কয়েকদিন চালাবার পরে তাকে বললাম তুমি চলে যাও। তোমাকে আর দেব না। সে চলে গেল। যাওয়ার পরে আবার তাকে ডেকে আবার দোকানটা খুলতে বলা হল। এটা একটা কি রকম কাণ্ড ঘটল। একদিকে মালিকের লোকশান, কো-অপারেটিভ করে শিক্ষকদের অর্থের লোকশান, একদিকে গভর্ণমেন্টের লোকশান। যেখানে ৯০০ টাকা ছিল সেখানে কমিয়ে আনলাম ৪০০ টাকায়, সেটা হল লোকশান, লোকশান সর্ব্বস্তরে হল। এই যে উশৃঙ্খলতা সেখানে চললো সেটার কি তদন্ত করে দেখবেন কেন এই ঘটনা ঘটলো? এই জন্য কে রেস্পনসিবিল। যে রেস্পনসিবিল তার এগেনষ্টএ আপনারা কি কোন প্রপার ষ্টেপ নিবেন?

**ভয়েস**—কাকে বলছেন?

বলছি শিক্ষা মন্ত্রীকে। মাননীয় অধ্যক্ষ মহোদয় আমরা দেখছি অনেক ক্ষেত্রে প্রমোশন টু হেড মাষ্টার, বিভিন্ন স্কুলে করা হয়। ঠিক সেখানে প্রপার পার্সনকে সিলেক্ট করা হয় না বা খুব যে নিয়ম কানুন মেনে তাদেরকে হেড মাষ্টার বা হেড মিষ্ট্রেস করা হয় তাও নয়। কারণ আমি দেখেছি যারা নাকি বি, এ, বি, এ, বেসিক ট্রেইণ্ড, তাদেরকে প্রমোশন দিয়ে হাইস্কুলের হেড মাষ্টার করে দেওয়া হয়, গার্লস হাইস্কুল বা বয়েস হাইস্কুলে। কিন্তু যারা নাকি বি, এ, বি, টি আছেন, হাইয়ার সেকেণ্ডারী স্কুলে এসিষ্টেণ্ট টিচার হয়ে দীর্ঘদিন যাবত আছেন তাদেরকে হেড মাষ্টার করা হয় না। এখন একজন বি, এ, বি, টিকে ডিঙ্গিয়ে যদি সাধারণ একজন বি, এ, কে হেড মাষ্টার করে দেওয়া হয় তা হলে যারা অতদিন ধরে বি, এ, বি, টি পাশ করে মাষ্টারি করছেন তারা উৎসাহ কোথায় পাচ্ছেন? যারা চাকুরী করে তারা একটা ইন্টারেষ্ট পেতে চায়, সেটা হচ্ছে প্রমোশন। আমি কোয়ালিফাইড আমি সিনিয়র আমার সিনিয়রিটি আছে, কাজেই যখন প্রমোশনের প্রশ্নটা আসছে তখন আমার প্রশ্নটা সর্ব্বাগ্রে বিবেচনা করা হবে। যদি সেই ক্ষেত্রে বি, এ, বি, টি যাদের নাকি প্রাপ্য তাদের না দিয়ে সেখানে শুধু বি, এ, পাশ বেসিক ট্রেইণ্ড, তাকে প্রমোশন দিয়ে দেওয়া হল। এই সমস্ত ঘটনা শুধু একটা নয়, আরো বহু ঘটনা আছে। উদাহরণ যদি আপনারা কেহ দেখতে চান তাহলে আমি সহস্র উদাহরণ দিতে পারি। কিন্তু যদি কোন প্রপার ষ্টেপ না নেওয়া হয় তা হলে বলে কোন লাভ নাই। তার ফলে যার নাম করে আমি বলব তাকে হয়রানি করা হবে। আর আমি যে বললাম আমার কোন কাজে লাগলো না। কাজেই নামগুলি আমি এখানে বলতে চাই না। কোন হেড মাষ্টার কাকে ডিঙ্গিয়ে করা হল, কাকে হেডমাষ্টার করা হল কেন সিনিয়রকে বাদ দিয়ে কোন জুনিয়রকে প্রমোশন দেওয়া হল তা আমি উল্লেখ করতে চাই না। তবে এখানে আমি বলতে পারি যদি এই গ্যারান্টি দেওয়া হয় যে তাকে ভিকটিমাইজড করা হবে না এবং যার কেইসটা বলব সে প্রপার ট্রিটমেন্ট পাবে, তাহলে নাম ধাম দিয়ে সব বলা চলে। তা না হলে পরে এখানে নাম বলা যায় না, কারণ নাম বললে পরে তার তো কোন মঙ্গল হল না অথচ তাকে তার হাইয়ার অথারিটি নাজেহাল করলেন, সেই অবস্থায় ফেলতে চাই না।

আমি আর একটি ঘটনার কথা এখানে উল্লেখ করতে চাই যে বেসিক ট্রেনিং কলেজে ছাত্র অনেক

যায়, ডিসেম্বরে বিভিন্ন স্কুল থেকে সেখানে ভর্তি হতে, সেখানে ট্রেনিং নেওয়ার জন্য। নর্মেল কোর্সে জানুয়ারী থেকে তাদের ট্রেনিং ক্লাশ সুরু হওয়ার কথা। ডিসেম্বরে সেখানে ভর্তি হন যাতে জানুয়ারী থেকে ক্লাস সুরু হয়। কিন্তু আমরা দেখি সেখানে ক্লাস সুরু হয় মার্চ্চ মাসে। গত বৎসরও তাই হয়েছে, মার্চ্চ এর আগে সেখানে ক্লাস সুরু করা হয় নাই। কাজেই সেখানে ডিসেম্বর, জানুয়ারী, ফেব্রুয়ারী তিন মাস বসে থাকলাম, কাজ আমার কিছু হল না আর আমার একটা বৎসরের তিনটা মাস চলে গেল। এই যে বসে অবসর বিনোদন করানো এটার কারণটা কি? যদি জানুয়ারীতে ক্লাস সুরু করার নিয়ম থাকে তবে জানুয়ারীতে ক্লাস সুরু করতে হবে, সেখানে মার্চ্চ মাসে ক্লাস সুরু হওয়ারত কোন কারণ নাই। এটা কর্তৃপক্ষের গাফিলতি নেগলিজেন্স এর জন্যই এইগুলি হয়ে থাকে বলে আমি মনে করি। সেইগুলি সম্পর্কে প্রপার ইন্‌কোয়ারী করে প্রপার ষ্টেপ নেওয়া দরকার।

**ভয়েস**— কোন বৎসরের কথা বলছেন—১৯৬৫ নাকি?

আমাদের '৬৫ তো মাত্র চললো। আমি '৬৪ এর কথা বলছি। ১৯৬৩ ডিসেম্বরে তারা গেল, তখন তাদের কিছু ক্লাস টাস হল না। ডিসেম্বর গেল, জানুয়ারী গেল, ফেব্রুয়ারী গেল, মার্চ্চ মাসে ক্লাস সুরু হল। এবং এটা নিশ্চয়ই এই বৎসরও হচ্ছে। এটা আপনারা খোজ করে দেখতে পারেন। এখানে গভর্ণমেণ্ট স্কুলের টিচার এবং নন-গভর্ণমেণ্ট স্কুলের টিচার তাদের যে পে স্কেল এবং সেই পে স্কেলের মধ্যে যে বৈষম্য বা অরাজকতা সেটা আজকে আমি আলোচনা করতে চাই না। কালকে আমার এখানে একটা প্রাইভেট মেম্বারস রিজলিউশন আছে, সেখানে আমি এই সম্পর্কে বিস্তারিত আলোচনা করে দেখাব যে কিরকম একটা অন্যায় বা অবিচার এই সমস্ত নন-গভর্ণমেণ্ট টিচারস বা গভর্ণমেণ্ট টিচার্সদের ক্ষেত্রে কি ধরণের কি নেচারের করা হয়েছে। সেই দৃষ্টান্তটা আমি আজকে এখানে স্থগিত রাখলাম। কিন্তু নন-গভর্ণমেণ্ট স্কুল সম্পর্কে আমি একটা কথা বলতে চাই যে ওদের যে গ্রেণ্ট ইন এড্ রুলস তাদের ৯০ পারসেণ্ট দেওয়া হয় কিন্তু ওদের তো ইনকামের আর কোন সোর্স নেই। ফলে ৯০ পারসেণ্ট বাদ দিয়ে আর যে ১০ পারসেণ্ট থাকে সেই টাকাটা কি করে আসবে তার তারা কোন বুদ্ধি খুঁজে পায় না। ফলে নানারকম ভাবে ব্যবস্থা করে কোন রকমে হিসাবে কারচুপি করে একটা টাকার ব্যবস্থা তাদের করে নিতে হয়। এই সম্পর্ক নন-গভর্ণমেণ্ট স্কুলগুলি বহু রিপ্রে-জেন্‌টেশান দিয়েছে এবং আমাদের এডুকেশন ডিরেক্টর বার বার বলেছেন যে আমরা এই গ্রেণ্ট ইন এড্ রুলস্ পরিবর্ত্তন করতে পারি না। কিন্তু আমরা জানি যে সেণ্ট্রাল গভর্ণমেণ্ট জানিয়ে দিয়ে-ছেন যে ইচ্ছা করলে ত্রিপুরা এসেম্বলি বর্ত্তমান যে গ্রাণ্ট ইন এড রুলস আছে তাকে পরিবর্ত্তন করতে পারেন এবং পরিবর্ত্তন করে সেটাকে ৯৫ পারসেণ্ট গ্রাণ্ট দেওয়া যায়। তারা সেইভাবে রুলসটাকে অ্যামেণ্ড করতে পারেন। কাজেই যদি সেই ক্ষমতা আমাদের থাকে তাহলে অযথা সেণ্ট্রাল গভর্ণ-মেণ্টের দোহাই দিয়ে নিজের দায়িত্বকে সরিয়ে নেওয়ার কোন যুক্তি আমি খুঁজে পাইনা।

**শ্রীসুখময় সেন গুপ্ত** :—বাকী ৫ পারসেণ্ট কোথা থেকে আসবে?

**শ্রী আবিকুল ইসলাম** :— সেটা স্কুল বিবেচনা করবে। বাকী ফাইভ পারসেণ্ট কোথা থেকে আসবে সেটা স্কুল দেখবে। তবু তো ৫ পারসেণ্টের

বোঝা তো কমলো। কাজেই যেখানে নাকি আমরা ৫ পারসেণ্ট দিতে পারি, যেখানে এসেম্বলি রুলস টাকে অ্যামেণ্ড করে ৯৫ পারসেণ্ট দেওয়ার ক্ষমতা রাখে, সেখানে আমাদের রুলসটাকে ইজিলি অ্যামেণ্ড করে স্কুলগুলিকে টিকিয়ে রাখার ব্যবস্থা আমাদের করা প্রয়োজন।

আমি এখানে আর একটা কথা বলতে চাই। সেটা হচ্ছে যে এডুকেশন বা বিভিন্ন ডিপার্টমেণ্টে অনেক এমপ্লয়ী আছে যারা নাকি হায়ার পে স্কেল যখন পান তখন তাঁরা এই ডিপার্টমেণ্ট ছেড়ে বা এই চাকরী ছেড়ে অন্য চাকরীতে যান বা আউট সাইট দি ষ্টেটেও তারা চলে যান। কিন্তু আমি জানি এডুকেশন ডিপার্টমেণ্টে এই রকম বহু পিটিশন পড়ে আছে ফর বেটার পোষ্ট। তারা বলছে যে আমার পিটিশন ফরওয়ার্ড কর। কিন্তু এডুকেশন ডিরেক্টর সেটা ফরওয়ার্ড করছেন না। অথচ তিনি সেগুলিকে আটকাতেও পারেন না। কারণ রুলস্ আছে যে একটা নন-গেজেটেড অফিসার সে বছরে দুটো অ্যাপলিকেশন করতে পারে। যদি সে বেটার পে স্কেল কোথাও পায় তাহলে সে বছরে দুটো অ্যাপলিকেশন করতে পারে। আর যারা নাকি গেজেটেড অফিসার তারা বছরে একটা অ্যাপলিকেশন করতে পারে যদি অন্যত্র বেটার পে স্কেল সে পায়। কিন্তু এডুকেশন ডিপার্টমেণ্টে এ হানড্রেডস অব অ্যাপলিকেশন পড়ে আছে যেগুলি, এই নিয়ম যদি আমি ধরে নিই তাহলে সেগুলি তারা আটকাতে পারে না। তারা সেগুলিকে নিয়ম মত ফরওয়ার্ড করতে পারেন। কিন্তু এডুকেশন ডাইরেক্টরেট সেগুলিকে ফরওয়ার্ড করছেন না। ফলে আমাদের এমপ্লয়ীরা যারা একটা বেটার পে স্কেল পেয়ে এই ত্রিপুরা রাজ্যের অন্য ডিপার্টমেণ্টে বা ত্রিপুরার বাইরে অন্য কোথাও যেতে পারেন তাদের সেই স্কোপ থেকে বঞ্চিত করা হচ্ছে। আমি এটা বুঝতে পারি না যে নিয়ম কানুন সমস্ত কিছু থাকা সত্ত্বেও কি কারণে ওদের এইভাবে জোর করে আটকে রেখে তাদের ভবিষ্যতটাকে নষ্ট করা হচ্ছে। আমি মনে করি না যে এর ফলে এপ্লয়ীরা খুব মন দিয়ে সেখানে কোন কাজকর্ম্ম করবেন।

আমার যতদূর মনে পড়ে যে আমরা টি, টি, সি, তে থাকার সময়ে একটা স্কীম নিয়েছিলাম যে আমরা একটা মাদ্রাসা করব। আমরা তখন বলেছিলাম যে উদ্দেশ্য তো মাদ্রাসা নয়, উদ্দেশ্য তো ভোট। ভোট পেতে হলে, মাদ্রাসাকে সাক্ষী দাড়া করাতে হবে এবং সেটাকে দেখাবার জন্য মাদ্রাসার নাম করা হচ্ছে। তারপর টি, টি, সি তো শেষ হয়ে গেছে। এসেম্বলীও প্রায় অর্দ্ধেক বছর চললো, কিন্তু মাদ্রাসার নামটা আমি আর কারোর মুখে শুনি না। মাদ্রাসা যে কোথায় গেল, এটা গঠন করবে কিনা, না এটার অপমৃত্যু ঘটেছে তার খবর আর আমরা খুজে পাচ্ছিনা। কাজেই আমি জিজ্ঞাসা করতে চাই মাননীয় স্পীকারের মারফত আমাদের শিক্ষা মন্ত্রীকে যে আসলে কি তাদের মাদ্রাসা করবার উদ্দেশ্য আছে না নাই? না কেবল মাদ্রাসার নাম করে করেই লোক ঠকাবার জন্য নামটা ব্যবহার করা হচ্ছে? ভোটটা এসে গেছে ভোটের বেশী বাকী নাই: কাজেই মাদ্রাসাটাকে আবার দাঁড়া করান। দাঁড় করিয়ে আবার বাজারে বের হয়ে যান।

মাননীয় স্পীকারের মারফতে আমি জিজ্ঞাস করছি যে মাদ্রাসার যে স্কীম নেওয়া হয়েছিল টি, টি, সি, এর আমলে সেটা কি আছে না সেটা অ্যাবাণ্ডন করা হয়েছে ? এবং যদি সেটা থেকে থাকে তাহলে সেটা কার্য্যকরী করা হবে কিনা সে বিষয়ে আমি মাননীয় স্পীকারের মারফতে শিক্ষা মন্ত্রীর কাছ থেকে একটা জবাব আমি আশাকরি।

আমাদের আগরতলা ক্র্যাফট টিচার্স ট্রেনিং ইনষ্টিটিউট এর যিনি প্রিন্সিপ্যাল তিনি কিন্তু একজন গ্র্যাজুয়েট এবং তিনি ক্র্যাফটে ট্রেণ্ডও নন। এখন একটা ক্র্যাফট ট্রেনিং ইনষ্টিটিউটের যিনি প্রিন্সিপ্যাল তিনি ক্র্যাফটে ট্রেণ্ডও হবেননা এবং তারপর আমি আশা করব যে সেই ভদ্রলোক খুব একটা ভাল ক্র্যাফট ট্রেনিং ইনষ্টিটিউট চালাবেন সেটা কি করে হতে পারে ? নেচারেলী সেটা হতে পারেনা এবং হচ্ছেও না। ঠিক একই প্যাটার্ণ চলেছে, যেমন ডিষ্ট্রীক্ট ইন্সপেক্টরস অব স্কুলস। ডিষ্ট্রীক্ট ইন্সপেক্টর অব স্কুলস যিনি তিনি একজন গ্র্যাজুয়েট অর্থাৎ কম্পার্টমেণ্টাল গ্র্যাজুয়েট। এবং এই কম্পার্টমেণ্টাল গ্র্যাজুয়েটটাকে দিয়েই আমি আমার ডিষ্ট্রীক্ট সোসিয়েল এডুকেশনটা চালাচ্ছি। অথচ একটা হায়ার কোয়ালিফাইড পারসন যে আমাদের এখানে নেই তা নয়। প্রচুর আছে আমাদের এখানে। কিন্তু যেহেতু কারো প্রিয় পাত্র তিনি হতে পারেননি সেজন্য তাঁর প্রমোশনটাও হচ্ছে না। আমি, মাননীয় অধ্যক্ষ মহোদয়, আগে একটা কমপ্লেণ্ট করেছিলাম যে কাঁকড়াবনে যে পাম্পিং সেট বসানো হয়েছে স্কুলেতে, এবং বগাফাতে যে ওয়াটার সাপ্লাই এর জন্য যে পাম্পিং সেট পাঠানো হয়েছে সেগুলি বসানোর পর থেকে নষ্ট হয়ে গেছে এবং এখনও সেখানে জল ঝরে না। বগাফাতে কোথাও ঝরে না এবং কাঁকড়াবনে বোধ হয় একটা নলে টিপ টিপ করে পড়ে আর কোথাও পড়ে না। কিন্তু আমাদের জানিয়ে দেওয়া হয়েছিল যে না সব ঠিক আছে এবং সব ঠিক ঠিক কাজ করছে। আমি বলতে চাই যদি কেউ এখন আমার সঙ্গে যান সেই কাঁকড়াবনে বা বগাফাতে আমি দেখিয়ে দিতে পারি যে সেই পাম্পিং সেট দিয়ে জল সেখানে পড়ে কি পড়ে না। এনকোয়ারীটা কি ভাবে হল? এনকোয়ারী করতে পাঠানো হল ক্র্যাফট টিচার্স ট্রেনিং ইনষ্টিটিউটের যিনি প্রিন্সিপ্যাল তাকে সেই বগাফাতে। সেখানকার পাম্পিং সেট চলে কি চলে না তিনি গেলেন এনকোয়ারী করতে। যিনি ক্র্যাফট ট্রেণ্ড নন, ইঞ্জিনীয়ার নন, ভভারসীয়ার নন, তিনি খবর নিতে গেলেন সেইখানে যে বগাফাতে যে পাম্পিং সেটটা আছে সেটা ওয়ার্ক করে কিনা। সেখানে তিনি বললেন হেডমাষ্টারকে যে তুমি লিখে দাও যে তোমার পাম্পিং সেটটা ঠিক মত কাজ করছে। হেডমাষ্টার বললেন যে আমি এটা লিখতে পারবনা। যা চলছে না সেটা আমার পক্ষে লিখে দেওয়া সম্ভবপর নয়। তখন কি করা যায় তিনি ধারে কাছে আর একজন মাষ্টারকে ধরে তিনি লিখিয়ে আনলেন যে পাম্পিং সেটটা ঠিক মত চলছে এবং হেডমাষ্টারকে শাসিয়ে আসলেন যে দেখি তোমার কি করে চাকুরী থাকে। তুমি এখনও মানুষ চেননি। খুব শাসিয়ে আসলেন। আমার বক্তব্য যদি আপনাদের কারো কাছে ভাল না লাগে আপনারা খোঁজ করে দেখতে পারেন এবং দেখলে দেখা যাবে যে আমার বক্তব্যটা সবটাই সত্যি

একটা অক্ষরও আমি বানিয়ে বলিনি বরং কম করে বলেছি। এখন আমার জিজ্ঞাস্য যে সেখানে পাম্পিং সেট আমি বসালাম এবং সেই পাম্পিং সেটটা ঠিকমত চলছে কিনা তা যদি দেখতে হয়, এনকোয়ারী করতে হয়, করবে একজন ওভারসীয়ার, করবে একজন ইঞ্জিনীয়ার যিনি নাকি টেক্নিক্যালী ট্রেণ্ড সে করবে। একটা ক্রাফ্ট ইনিষ্টিটিউটের প্রিন্সিপ্যাল, যিনি একজন অর্ডিনারী গ্রেজুয়েট এবং হু ইজ নট এ ক্র্যাফ্ট ট্রেণ্ড সে এনকোয়ারী করে কি দেখবে? সে এনকোয়ারী করে কি পাবে? কাজেই এই সমস্ত এনকোয়ারী করা মানে একটা ধামাচাপা দিয়ে ঘটনাটাকে খতম করা এইভাবে যদি খতম সব সময় করা হয় তাহলে আমাদের শিক্ষা প্রতিষ্ঠানের কাজ কখনও অগ্রসর হবে না এবং আমরা যে একটা সুস্থ পরিবেশ সৃষ্টি করতে চাই সেই সুস্থ পরিবেশ আমরা সৃষ্টি এখানে করতে পারব না।

আমাদের যে প্রিন্সিপ্যাল, বেসিক ট্রেনিং কলেজে শ্রীগোপাল ভট্টাচার্য্য তাঁকে আমরা পাঠিয়েছিলাম ইউ, পি, এস, সি. তে পরীক্ষা দেওয়ার জন্য। সেখানে পরীক্ষায় তিনি পাশ করেন-নি, পরীক্ষায় ফেল করে তিনি ফিরে আসলেন। আমরা তখন একটা ইনটারভিউ নিয়ে কলিকাতার ডেভিড হেয়ারের বি, টি, কলেজের একজন ভদ্রলোককে— some মোহন্ত, তাঁকে আমরা অ্যাপয়েণ্টমেণ্ট দিলাম। তখন তিনি বললেন যে আমি সেখান থেকে আসব, আমাকে যদি লিয়েন সার্ভিস হিসাবে ধরা না হয় তাহলে আমার পক্ষে এখানে আসা সম্ভব নয়। এডুকেশন ডাইরক্টরেট তাঁকে লিয়েন সার্ভিস হিসাবে আনতে চাইলেন না এবং না আনার ফলে সেই ভদ্রলোক আর এখানে আসলেন না। না আসার ফলে আমরা এই যে ভট্টাচার্য্য তাঁকে দিয়ে দুইটি কাজ চালাচ্ছি। একটা বেসিক ট্রেনিং কলেজ, আরেকটা বি, টি, কলেজ। এই দুইটি কলেজ আমরা তাঁকে দিয়ে চালাচ্ছি। ফলে কোনটাই ঠিকমত চলছেনা। দুইটিতেই বিশৃঙ্খলা চলছে। এই বিশৃঙ্খলাগুলি আমরা কেন চলতে দেই? আমরা যদি উপযুক্ত লোক পাই, তাঁকে যদি আমরা বেটার পে-স্কেল দেই বা যে সমস্ত লোক নাকি লিয়েন না দিলে পরে আসতে চাইছেনা, তাঁদের যদি আমরা লিয়েনের ব্যবস্থা করে দিই তাহলে এই সমস্যাটা থাকে না। কাজেই এই সমস্ত সাধারণ জিনিষগুলির যদি আমরা প্রপার ষ্টেপ না নেই যদি এইসব জিনিষগুলিকে খুব প্রপারলি অ্যাটেণ্ড না করি তাহলে আমাদের এডুকেশনের ডেভলাপ-মেণ্ট হওয়া বা খুব সঠিক পথে চলার কোন স্কোপ সেখানে থাকবে না। কাজেই আমি আশা করব আজকে যে সমস্ত অভিযোগ এখানে উঠল সেগুলির এনকোয়েরি করা হবে এবং এনকোয়েরি করা হবে সঠিক দৃষ্টিভঙ্গী নিয়ে, এনকোয়েরি করা হবে এইজন্য নয় যে সেগুলিকে ধামা চাপা দিয়ে এইগুলিকে শেষ করা। এই উদ্দেশ্য নিয়ে এই এনকোয়েরি যাতে করা না হয়।

**Mr. Speaker—** I would call on Shri Aghore Deb Barma.

**শ্রী অঘোর দেববর্ম্মা—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ডিম্যাণ্ড নাম্বার ১৪—এডুকেশনের উপর আমার একটা কাট মোশন আছে। আমার কাটমোশন হচ্ছে স্কলারশিপের উপর। আজকে ত্রিপুরা রাজ্যের মধ্যে জনসাধারণের অর্থ নৈতিক অবস্থা যে ভাবে দিনের পর দিন খারাপ হচ্ছে সেদিকে লক্ষ্য রেখে অন্ততঃ আমাদের এই বাজেট প্রভিশনের মধ্যে স্কলারশিপ খাতে বেশী করে

টাকা রাখা দরকার ছিল। কিন্তু এখানে উদাহরণ স্বরূপ একটা ঘটনা আমি দেখাই যে বাজেট এষ্টিমেট ফর ১৯৬৩-৬৪ এর মধ্যে আদার স্কলারশিপ ছিল ৯৭··· ···রিভাইজড বাজেটের মধ্যেও এটাই আছে। বাজেট এষ্টিমেট ফর ১৯৬৫-৬৬এ একই অবস্থা। এইভাবে কতকগুলি হেডে যে সমস্ত রাখা হয়েছে—বোর্ডিং ষ্টাইপেণ্ড ইত্যাদি কোন কোন জায়গায় বাড়ানো হয়েছে কিন্তু আমি মনে করি আজকে দিন দিন আমাদের শিক্ষাকে যদি আরও অগ্রগতির পথে নিয়ে যেতে হয় তাহলে এই স্কলারশিপের ব্যপারে কার্পণ্য করলে চলবে না। কাজেই সেদিকে বাজেট প্রভিশনে অন্ততঃ স্কলারশিপ এর উপর বেশী করে টাকা রাখা দরকার। কারণ আমরা একটা কথা বুঝি যে ২ | ১ বছর আগে জিনিষের দর যেরকম ছিল আজকে দিন দিন তার দর কোন কোন ক্ষেত্রে ডাবল, তিন ডাবল উঠেছে। আর স্কলারশিপ বা ষ্টাইপেণ্ড যা রাখছি তার কোন পরিবর্ত্তন নাই, যেমন ছিল ঠিক তেমনিই আছে। কাজেই নিত্য ব্যবহার্য জিনিষগুলির যেখানে দাম বাড়ছে, ষ্টাইপেণ্ড হউক, স্কলারশিপই হউক এই সমস্ত ক্ষেত্রে আমাদের কন্সিডারেশন থাকা দরকার। কারণ বাজারে জিনিষের দর এবং সমস্ত অর্থ নৈতিক অবস্থার উপর ভিত্তি করেই এটা ঠিক করা উচিত। কাজেই সেদিক দিয়ে আজকে কোন কোন ক্ষেত্রে বোর্ডিংগুলির মধ্যে আমরা যদি দেখি যে, যে সমস্ত বোর্ডিংএ ছাত্ররা ষ্টাইপেণ্ড পায় বা ষ্টাইপেণ্ড দেওয়া হয় সেক্ষেত্রে আজকে দুই বেলা টিফিনত বাদই, দুই বেলা কোন রকমে ভাত খেতে পারে সেরকম অবস্থা নাই, কোন রকম কোন রকম করে ভাত খেয়ে আসে তাতে পেট ভরেনা, সারাদিন হা-হুতাশ করে, জল খেয়ে দিন কাটাতে হয়। এই হল অবস্থা। কিন্তু আজকে এই ছাত্র-সমাজ বা যারা····· কাজেই আজকে এই অবস্থার মধ্যে আর তাছাড়াও বিভিন্ন হেডের মধ্যে যেমন এগ্রিকালচার ট্রেনিং বা বিভিন্ন ডিপার্টমেণ্টে যে সমস্ত স্কলারশিপ দেওয়া হচ্ছে এবং উচ্চ শিক্ষার জন্য যাদের পাঠান হয়, সে সমস্ত ক্ষেত্রে এই ষ্টাইপেণ্ড বাড়ানো দরকার। অর্থাৎ আজকে ত্রিপুরা রাজ্যের চাহিদা অনুপাতে এই বাজেটের মধ্যে যে টাকার ব্যয় বরাদ্দ করা হয়েছে তার পরিমাণ আরও বেশী হওয়া দরকার ছিল। এড়ুকেশান সম্পর্কে আমি খুব বেশী বলতে চাই না। স্কুলের দিক দিয়ে বলতে গেলে একথা সত্য যে প্রাথমিক স্কুল বা হাইস্কুল, হাইয়ার সেকেণ্ডারী স্কুল, বেসিক স্কুল অনেক হয়েছে, কিন্তু আজকে জনসংখ্যা বৃদ্ধির সংগে সংগে আমাদের স্কুল আরও বাড়ানো দরকার। যেমন বিশ্রামগঞ্জে যেটা সিনিয়র বেসিক ছিল সেটা হাইয়ার সেকেণ্ডারি হয়েছে, সেঠা ভাল কথা, আনন্দের কথা এই সম্পর্কে কোন সন্দেহ নাই। ঠিক আজকে বিশ্রামগঞ্জে যেমন হয়েছে, চড়িলামও সেরকমটি দরকার। কারণ চড়িলামের লোকসংখ্যা নেহাত কম নয়। আজকে চড়িলাম তারা বেসরকারি মতে একটা ওপেন করেছে, সেখানে জনসাধারণ'এর অর্থনৈতিক অবস্থা এত দুর্ব্বল যে তারা নিজেরা চাঁদা তুলে মাষ্টারদের বেতন মাসে পাঁচশত টাকা দেওয়ার মত ক্ষমতা নাই, টানা ছেচরার মধ্যে চলছে। এই সমস্ত ক্ষেত্রে যেখানে জনসাধারণ উদ্যোগ নিয়ে প্রাইভেট স্কুল রাণ করাচ্ছেন সে সমস্ত ক্ষেত্রে গভর্ণমেণ্টের অতি সত্বর টেকৃআপ করা দরকার। এই গেল হাইস্কুলের কথা, হাইয়ার সেকেণ্ডারি স্কুলের কথা, আর প্রাথমিক স্কুলের দিকে দেখি অনেক সময় আমরা একথা বলি যে ত্রিপুরার এক প্রান্ত থেকে অন্য প্রান্ত পর্যন্ত সমস্ত ফ্রী অর্থাৎ কম্পাল্সারি এড়ুকেশন আমরা করব, সেটা আমরা অনেক বৎসর ধরে শুনে আসছি এবং ইনটেনসিভ ভাবে কমলপুরে আমরা এই স্কীমটা চালু করার চেষ্টা করেছিলাম, হাউস যখন

টি, টি, সিতে ছিল তখন থেকে এটা আমরা শুনছি কিন্তু এখনও আমরা দেখি অন্যান্য ডিভিশনের কথা বাদ দিলেও, সদরের মধ্যে কোন কোন জায়গায় এখন পর্যন্ত প্রাথমিক স্কুল পর্যন্ত নাই। নিজের উদ্যোগে ষ্টার্ট করেও স্কুলের সেংশন পাচ্ছে না। এইরকম ঘটনাও সদরের মধ্যে আছে, এডুকেশন কর্তৃপক্ষ এই সম্পর্কে নিশ্চয়ই জানেন, জায়গার নাম আমি বলছি, জায়গা হচ্ছে বিশ্রামগঞ্জ থেকে উত্তরে জগাইবাড়ি। সেখানে গ্রামের জনসাধারণ মিলে একটা স্কুল নিজেরা করেছে ... ... (ভয়েস—সেখানে প্রাইমারী স্কুল নাই?) প্রাইমারী স্কুল প্রমোদনগরে একটা আছে কিন্তু তা অনেক দুর, আশেপাশে যে সমস্ত স্কুল ছিল যেমন বিশ্রামগঞ্জে বনকুলবাড়ী, আমতলী এই সমস্ত জায়গার ছাত্র ছাত্রীরা বিশ্রামগঞ্জ স্কুলে পড়ত। কিন্তু যেই মাত্র এটা হাইয়ার সেকেণ্ডারি হয়ে গেল তখন সেখানেত আর ক, খ পড়া স্কুলের ছাত্রদের ভর্তি করবেনা। সেখানে আলাদা কোন স্কুল নাই। প্রাথমিক স্কুল আছে মাত্র একটি আউজঙ্গা বাড়ীতে, আরেকটি আছে প্রমোদনগরে, আর এই আমতলি, বনকুল এইসমস্ত জায়গার ছেলেরা তিন মাইল, দুই মাইল আড়াই মাইল রাস্তা হেটে গিয়ে কোন অবস্থায় প্রাথমিক স্কুলের মধ্যে পড়তে পারেনা। সেই হিসাবে নিজেদের উদ্যোগে প্রাথমিক স্কুল সেখানে ষ্টার্ট দিয়েছে। কাজেই আমি মাননীয় অধ্যক্ষ মহোদয় মারফত অনুরোধ রাখছি শিক্ষা বিভাগের কর্তৃপক্ষ এই স্কুলটাকে যাতে তাড়াতাড়ি গ্রহণ করেন, এই কথা বলেই আজকে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker**— I would call on Deputy Minister Shri M. L. Bhowmik

**শ্রীমনীন্দ্র লাল ভৌমিক**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী শিক্ষা খাতে যে ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করেছেন আমি তা সমর্থন করি এবং এই ব্যয় বরাদ্দের উপর যে সমস্ত ছাটাই প্রস্তাব এসেছে তার আমি বিরোধিতা করি। আমাদের এই যে বাজেট যেটা রচিত হয়েছে ১৯৬৫-৬৬ সে বাজেটে সর্ব্বসাকুল্যে আমাদের যে ব্যয় হবে সেটা ১৫ কোটি টাকার উপর আর আমরা ব্যয় করছি শিক্ষা খাতে দুই কোটি টাকার উপর প্রায় আড়াই কোটি টাকার মত। কাজেই শিক্ষা খাতে আমরা যে ব্যয় করছি, আমাদের যে আয় তার তুলনায় কতগুণ বেশী তা মাননীয় সদস্যরা দেখতে পাচ্ছেন। ত্রিপুরা রাজ্যে শিক্ষার সর্ব্বস্তরে কি প্রাথমিক, কি মাধ্যমিক, কি উচ্চতর পর্য্যায়ের শিক্ষায় আমাদের যে প্রসার এবং অগ্রগতি তা উল্লেখযোগ্য। ত্রিপুরা রাজ্যে বর্ত্তমানে প্রাথমিক স্কুল যা রয়েছে তার সংখ্যা ১৩৭৩ এবং মাধ্যমিক স্কুল রয়েছে ১৩০টি, হাই স্কুল রয়েছে ৯টি, এবং হাইয়ার সেকেণ্ডারী স্কুল রয়েছে ৬১টি এবং বেসরকারী কলেজ দুইটি, সরকারী কলেজ একটি। কাজেই ত্রিপুরা রাজ্যে সর্ব্বস্তরের যে শিক্ষা সে শিক্ষায় যে আমরা ক্রমেই এগিয়ে চলেছি তার প্রমাণ হচ্ছে বর্ত্তমানে এই শিক্ষায়তনগুলি। ছাটাই প্রস্তাবে আমাদের বিরোধী দলের মাননীয় সদস্য বলেছেন যে আমাদের এই রাজ্যে আমরা প্রাথমিক শিক্ষাকে কেন বাধ্যতামূলক করছিনা। ত্রিপুরা রাজ্যে বর্ত্তমানে প্রাথমিক স্কুলে এক লক্ষের উপর ছাত্রছাত্রী অধ্যয়ণ করছে অর্থাৎ বর্ত্তমান সময়ে ৮১ পার্সেণ্ট ৬-১১ এই গ্রুপে স্কুলে পড়ছে। ৪র্থ পরিকল্পনায় সেণ্ট পার্সেণ্ট, এই তৃতীয় পরিকল্পনার মধ্যেই ৮১ পার্সেণ্ট হয়েছে। অতএব ফোর্থ প্লেনের মধ্যে সেণ্ট পার্সেণ্ট ছেলেমেয়েক আমরা স্কুলে পড়াতে পারব। কাজেই যেখানে জনসাধারণ শিক্ষার বিষয়ে অতখানি আগ্রহি হচ্ছে যে তৃতীয়

পরিকল্পনার এই অবস্থায় এই সময়ের মধ্যে ৮১ পার্সেণ্ট এবং ৪র্থ পরিকল্পনায় আমরা আশা করি সেণ্ট পার্সেণ্ট হবে। সেই ক্ষেত্রে বাধ্যতামূলক অবৈতনিক শিক্ষা করায়, প্রাথমিক শিক্ষা ব্যবস্থার কোন প্রয়োজন আছে বলে আমরা মনে করি না। তারপর তিনি বলেছেন যে আমাদের এই রাজ্যে বিশেষ করে উদয়পুরে একটা কলেজ প্রতিষ্ঠিত হওয়া প্রয়োজন, সেটা ভাল কথা। কলেজ যদি বেশী হয় তা তো ভাল। কিন্তু আমরা আশা করব যেমন কৈলাসহর এবং বিলোনিয়াতে বেসরকারী কলেজ প্রতিষ্ঠিত হয়েছে এবং সরকার সেই দুটো কলেজকে সাহায্য দিচ্ছেন এবং ফিনান্সিয়েল গ্রাণ্ট দিচ্ছেন ঠিক সেই ভাবে উদয়পুরে কলেজের বিষয় যদি লোক এগিয়ে আসে কলেজ প্রতিষ্ঠার জন্য আমরা তা সমর্থন করব এবং সেই ভাবে যদি কলেজ প্রতিষ্ঠিত হয় তা হলে কলেজ প্রতিষ্ঠার বিষয়ে তাদেরকে আমরা সহানুভূতির সহিত বিচার বিবেচনা করে সাহায্য দেব। তিনি যদি দূরবর্ত্তী অঞ্চল, ত্রিপুরার সেই দক্ষিণ অঞ্চলে সাব্রুমেও যদি একটা কলেজ প্রতিষ্ঠার চেষ্টা করেন তার প্রচেষ্ঠাকে আমরা সমর্থন করব এবং কলেজ প্রতিষ্টা হলে পরে সেই কলেজকে আমরা সাহায্য করব। তারপর মাননীয় অন্য সদস্য বলেছেন যে আমরা স্কুলে যে শিক্ষক দিচ্ছি স্কুলের ছাত্রের অনুপাতে তা হচ্ছে না অথবা যে স্কুলে যত জন শিক্ষক দেওয়া প্রয়োজন আমরা সেই অনুপাতে দিচ্ছি না। তার ফলে স্কুলের কাজে অসুবিধা হচ্ছে, পড়াশুনার ব্যাঘাত হচ্ছে। কিন্তু আমরা একটা নীতি অনুসরণ করে স্কুলে শিক্ষক দিচ্ছি, সেটা হচ্ছে ষ্টুডেণ্ট রেসিও ফর্টি ইনটু ওয়ান রেসিও। সেই রেসিও অনুসারে প্রাইমারী স্কুলেও দেওয়া হচ্ছে এবং এইভাবে ত্রিপুরা রাজ্যে সমস্ত স্কুলে শিক্ষক দেওয়ার ব্যবস্থা আছে বলেই আমি মনে করি। খোয়াইতে মেয়েদের কোন স্কুল বোর্ডিং হাউজ নাই যার জন্য মেয়েদের পড়াশুনার অসুবিধা হচ্ছে মাননীয় সদস্য বলেছেন। কিন্তু তিনি বোধ হয় খবর রাখেন না যে খোয়াইতে আমরা ইতিমধ্যে ভাড়াটে বাড়ীতে একটা প্রাইভেট হাউজে মেয়েদের বোর্ডিং হাউজ ষ্টার্ট করেছি এবং বোধ হয় এই খবর না রেখেই তিনি হাউজে এই কথা বলেছেন। কিন্তু আশা করি মাননীয় সদস্য জানেন যে খোয়াইতে মেয়েদের জন্য একটা ভাড়াটে বাড়ীতে বোর্ডিং হাউজ ষ্টার্ট করা হয়েছে। আমাদের তুলসীবতী বালিকা বিদ্যালয়ে যে বোর্ডিং হাউজ আছে যেটা ৩০ জন ছাত্রী থাকতে পারে সেইটাকে আরো এক্সপাণ্ড করে সেখানে আরো যাতে ছাত্রী থাকতে পারে তার ব্যবস্থা করা হচ্ছে।

**ভয়েজ ফ্রম দি অপজিশন**—কতজন থাকতে পারবে ?

**শ্রীমনীন্দ্রলাল ভৌমিক**—যতজন আসে ততজন থাকবে। মাননীয় সদস্য ইসলাম সাহেব বলেছেন ত্রিপুরা রাজ্যে একটি ইউনিভার্সিটি হওয়া প্রয়োজন। বর্ত্তমান অবস্থায় ত্রিপুরা রাজ্যে যে কয়টি শিক্ষায়তন রয়েছে তাহল মাত্র তিনটি কলেজ রয়েছে, আর কতগুলি স্কুলস এই অবস্থায় ত্রিপুরা রাজ্যে ইউনিভার্সিটি প্রতিষ্ঠা করা সম্ভব কিনা সেই কথা তিনি চিন্তা না করেই বোধ হয় এইকথা বলেছেন। কারণ তাঁরা কল্পনারাজ্যে বাস করেন, কল্পনারাজ্যের কথা চিন্তা করেন। এই অবস্থায় একটা ইউনিভার্সিটি চলতে পারে না। ইউনিভার্সিটি হতে হলে পরে এই তিনটা কলেজ থাকলেই চলেনা, একটা ইঞ্জিনীয়ারিং কলেজ, মেডিকেল কলেজ থাকতে হবে তাহলে পরে এডিশানেল ইউনিটস্ সর্ব্বস্তরে

যদি সেখানে না থাকে, শিক্ষার ব্যবস্থা না থাকে তবে একটা ইউনিভার্সিটি প্রতিষ্ঠা করা সম্ভব নয়। যা হউক ইনিভার্সিটি যদিও আমাদের নাই কিন্তু আমাদের এম, বি, বি, কলেজে পোষ্ট গ্রেজুয়েট টিচিং কোর্স পড়ার ব্যবস্থা করেছি। এম, বি, বি, কলেজে আর্টস সাবজেক্ট এ পোষ্ট গ্রেজুয়েট টিচিং এর যে ব্যবস্থা করা হচ্ছে সেখানে পোষ্ট গ্রেজুয়েট টিচিং এটা ইউনিভার্সিটি এপ্রোভ করেছেন। আর্টস এ পোষ্ট গ্রেজুয়েট পড়বার যদি কাহারও ইচ্ছা থাকে তার সুযোগ তারা পাবেন। তিনি বলেছেন যে এখানে একটা সায়েন্স কলেজ, একটা ল কলেজ হওয়া দরকার। সায়েন্স কলেজ এর যে কি অসুবিধা, মুখে বললেই হলনা যে একটা সায়েন্স কলেজ খুলে দিলেই হল, সায়েন্স এর যে অধ্যাপক পাওয়া কি ব্যাপার, যে সমস্ত যায়গায় সায়েন্স কলেজ রয়েছে এই সমস্ত সায়েন্স কলেজের যারা প্রতিষ্ঠাতা বা পরিচালক তাঁরা জানেন যে সায়েন্স এর অধ্যাপক এর যে কি অভাব, শুধু ত্রিপুরায় নয় সর্বভারতীয় একটা অভাব রয়েছে যে সায়েন্স টিচার বা অধ্যাপক পাওয়া যায় না। একটা সায়েন্স কলেজ খুলে দিলেই তার দ্বারা যে কি উদ্দেশ্য সিদ্ধ হবে জানিনা। তিনি কি মনে করেছেন যে আমরা একটা সায়েন্স কলেজ খুলে দিলেই আমাদের উদ্দেশ্য সিদ্ধ হবে? সায়েন্স কলেজ আমরা করব কিন্তু সেখানে তো পড়াতে হবে, সায়েন্স পড়ানোর লোক থাকতে হবে। তারপর ল কলেজের কথা তিনি বলেছেন, ল কলেজ যদি থাকে, আমরা যদি প্রতিষ্ঠা করতে পারি সেটা ভাল। কিন্তু বর্তমান অবস্থায় ল কলেজের কোন প্রয়োজনীয়তা ত্রিপুরায় আছে বলে আমরা মনে করিনা। সময় এবং সুযোগ মত যখন প্রয়োজন দেখা দেবে তখন ত্রিপুরায় নিশ্চয় ল কলেজ হবে। বোর্ডিং ষ্টাইপেণ্ড এর কথা বলেছেন যে আমরা যে বোর্ডিং ষ্টাইপেণ্ড এর ব্যবস্থা করেছি সেটা অত্যন্ত ইন্‌এডিকোয়েট। তিনি যদি বাজেট দেখেন, মাননীয় সদস্য নিশ্চয় বাজেট এ দেখেছেন যে আমরা ১৯৬৪-৬৫ তে ১১,৮৬,২০০ টাকা প্রভিশন আমাদের ছিল এই বৎসর বাজেটে ১২,৯২,২০০ টাকা বরাদ্দ আমরা করেছি এবং ১৩,৩২১টি ছেলেমেয়ে এই ষ্টাইপেণ্ড পাচ্ছে। কাজেই এই যে বরাদ্দ এর পরিমাণ, এই পরিমাণটা দেখলে বুঝা যাবে যে আরো অধিক ছাত্রছাত্রী বিভিন্ন এডুকেশন যারা চান তারা পাবেন কাজেই এই যে কথা যে বরাদ্দ করা হয়েছে তাতে আমাদের প্রয়োজন মিটবে না সেটা ঠিক নয়। কাজেই তাদের যুক্তি অসার বলে মনে করি। অতএব আমরা যে বরাদ্দ রেখেছি তার দ্বারা আমরা স্টুডেণ্টদের বোর্ডিং ষ্টাইফেণ্ড, স্কলারসিপ বা অন্যান্য ফিনান্সিয়েল এসিসটেন্স দিতে পারবনা সেটা ঠিক নয়, যদি প্রয়োজন হয় আমরা রিভাইজড্ বাজেটে তার আরো ব্যবস্থা করতে পারব। কাজেই কোন ছেলে এই সমস্ত ফিনান-সিয়েল এসিসেটেন্স এর জন্য বা না পাওয়ার জন্য তার পড়াশুনা করতে পারবেনা এই কথা ঠিক নয়। মাননীয় আর একজন সদস্য বলেছেন যে আমাদের এই বাজেটে লেণ্ড একুইজিশন বা বিল্ডিং এর জন্য কোন প্রভিশন নাই। হাঁ বাজেটে যদিও নাই আমরা আগামী বৎসরের বাজেটে বা রিভাইজড বাজেটে আমরা করতে পারব, তাছাড়া পি, ডব্লিউ, ডি, বাজেট, সেই বাজেট থেকে আমরা খরচ করতে পারব, লেণ্ড একুইজিশন করতে পারব এবং বিল্ডিংস্ আমরা তৈরী করতে পারব। তবে প্রাইমারী স্কুলের জন্য আমাদের যায়গা একোয়ারের কোন পলিসি নাই। মিডল,

হাই, হাইয়ার যে সমস্ত স্কুল রয়েছে সেইগুলির জন্য আমরা যায়গা একুইজিশন করব, প্রয়োজন হলে পরে যায়গা একুইজিশন করা হবে, তার কোন অসুবিধা নাই, তার ব্যবস্থা আমরা রিভাইজড্ বাজেটে করতে পারব এবং আমাদের পি, ডব্লিউ, ডি, বাজেট রয়েছে সেই বাজেট হতে এই খাতে আমরা খরচ করতে পারব। তারপর মাননীয় সদস্য বলেছেন যে অনেক যায়গাতে অনেক স্কুলে আমরা টিচার, হেডমাষ্টার, হেডমিস্ট্রেস্ বা এসিষ্টেণ্ট হেডমাষ্টার এর জন্য যাদের প্রমোশন দেওয়া হচ্ছে সেটা যোগ্যতার বিবেচনায় নয়, তাদের এই প্রমোশন হচ্ছে অন্য কারণে, সেই কথা ঠিক নয়। যারা হেড মাষ্টার বা হেড মিষ্ট্রেস বা এসিষ্টেণ্ট হেড মাষ্টার হচ্ছেন তাঁদের যোগ্যতা বিচার করেই তাঁদের এক্সপিরিয়েন্স, তাঁদের কোয়ালিফিকেশন, তাঁদের ইণ্টিগ্রিটি, এফিসিয়েন্সি সব কিছু বিচার বিবেচনা করেই এই সমস্ত প্রমোশন হচ্ছে। কাজেই এই যে অভিযোগ, এই সমস্ত যোগ্যতা বিচার না করেই আমরা প্রমোশন দিচ্ছি, এটা ঠিক নয়।

তারপর বেসিক ট্রেনিং কলেজের প্রিন্সিপ্যাল সম্পর্কে বলেছেন যে তিনি এই কলেজের প্রিন্সিপ্যাল হয়ে আছেন অথচ যোগ্যতর লোক যিনি অন লিয়েন সার্ভিসে আসতে চেয়েছিলেন তাঁকে আমরা নিইনি। যদি ওয়েষ্ট বেঙ্গল থেকে কোন লোক এ রাজ্যে লিয়েন আসেন এবং আমাদের যদি কোন অসুবিধা থাকে তাঁকে নেওয়ার জন্য সেক্ষেত্রে আমরা কি করতে পারি? আমরা যে চেষ্টা করছি না যাতে এই পোষ্টের জন্য উপযুক্ত লোক আমরা পাই একথা ঠিক নয়। আমরা চেষ্টা করছি যে বেসিক ট্রেনিং কলেজের যিনি প্রিন্সিপ্যাল আছেন—( এট দিজ ষ্টেজ দি রেড লাইট ওয়াজ লিট )

আই ওয়াণ্ট ফাইভ মিনিটস মোর।

যদি উপযুক্ত লোক পাওয়া যায় তাহলে নিশ্চয়ই এই পোষ্টে সেই লোক নেওয়া হবে। বি, টি, কলেজের যে প্রিন্সিপ্যাল নেওয়ার জন্য সেটাও অ্যাডভারটাইজমেণ্ট করা হয়েছিল, ইণ্টারভিউ নেওয়া হয়েছিল, যাদের সিলেক্টেড করা হয়েছিল, তাঁরা জয়েন করেন নি। এই জন্যই বেসিক ট্রেনিং কলেজের যে প্রিন্সিপ্যাল তিনি প্রিন্সিপ্যাল হিসাবে কাজ করছেন। কাজেই আমরা যে ইচ্ছা করে একটি লোককে দিয়ে দুটু কলেজের কাজ চালাচ্ছি এটা ঠিক নয়। এটা অবস্থার চাপে পরেই এই ব্যবস্থা করতে হয়েছে। যখনই আমরা উপযুক্ত লোক ট্রেনিং কলেজের জন্য পাব তখনই তাঁকে নিয়োগ করা হবে এবং এই যে অভিযোগ সেই অভিযোগ তিনি আশা করি আর করতে পারবেন না। কারণ আমরা বর্ত্তমানে সে লোক পাচ্ছি না সেজন্যই এই অবস্থা চলছে।

তারপর ঐ বেসিক ট্রেনিং কলেজের ক্যাণ্টিন সম্পর্কে যে কথা তিনি বলেছেন এটা আমরা এখনই অফ হ্যাণ্ড কিছুই বলতে পারছি না। আমরা এ বিষয়ে দেখব কোন ইরিগুলার কাজ করা হয়েছে কিনা। এটা যদি ভবিষ্যতে কোন সুযোগ আমাদের আসে তখন আমরা এ বিষয়ে আলোকপাত করব।

আর আমাদের এখানে আর একটি কলেজ, এম, বি, বি, কলেজ এ ছাত্র বা ছাত্রসংখ্যা বেশী হওয়ায় আর একটি মেয়েদের যে কলেজ যেটা আমাদের ইউনিভারসিটি অনুমোদন করেছেন সেটাও কলেজ হবে। বর্ত্তমানে সেটা উইং হিসাবে এম, বি, বি, কলেজের কাজ চালাচ্ছে। সেটা যত শীঘ্র

সম্ভব এই কলেজটা একটা ফুল ফ্লেজড গার্লস কলেজ হবে। আমরা ইউনিভারসিটি থেকে অনুমোদন লাভ করেছি। কাজেই একটা পৃথক মেয়েদের কলেজ ত্রিপুরাতে থাকবে। 'ল' কলেজের কোন প্রয়োজনীয়তা এখন আমাদের হয়নি। আমরা ভবিষ্যতে যদি প্রয়োজন অনুভব করি তা হ'লে করব। কাজেই মাননীয় বিরোধী দলের সদস্যরা আমাদের এই শিক্ষাখাতের ব্যয় বরাদ্দের দাবীর উপর যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এনেছেন এটার আমি বিরোধীতা করছি। আমাদের শিক্ষা খাতে যে ব্যয় হচ্ছে সেটা আমরা পরিকল্পনানুসারেই করছি এবং এই কারণেই আমরা শিক্ষার সর্ব্বস্তরেই এগিয়ে যেতে পারব ত্রিপুরা রাজ্যে। ভারতের অন্যান্য যে সমস্ত উন্নত প্রদেশ রয়েছে তার সঙ্গে একতালে চলতে পারব। এই বলে আমি শেষ করছি।

**Mr. Speaker**— I would call on Shri Birchandra Deb Barma.

**শ্রী বীরচন্দ্র দেববর্ম্মা**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই এডুকেশন বাজেট সম্পর্কে আমি সর্ব্বপ্রথম একটা কথা বলব। সেটা হচ্ছে এই যে আমাদের যে এডুকেশনাল অরগেনাইজেশন আছে অর্থাৎ আমরা এখানে বোর্ড অব সেকেণ্ডারী এডুকেশন দ্বারা, ওয়েষ্ট বেঙ্গল গাইডেড। কিন্তু তার কতগুলি এনমেলী রয়ে গেছে। যেমন ওয়েষ্ট বেঙ্গল সেকেণ্ডারী অ্যাক্ট এখানে চালু নয় অথচ সেই অ্যাক্টে যে সমস্ত নিয়মাবলী আছে তার দ্বারা আমাদের এখানে শিক্ষক এবং স্কুলগুলি গাইডেড হচ্ছে। জুডিসিয়াল কমিশনার্সের একটি কেইসের কানেকশনে এই প্রশ্ন উঠেছিল। একজন টিচারকে বে-আইনিভাবে বরখাস্ত করা হয়। সে একটা রিট পিটিশন করে এবং সেখানে আলটিমিটলী এটা জুডিসিয়াল কমিশনার প্রনাউন্স করেন যে ওয়েষ্ট বেঙ্গল সেকেণ্ডারী এডুকেশন অ্যাক্ট এখানে প্রচলিত নয়। কাজেই তার আণ্ডারে যে সমস্ত রুলস ফ্রেম হয় সেই অনুযায়ী সে সমস্ত সুযোগ সুবিধা, এখানে যে সমস্ত স্কুলগুলি তার আণ্ডারে আছে, তারা পাবে না। ইট ইজ মোষ্টলি গাইডেড এজ ডোমেষ্টিক ট্রাইবুন্যাল। পারিবারিক বিবাদের যেভাবে মীমাংসা করতে হয় এখানকার যদি কোন স্কুল কোন গভর্ণিং বডির কোন এটিচ্যুড— (শ্রীশচীন্দ্রলাল সিংহ— ইল্লিগেল বলেছেন কিনা) মুস্কিল 'ল' বুঝাতে গেলে 'ল' কলেজ করা দরকার। 'ল' কলেজ ছাড়া আইনের মারপেঁচ মাথায় ঢুকবে না। কাজেই ইল্লিগেল ডিক্লেয়ার করতে পারেনা। এটা ডোমেষ্টিক (ইন্টারাপশন)— এখানে না চেঁচিয়ে একবার একটা সনদ নেন, সনদ নিয়ে ঐখানে চেঁচান। সেখানে চেঁচালে অনেক কাজ হবে। কাজেই মুস্কিল হচ্ছে যে—সমস্ত ব্যাপারটাই বলছি — এটা কিভাবে চলছে এটা বলতে পারব না।

(Noise)

**Mr. Speaker**—At this point I have nothing to do excepting adjournment of the meeting. So the meeting stands adjourned till 2 P.M.

(Adjourned at 1 P.M.)

**Mr. Speaker**—Discussion on demand for grant No. 14 is to continue. I had call on Shri Birchandra Deb Barma.

**Shri Birchandra Deb Barma**—মাননীয় স্পীকার স্যার, আমি বলতেছিলাম যে এটা আইনগত enomolated রয়েছে, west Bengal Secondary Education Act এখানে প্রযোয্য

না হওয়ার দরুণ সেটা কি করে ঠিকমত করা যায় সেইজন্য আমি তার প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করব যাতে করে এ সমস্ত rules এবং regulation এর সমস্ত benifit teachers এবং student রা পেতে পারে। Education Budget সম্পর্কে আমি পূর্ব্বেও বলেছি যে, Primary stage এ মাতৃভাষার মাধ্যমে যদি tribal দের লেখাপড়ার ব্যবস্থা করা না হয় তাহলে যেটা scheduld caste, scheduled tribes commission বলেছেন যে "Education would be a mockery if not imparted through their mother tongue. কাজেই এ সম্পর্কে তারা tribeদের মাতৃভাষার মাধ্যমে Primary stageএ Education এর কি ব্যবস্থা করেছেন আমরা তা এই বাজেটে দেখতে পাইনা। কাজেই মাতৃভাষার মাধ্যমে যাতে tribal studentদের লেখাপড়ার ব্যবস্থা করা হয় সেটা অনতিবিলম্বে করা দরকার। এবং এ কাজে যারা tribal এলাকা থেকে tribal boys এবং বিশেষ করে tribal মেয়ে যারা আছে তাদের Primary stageএ শিক্ষকের কাজে নিয়োগ করা আবশ্যক। এবং আমি এই House এর সামনে এ কথাই রাখছি যে tribal student দের Primary Education এর জন্য তাদের যে শিক্ষকতা as far as Practicable tribalদের মধ্য থেকে নেওয়া দরকার। কেননা they are acustomed to their mother tangue and they can easily teach the Primary Education to the tribal boys and girls through their mother tongue. Tribal দের জন্য একটা আশ্রম স্কুল এর Provision আছে। এই আশ্রম স্কুলটা কি সেটা আমরা ঠিক বুঝতে পারিনি। কোথায়, কিভাবে সেটা হবে? কেননা ৭০ হাজার টাকা আশ্রম স্কুলের জন্য রাখা হয়েছে। এই আশ্রম স্কুলের ব্যাপার সম্পর্কে কোনরকম enlightment আমরা মন্ত্রীদের তরফ থেকে পাইনি। কাজেই আমি মনে করি যে আশ্রম স্কুল সম্পর্কে, কি ভাবে সেটা প্রতিষ্ঠিত হবে সেটার aim and object, কিভাবে ছেলেদের লেখাপড়া সেখানে হবে, আশ্রম স্কুলটি কি রকম হবে সে সম্পর্কে বিশদভাবে তারা House এর সামনে রাখবেন। আর একটা কথা হল যে education এর জন্য বহু টাকা খরচ করা হয়েছে একথাটাই যথেষ্ট নয়। আমরা দেখব largest number of pupils সেই education এর সুবিধা পাচ্ছে কিনা। আমরা জানি, আমরা দেখেছি কমলপুর যে pilot project scheme তার মধ্যে দেখেছি huge number of wastage, প্রত্যেক ক্লাস থেকেই চলে যাচ্ছে। Primary stage—থেকে Secondary stageএ যখন যায় তখন অনেক ছেলে সেই উচ্চতর লেখাপড়ার যে সুযোগ সেটা পায় না। আবার Secondary stageএ Junior basic থেকে Senior basicএ যায় তখন বহু ছেলে বাদ পড়ে যায়। আবার Senior Basic থেকে Higher Secondary stageএ যায় তখন বহু ছেলে বাদ পড়ে যায়। কাজেই শুধু Praimary stage I to V এর মধ্যেই 50% of student লেখাপড়ার benifit থেকে বঞ্চিত হয়ে যায়! এই যে wastage এবং stagnation, এটা কি করে নিবারণ করা যায়, কি করে maximum number of student এর লেখাপড়ার সুযোগ দেওয়া যায় সেটা আমাদের দেখতে হবে এবং সে সম্পর্কে একটা scheme আমাদের চালু করা দরকার। তারপর ভর্তি হওয়ার, admission নেওয়ার যে rate—আমাকে অনেক guardian বলেন যে, চাকুরীর জন্য যেমন আমাদের দরবার করতে হয়, ছেলেমেয়েদের admission এর জন্যও সেইরকম দরবার করতে হয়। লেখাপড়া

শিখবে, তারজন্য admission তারা স্কুলে পাবে এটা স্বভাবতঃই ধরে নেওয়া যায়। প্রত্যেকটি ছেলেমেয়ে লেখাপড়ার সুবিধা যাতে পায় তার দিকে লক্ষ্য রাখতে হবে। কিন্তু admission একটা দুরূহ ব্যাপার। কি করে অভিভাবকেরা ছেলেদের স্কুলে admit করান, সেটা অভিভাবকেরাই জানেন। তাদের গলদ্‌ঘর্ম হয়ে যায় ছেলেদেরে admission নেওয়াতে। লেখাপড়া পরের কথা, admission নিতেই তাদের এতভাবে এত ধর্না দিতে হয়, এত চেষ্টা করতে হয়। কাজেই লেখাপড়ার সুযোগ সুবিধা থেকে admission থেকে অনেকে বঞ্চিত হয়ে যাচ্ছে admission পাচ্ছে না। অথচ এ সমস্ত ছেলেরা পাশ করেছে আবার যে তারা লেখাপড়া করবে তার জন্য কোনখানে তারা admission পায় না। এই সমস্ত ছেলেমেয়েরা যারা লেখাপড়ার সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে তাদের সম্পর্কে আমরা কি চিন্তা করি সেটা আমাদের দেখা দরকার। তারপর আসছে Higher education. Higher education এ আমরা ছেলেদের লেখাপড়া শিখাচ্ছি। কিন্তু তাদের সামনে কি? তাদের সামনে অন্ধকার ছাড়া কিছুই নেই। তারা যখন পাশ করে আসে তখন তাদের সামনে কোন Prospect নেই চাকুরী পাবার। সেটা ক্রমঃশই limited হয়ে আসছে। আমরা vocational trainingএর জন্য চেষ্টা করছি, Engineering, Polytechnic. কিন্তু এটাও চাকুরী, এর জন্য আবার তাদের চাকুরীর জন্যই ধর্না দিতে হবে, চাকুরীর জন্য চেষ্টা করতে হবে। কাজেই ছেলেদের সামনে যে একটা brighter scope, brighter sphere তাদের নেই। কাজেই তাদের মাঝখানে নৈরাশ্য আসা খুবই স্বাভাবিক। আমরা লেখাপড়া শিখছি, লেখাপড়া শিখার পর আমাদের ভবিষ্যত জীবন কি হবে? কেননা চাকুরী ক্রমশঃই সঙ্কুচিত হয়ে আসবে। এটা সম্ভব নয় যে চাকুরীর field এ আমরা as many as People, as many as student যারা successful হয়ে আসবে তাদের সবকে engage করতে পারব। কাজেই এই যে বেকার সমস্যা, unemployment তা সঙ্গে সঙ্গেই এসে পড়ছে। unployed এর হার কি ভাবে যে বাড়ছে সেটা আমাদের যে census এই Govt. এর, এই যে employment exchange তাতে খানিকটা যে হিসাব আছে তার মধ্যে আমরা দেখতে পাই কি ভাবে হুহু করে সেই unemployed এর সংখ্যা বেড়ে যাচ্ছে। কাজেই আজকে ছাত্রদের মধ্যে এই যে নিরাশার ভাব আসবে, লেখাপড়ার দিক দিয়ে যে নিরাশার ভাব আসবে, এটা খুব অসঙ্গত নয়। কেন না তাদের ভবিষ্যত জীবন সম্পর্কে কোন রকমের assurance কেউ দিতে পারছে না। অবশ্য এ সম্পর্কে Education Commission ভারত সরকার নিযুক্ত করেছেন। কাজেই Education এর improvement এর জন্য কি কি করা দরকার, আশা করি সেই কমিশন চিন্তা করবেন। কিন্তু Education এর system বর্তমানে যেভাবে চলছে তাতে আমাদের unemployed এর সংখ্যা দিন দিন বাড়বে এটাই সত্যিকারের চিত্র।

আমরা এখানে Post Graduate Class খোলবার জন্য চেষ্টা করছি, ভাল কথা, কিন্তু এখানে যারা B.Sc. Honours নিয়ে পড়ে তাদের Honours এর Practical Examination Calcuttaয়। তার ফলে এমন অবস্থা হয়ে পড়ে যে, সব ছেলেরা গিয়ে যখন কলকাতায় Honours এর পরীক্ষা দেয় তখন তাদের সেখানে যাওয়ার প্রশ্ন arise করে। টাকা পয়সা খরচ করে, railway

ভাড়া, ইত্যাদি দিতে হয়। সময়মত air ticket পাওয়া যায় না এবং এটা একটা ব্যয়সাধ্য ব্যাপার। কাজেই এখানে যখন আমরা Honours, B. Sc. honours রেখেছি তখন তাদের Practical Examination এখানেই, এই কলেজেই যাতে হতে পারে তার ব্যবস্থা করা দরকার। তাছাড়া যে সমস্ত ছেলে B. Sc. honours নিয়ে পড়ে তাদের কলিকাতায় গিয়ে Practical পরীক্ষা দেওয়া কি কষ্টকর সেটা সব ছেলেরাই বুঝবে। তারা এখান থেকে aeroplane ভাড়া দিয়ে কলকাতায় যাবে, সেখানে থাকবে, সেখানে থাকা-খাওয়ার খরচ পড়বে। এ ব্যাপারেও Post Graduate School খুললেই চলবে না। যে সব Class আছে, যেমন B. Sc. honours class আছে, সেটার সুষ্ঠুভাবে সমস্ত examination যাতে আগরতলাতে হতে পারে তারও ব্যবস্থা করা দরকার।

এখানে যে সমস্ত Cut Motion এসেছে তার যৌক্তিকতা সম্পর্কে motion যারা move করেছেন তারা বলেছেন। এসম্পর্কে অধিক বলা নিস্প্রয়োজন। Scholarship বাড়ানো দরকার তারপর Madrassa নেই, এখানে stadium নেই, women collegeকে আলাদা করা দরকার establistment of Law Callegeএ সমস্ত জিনিষের দরকার এসম্পর্কে কোন রকম দ্বিমত থাকতে পারে না। এগুলি হওয়া দরকার। কাজেই এ সমস্ত Cut Motion এর যে যৌক্তিকতা আছে সে সম্বন্ধে বিশেষ কিছু বলার নেই। আমি আর একটি বিষয়ের কথা উল্লেখ করব যে, যে সমস্ত ছেলেদের training নেওয়ার জন্য বাইরে পাঠান হয় তারা সময় মত scholarship পায় না, stipend তারা পায় না। B. T. Training এর জন্য যারা কলকাতায় গিয়েছে, আগরতলায়ত আছেই, কলকাতায় যারা গিয়েছে, ত্রিপুরা টাইস পত্রিকায় বেরিয়েছে যে তারা তাদের scholarship ৮ মাস ধরে পাচ্ছে না। ফলে তাদের অবস্থা একটা serious অবস্থায় এসে দাড়িয়েছে। এরা school authority-দের কাছে বহুবার লিখেছে, কিন্তু তাদের সেই stipend দেওয়া হয় না। অমরাবতীতে physical training এর জন্য যাদেরকে পাঠানো হয়েছে তারাও প্রায় ৯ মাস যাবত তাদের stipend পাচ্ছে না, তাদের Hostel cost বাকী পরে আছে এবং সেইজন্য অনেক কষ্টের মধ্যে তাদের পড়তে হয়েছে। ফিরে যে আসবে তারও কোন সুবিধা হচ্ছে না। কাজেই এই সমস্ত stipend, আমাদের যে সমস্ত ছেলেদের বাইরে training এর জন্য পাঠানো হয়, তাদের যে stipend বা তাদের যে scholarship যা সাধারণতঃ দেওয়া হয়, সে বিষয়ে আমি কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করব।

এখানে মানুষ পত্রিকায় একটা অভিযোগ বেরিয়েছে যে transfer এর ব্যাপারে, বিশেষ করে master দের, Primary Teacherদের transfer এর ব্যাপারে একটা black marketting এর ব্যবস্থা চলছে। "চোরাকারবারীর ন্যায় একটা কৃত্তিম অভাব সৃষ্টি করে সোনামুড়া শহর এবং তৎসংলগ্ন বিদ্যালয়গুলিতে শিক্ষক রাখা হয়। Training প্রাপ্ত Matriculate বা উচ্চ যোগ্যতা সম্পন্ন শিক্ষকদের দূরবর্তী স্থানে পাঠাইয়া non-trained এবং non-matric কে বিদ্যালয় সমূহের ভারপ্রাপ্ত প্রধান শিক্ষক নিযুক্ত করা হয়।" তারপর বলা হয়েছে যে, "December মাস আসিতেছে

এই সময় এ শিক্ষকদের নিয়ে এই সময় বিভিন্ন বিদ্যালয় হইতে শিক্ষকগণকে শিক্ষনের জন্য পাঠানো হয় এবং শিক্ষা সমাপনান্তে এই মাসেই এই সমস্ত স্কুল শিক্ষক এই মহকুমায় ফিরিয়া আসে। তাহাদের কোন্ বিদ্যালয়ে নিয়োগ করা হইবে এই নিয়া চোরাকারবার চলিতেছে। ইদানিং মহকুমা বিদ্যালয় পরিদর্শকের কর্ম্মতৎপরতা বাড়িয়াছে এবং বিশেষ মতলবে কোন কোন স্কুল পরিদর্শন করেন। স্থানীয় বিদ্যালয়ের সহকারী পরিদর্শক ও উক্ত অফিসের কর্ম্মচারীগণের মধ্যে··· ... ··· ··· ··· ... এমন দুর্নীতিমূলক কার্য্যকলাপ।" তাদের Posting এবং Transfer সম্পর্কে গুরুতর অভিযোগ আছে। তারপর তাদের contingency, প্রাথমিক এবং নিম্নবুনীয়াদী বিদ্যালয়ের contingency ১৯৬১ সন হইতে ১৯৬৪ সনের মার্চ্চ পর্য্যন্ত ভারপ্রাপ্ত শিক্ষকগণ বিদ্যালয়ের মুঞ্জুরীকৃত সম্যক টাকা কোন বৎসরই পায় নাই। কাজেই এই সমস্ত ব্যাপারে যাতে সরকার অবহিত হন এবং যাতে proper নির্দ্দেশ দেওয়া হয়। সেইগুলি আমার মনে হয় Minister conserned দেখবেন। তারপর এখানকার সংগীত বিদ্যালয় সম্পর্কে একটা question এর জবাবে বলা হয়েছে যে তাদের কাছ থেকে কোন রকম পুরানো arrear ঠিক দাবী করা হয়নি এবং তাদের তিন মাস সময় দেওয়া হয়েছে সেটা কিস্তিতে দেওয়ার জন্য। এ সম্পর্কে ভারতকল্যাণ পত্রিকায় যা বেড়িয়েছে এবং আমরাও তদন্ত করে যা দেখিছি, সেটাতে আমরা দেখেছি যে তাদের কাছ থেকে arrear demand করা হয়েছে। অভিযোগে প্রকাশ "মহাবিদ্যালয় আরম্ভ হইবার সময় শিক্ষার্থীগণের নিকট হইতে কোন ফিস বা মাস মাহিনা দাবী করা হইত না। বিদ্যালয়টিকে অবৈতনিক বলিয়াই প্রচার করা হইয়াছিল। কিন্তু কয়েক মাস পূর্ব্বে অকস্মাৎ বকেয়া সহ একশত টাকা ছাত্র পিছু দাবী করা হয়। এইরূপ অযৌক্তিক নির্দ্দেশের প্রতিবাদ জানাইলে, অধ্যক্ষ মহোদয় নাকি উর্দ্ধতন কর্ত্তৃপক্ষের দোহাই দিয়া বলেন ইহা চীফ কমিশনারের হুকুম। তারপর তাদের বলা হয়েছে একমাসের মধ্যে জরিমানা সহ যদি কর্ত্তৃপক্ষের পাওনা টাকা দেওয়া না হয় তা হলে শিক্ষার্থীদের নাম কাটিয়া মহাবিদ্যালয় হইতে বহিষ্কৃত করা হইবে।" আমরা তদন্ত করে দেখেছি যে সেটা fact এবং তাদের কোনরূপ সময় দেওয়া হয়নি, তিনমাসের সময় যেটা বলা হয়েছে House এর সামনে। Arrear তাদের কাছে demand করা হয়েছে যার ফলে তারা অত্যন্ত অসুবিধায় পড়েছে। কাজেই এইসব ব্যাপারে আমি মনে করি Ruling Party দেখবেন এবং এইসব অভাব অভিযোগ যাতে meet up হয় তার দিকে তারা দৃষ্টি দিবেন।

**Mr. Speaker**—I would call on the Hon'ble Dev. Minister, Sri Sukhamay Sen Gupta.

**Sri Sukhamoy Sen Gupta**—মাননীয় অধ্যক্ষ মহোদয় Education Demand এর উপরে যে সব Cut Motion এসেছে সে Cut Motion এর বিরোধীতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। যদিও জানি এ আলাপ বহুবার হয়েছে তথাপি এক রকমের প্রশ্ন একই রকমের আলোচনা চলতেই থাকে। তার মানে বোধ হয় এটাই, যে কথাটা সত্য নয় সেটাকে বার বার যদি বলা যায় তাহলে সেটা অনেক সময় সত্যের আকার নিতে পারে। এই যে চিন্তা, এই চিন্তাটা শুনেছি আমরা যে জনৈক ডক্টর নাকি এই Theory এর প্রবর্ত্তক। তিনি বলেছেন যে

যে মিথ্যাটাকে বার বার বললে সেটা মানুষের কাছে সত্য হয়ে দাঁড়াতে পারে। আমি জানি না তাদের চিন্তা ধারা কি। যাহাই হউক এই শিক্ষার অগ্রগতি সম্পর্কে বিশেষভাবে আমাদের একজন মাননীয় Deputy Minister বলেছেন। আমি সেই Statistics মধ্যে যেতে চাই না। আমি জানি, তারাও মনে মনে জানেন যে শিক্ষার অগ্রগতি ত্রিপুরায় কিভাবে হয়েছে। দুই একটি point কেবল মাত্র আমি উল্লেখ করবো। সে piont হল, মাননীয় বিরোধী পক্ষের সদস্য আতিকুল ইসলাম বলতে চেষ্টা করেছেন, আমি জানিনা সেটা তিনি জানেন না বলেই কি করেছেন কিংবা জেনেশুনেই একটু কায়দা করে কথাটা বলতে চেষ্টা করেছিলেন। সেটা হল যে আমাদের এখানে Education এর যে budget সে Budget total amount এর কত percent. তিনি বলেছেন 4% না 3% নাকি? তবে এটা যদি সর্ব্বভারতীয় ভিত্তিতে হয়ে থাকে, Budget আলোচনা করছি ত্রিপুরা রাজ্যে বসে, ত্রিপুরার Assembly তে বসে। আর আমরা যদি parliament এর কথা চিন্তা করি, সর্ব্বভারতীয় হিসাবে চিন্তা করে তারপর যদি আলোচনা করি, তাহলে তার অর্থ হল যে এখানকার যে বাজেট, সেই বাজেট সম্পর্কে তাদের বক্তব্য কিছু নেই। Percentage এর কথা যেটা বলা হয়েছে তা একটু ভাল করে লক্ষ্য করলেই, অংক কষা যদি অভ্যাস থাকে, তাহলে দেখবেন যে ১৫ কোটি টাকা খরচ হচ্ছে। সেখানে আমাদের এইখানে ২১/২ কোটি টাকার মত Education Budget এ। তাতে কত Percent হয় সেটা হিসাব করে দেখলেই দেখতে পারেন সেটা 4%/6% এর মধ্যে আসে না, সেটা আরও অনেক বেশী। সেইদিক থেকে না দেখে আর একদিক থেকে যদিও এটা দেখা যায়, আমি জানিনা পৃথিবীতে এমন কোন দেশ আছে কিনা তার যা income, আয় তার চাইতে একমাত্র শিক্ষাখাতেই সে আয়ের চাইতে বেশী খরচ করা হয়। এটা পৃথিবীর কোথাও আছে কিনা আমার জানা নেই। সেই হিসাব যদি দেখা যায় তাহলে কি আমাদের Primary শিক্ষা এগিয়ে যাচ্ছে না? আমাদের Primary শিক্ষাক্ষেত্রে আমাদের দেশে কেন অগ্রগতি হচ্ছে না? একথা যদি ওনারা বলতে চান এটা পাঁচ বছর, ছ'বছর আগে থেকেই শুনেছি একই সমালোচনা। কিন্তু আমরা দেখছি যে enrollment বাড়ছে এবং সঙ্গে সঙ্গে Primary শিক্ষার যে অগ্রগতি সেটাও ক্রমশঃ এগিয়ে যাচ্ছে। যারা স্কুলে যেতে পারে সেই সংখ্যা প্রায় covered হয়ে এসেছে। Third plan এর মধ্যে covered হয়ে যাচ্ছে, 4th plan এর মধ্যে ১০০% যেখানে অন্যান্য জায়গায় compulsory করার কথা চিন্তা করছেন। আমরা দেখছি যে এত সুবিধা education এর Primary section এ দেওয়া হয়েছে যার ফলে যে কোন ছেলে মেয়ে পড়তে চায় তাদের পড়ার সুযোগ করে দেওয়া হয়েছে: না হলে দিনের পর দিন, বছরের পর বছর এভাবে ছাত্রসংখ্যা বাড়তে পারতনা এবং যে percentage টা cover করার কথা তাও হয়ত covered হতনা। উনি যেসব প্রশ্ন করেছেন সে সম্পর্কে আমি সংক্ষেপে বলে যাচ্ছি। আমি details কোন discussion এ যেতে চাইনা, তার কারণ এটা বহুবার আলোচনা হয়েছে।

বই সম্পর্কে, সমাজের শিক্ষা না, কি একটা বই সম্পর্কে বলা হয়েছে, তিনি quote করে বলেছেন, page No. 4 না 63, তাতে একটা

ভুল তথ্য দেওয়া হয়েছে। ভুল তথ্য দেওয়া হতে পারে। এটা এই যে একটা Selection Committee থাকে, সেই Selection Committee থেকে এই বইগুলি Select করা হয়। তারমধ্যে over sight হতে পারে, এই যে ভুল, যে ভুল একটা বইয়ের মধ্যে রয়েছে, সে ভুলটা over sight এ হয়ে যেতে পারে। কিন্তু এই ধরণের ভুল, বিরোধী পক্ষের সদস্যরা যদি পড়ে থাকেন, জেনে থাকেন, তারা যে আদর্শবাদে বিশ্বাসী এবং তারা যেখান থেকে তাদের উৎসাহ, উদ্দীপনা সংগ্রহ করে থাকেন সেখানে একটি মাত্র উদাহরণ দিয়ে আমি বলতে চাই যে ষ্ট্যালিনের আমলে Communist Partyর ইতিহাস, ভলসেভিক Communist Party তার যে ইতিহাস বেরিয়েছিল সে খবর নিশ্চয়ই তারা জানেন এখানকার বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা। ষ্ট্যালিনের আমল পর্য্যন্ত সেটাই বাইবেল হয়েছিল, গীতা হয়েছিল, রাশিয়াতে নয় শুধু, পৃথিবীর সমস্ত Communist Partyর কাছে, সেটাই ছিল প্রিয়। বই সম্পর্কে সেটা বলে দেওয়া দরকার, কারণ আলোচনা যখন উঠেছে তখন শুনে রাখা দরকার এই ষ্ট্যালিনের রাজত্বকালে এটা বাইবেল ছিল তাদের কাছে, কিন্তু ষ্টালিনের মৃত্যুর সঙ্গে সঙ্গেই ক্রুশ্চেভ সাহেব যখন ক্ষমতায় এলেন তখন তিনি বললেন এই যে Communist Partyর ইতিহাস যা পৃথিবীর সমস্ত Communist দেশকে বলা হয়েছিল যে এটা বাইবেল, Communistদের জানতে হবে, এই বই ছাড়া উপায় নেই, সেই ক্রুশ্চেভ তখন বললেন, এই যে বই, Communist Partyর ইতিহাস, এই ইতিহাস যেটা ষ্ট্যালিনের আমলে লেখা হয়েছে, সরকারী ভাবে এটা লেখা হয়েছে, একজন ব্যক্তির লেখা, একটা Private member এবং কিন্তু সরকার থেকে যে বই ছাপানো হয়েছিল সেই বই সম্পর্কে ক্রুশ্চেভ সাহেব বলেছেন যে ভুলতথ্যে পরিণত হয়েছে, ভুলতথ্য পরিবেশিত হয়েছে সে বইয়ের মধ্যে, লক্ষ লক্ষ মানুষকে ভুল-পথে চালনা করেছে, সেটা, সরকার থেকে যে বই ছাপানো হয়েছিল। তাকি আমি বলব যে ইচ্ছে করে করা হয়েছিল, যদি ইচ্ছে করে করা হয়ে থাকে তাহলে আমি বলব যে লক্ষ লক্ষ মানুষের জীবনকে তারা নষ্ট করেছে, এবং সেই ইতিহাসের উপর ভিত্তি করে, সেই ষ্ট্যালিনের আমলের ইতিহাসের উপর ভিত্তি করে হাজার হাজার মানুষকে গুলি করে মারা হয়েছে

( Interruption )

আজকে বলছি সমাজের কথা—আমি বলছি শুনুন, শুনুন ভাল করে শুনুন, কথাটা শুনতে হয়, কারণ আমরা জানি যে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা ভাল কথা শুনবেন না, এটা আমাদের জানা আছে তথাপি শুনার জন্য বলছি। এই সমাজের কথা বইটার আলোচনা করা হয়েছে—

( গণ্ডগোল )

**Mr. Speaker**— Order, Order, Order.

**Shri Sukhamoy Sen Gupta**— সমাজের কথা বইটা কিছুদিন যাবত এটা Syllabus এর অন্তর্গত রয়েছে এরা এই ভুল তথ্যটা দেখার সাথে সাথেই যখন নজরে পড়েছে তখন সংশোধন করার ব্যবস্থা করা হয়েছে।

( Interruption )

শুনুন, ভুলতথ্যের উপর আলোচনা করবেন না। সংশোধন করার ব্যবস্থা করা হয়েছে এবং সেখানে আজকের দিনে যে নুতন Publication এই বইয়ের, সমাজের শিক্ষার যে নুতন Publication বেরিয়েছে; আমি জানিনা কত বৎসর— আগেকার সমাজের শিক্ষা এখানে হাজির করা হয়েছে যে ভুল তথ্যের উপর নির্ভর করে, সেটা দেখুন। যেটা নুতন Publication করা হয়েছে সেটার মধ্যে তার সংশোধন করা হয়েছে এবং যেখানে ভুল তথ্য থাকে সেখানে বলে দেওয়া হয়, instruction issue করা আছে teachers দের কাছে যে অমুক জায়গায় এই ধরণের ভুল তথ্য রয়েছে, যেটা আমাদের নজরে পড়েনি আগে সেটা teacherরা correction করে দেন। কাজেই এখানে বিভ্রান্ত করার কোন প্রশ্ন নেই, যেখানে ষ্ট্যালিনের আমলে সরকারীভাবে বিভ্রান্ত করা হয়েছিল।

( হৈ চৈ )

**Mr. Speaker**— Order, Order, Order please.

**Shri Sukhamoy Sen Gupta**— কথা বলার আগে সমস্ত তথ্য নিয়ে আলোচনা করা দরকার। যাহা হউক, আমি একথাই বলছি এখানে হয়ত over sight হয়ে যেতে পারে, তারপর আর একটা প্রশ্ন তোলা হয়েছে যেটার বহুবার উত্তর দেওয়া হয়েছে, একই কথা বার বার বলা হচ্ছে Non-Government School এর Grant-in aid সম্পর্কে, আমি জানিনা যে এত খবর যারা রাখেন, যারা Assemblyতে যে বক্তৃতা করেন এ খবরের উপরে, আমি জানি না grant-in-aid rules অনুযায়ী এই যে non-Govt. School কে দেওয়া হয় সেটা কি basis এ দেওয়া হয়, সেটা তারা জানেন কিনা। সেখানে grant-in-aid rulesএর মধ্যে রয়েছে যে teachers দেরকে যা দেওয়া হচ্ছে, তার সঙ্গে যতখানি, যত total হবে teacher দের Pay and allowances সেটার ⅙ অংশ contingenc হিসাবে যোগ করা হয়। যেখানে মাননীয় সদস্যের যদি অঙ্ক কষার অভ্যাস থাকে তবে দেখবেন আড়াই কোটি টাকা খরচ করা হচ্ছে সেখানে ফোর পার্শেণ্ট সিক্স পার্শেণ্ট এর কথা আসেনা এটা অনেক বেশী। আপনারা জানেন আমাদের যে ইনকাম শুধু শিক্ষা খাতেই আয়ের চাইতে বেশী খরচ করা হয়েছে এটা পৃথিবীর কোথাও আছে কিনা আমি জানি না। সেখানে আড়াই কোটি টাকার মত খরচ হচ্ছে। যে কথাটা বিরোধী পক্ষের মাননীয় সদস্য আলোচনা করলেন এটা আমি তাঁকে অনুরোধ করব তিনি যেন ভাল করে অঙ্ক কষে তারপর এই ধরণের আলোচনায় যেন অংশ গ্রহণ করেন। এখানে কাট মোশনের আলোচনা প্রসঙ্গে ত্রিপুরার শিক্ষার অগ্রগতি সম্পর্কে যে কথা বলা হয়েছে সেই সম্পর্কে আমি শুধু এই কথাই বলতে চাই যে এই বিষয় এর আগেও বহুবার বলা হয়েছে, আগেও এই ধরণের সমালোচনার উত্তরে বলা হয়েছে যে এখানে থার্ড প্লেন পিরিয়ডে ৮৪ পার্সেণ্ট হয়ে গেছে থার্ড প্লেনের শেষদিকে এবং ফোর্থ প্লেনে সেণ্ট পার্সেণ্ট করার কথা বলা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয় একটা স্কুল Grant-in-aid rules অনুযায়ী বছরে পাবে

৩০ হাজার টাকা। সেখানে ৩০ হাজার plus one third 10 thousand যোগ হচ্ছে, সেখানে গিয়ে তার 90% তার মানে ৩০ হাজার teacher's pay যদি হয়ে থাকে সেখানে পাচ্ছে 36 thousand Grant-in-aid, Government থেকে Grant-in-aidএ পাচ্ছে। আমি বুঝতে পারি না যে কি করে ও ধরণের কথা এখানে আসে যে সমস্তটা দেওয়া হচ্ছে না কেন। Teachers এর pay নিয়ে কথা উঠেছে যেখানে সেখানে আমরা বলছি যে teachersদের payর উপরে তাদের Grant-in-aid দেওয়া হচ্ছে। সেখানে যদি কোন জায়গায় বেসরকারী স্কুল কমিটি অযথা একটা খরচের অংক দেখিয়ে রাখেন, সেখানে যদি কোন Corruption থাকে, আমি জানি না, জোর করে বলতে পারছিনা, সেখানে যদি আত্মীয় পোষণের জন্য কাউকে অন্যায়ভাবে appointment দেওয়া হয়ে থাকে সেটা Grant-in-aid Rules এর মধ্যে পড়বে না। সেখানে সরকারীভাবে সাহায্য দেওয়ার কোন উপায় নেই। কিন্তু যে নিয়ম, যে নীতির উপরে সেটা দেওয়া হচ্ছে সেটা হচ্ছে teachersদের pay যা হবে তার one third যোগ করে তার 90% ধরা হয় total. কাজেই সেখানে কোন রকম অসুবিধা থাকতে পারে বলে আমি জানি না। তথাপিও মাননীয় সদস্যদের একটা কথা বলছি যে এর উপরেও আমরা চিন্তা করছি যে Grant-in-aid Rulesটাকে আরো বেশী সহজ করা যায় কিনা। অর্থাৎ একথাটা বলার অর্থ হচ্ছে এই যা দেওয়া হচ্ছে, তাদের চাইতে আমরা অনেক বেশী সচেতন এবিষয়ে, যে তাদের আরও কিছু সাহায্য করা যায় কিনা। শুধু ভুল তথ্যের উপর বক্তৃতা করলেই সেখানে উত্তর দেওয়া সম্ভব নয়, উচিত নয় কাজেই সেখানে Assemblyতে দাঁড়িয়ে কথা বলতে হবে, সেখানে তথ্য জেনে কি basisএ দেওয়া হচ্ছে, তারপর বক্তৃতা করা দরকার।

Sholarship সম্পর্কে এটা আমি জানি না। মাননীয় সদস্যরা যদি দেখে থাকেন, লক্ষ্য করে থাকেন তাহলে দেখবেন যে বছরের পর বছর scholarshipএর মাত্রা আমরা বৃদ্ধি করে যাচ্ছি এবং এটা সম্পর্কে সরকার যথেষ্ট সচেতন। সেটা বাজেট আলোচনা করে, দু-বছরের কেন এর আগে থেকেও যদি বাজেট আলোচনা করে দেখা হয় তাহ'লে দেখবেন যে প্রতি বছরই এটার পরিমাণ বাড়ানো হচ্ছে যাতে বেশী সংখ্যক উপজাতীয় কিংবা তপশীলি যারা আছে তাদেরকে বেশী সুবিধা দেওয়া যায়। আর অনেকগুলো point বলা হয়েছে, ছোট খাটো point সেগুলো যদি specific instance দিয়ে করা যায়, যেমন কেন্টিনের অবস্থা। এগুলো সম্পর্কে যদি সত্যি সত্যিই এমন কোন grievance থাকে তাহলে এটা জানালে, সেটা যদি সত্যি হয়ে থাকে তাহলে ব্যবস্থা অবলম্বন করা হবে। কিন্তু যা বলা হয়েছে এখানে তার দ্বারা আমার মনে হয়েছে এবং মাননীয় সদস্য বোধ হয় জানেন এটা যে কি বালক সাহা না কি নাম কন্ট্রাকটারের। তখন একটা Point মাত্র জানার ব্যাপার, সেটা হল তখন সেটা auction করে দেওয়া হয়েছিল কি না এবং auction করে দেওয়ার পর দ্বিতীয় বার যখন তাকে আবার দেওয়া হ'ল তখন সেটা auction করে দেওয়া হয়েছিল কিনা। এখানে ৪০০/৯০০ টাকার কথা উঠেনা, যেহেতু auction করে দেওয়া হয়েছে। Auction মধ্যে যদি কেউ বেশী টাকা offer করত তাহ'লে বেশী টাকায়ই দেওয়া হত। যেখানে auction এ এর চাইতে বেশী টাকা কেউ offer করেনি কাজেই তাকে কম টাকায় দেওয়া হয়েছে। লাভ ক্ষতির যে কি প্রশ্ন উঠতে পারে আমি জানিনা। এটা আমি মাননীয় বিরোধী পক্ষের সদস্যের কথার ভিতর থেকে যতটা বুঝতে

পেরেছি তার জন্য আমি এ সব উত্তর দিচ্ছি। তার চাইতে বেশী খবরের ও যদি দরকার থাকে তাহলে একটা Specific কিছু করে জানালে এ সম্পর্কে কিছু করা যেতে পারে। আর B. T. কলেজে একজনে আর ঐ বেসিক ট্রেনিং কলেজে একজন। গোপাল বাবু সম্পর্কে যে কথা বলা হয়েছে যে U. P. S. C. থেকে Selected নন, এ কথাটা সত্য নয়। এটা আমার মনে হয় মাননীয় বিরোধীপক্ষের সদস্য যিনি একথা উত্থাপন করেছেন তার আর একটু খবর নিয়ে, যিনি খবর দিয়েছেন, তিনি একটু চেপে খবরটা দিয়েছেন। কাজেই ঠিক ভাবে খবরটা তার কাছে পৌঁছায়নি। যার জন্য তিনি অসুবিধার মধ্যে পড়েছেন। আর মোহন্তের কথা যেটা বলা হয়েছে, তিনি lien service চেয়েছিলেন। সেটা সত্যি কথা। সেখানে আমাদের কাছে প্রশ্ন হল যে lien service আমরা বার বার এরকম লোক, আমাদের এখানে যদি পাই কিংবা আবার advertisement করবার সুযোগ যদি থাকে তা'হলে এখান থেকে করা যায় কি না যে lien service এ আসবেনা Tripura service এ serve করবে যারা Deputation এ আসে। আমরা এখানে অনেক বক্তৃতা শুনেছি, যে deputation এ বহু লোক আসে যাদের এখানকার জন্য কোন দরদ থাকে না, যারা এখানকার কোন কাজ করেন না এ ধরণের কথা। আবার এর উল্টো কথাটিরও আলোচনা হয়, lien service এ আসতে চেয়েছিল কেন তাকে নেওয়া হল না। এই যে প্রশ্নগুলি যখন একই Assemblyতে দাঁড়িয়ে কথা যখন বলা হয় তখন সে কথা বলার মধ্যে একটা সামঞ্জস্য থাকা দরকার। যদি helpful criticism করতে হয়, যদি constructive criticism করতে হয় তাহলে তার সামঞ্জস্য রক্ষা করলে পরে সরকার পক্ষেরও একটু সুবিধা হয় যে তার একটা lining রয়েছে, সে line অনুযায়ী তিনি যাচ্ছেন। তবে এ lineটা কি constructive line অথবা কি line সেটা এখন পর্য্যন্ত বুঝতে পারিনি। কারণ একই Houseএ দু'রকম কথা, তিন রকম, চার রকম, পাঁচ রকম। যখন যেটা খুশী সে রকম ভাবে কথা বলে যাচ্ছেন। Universityর কথা বলা হয়েছে যে Tripuraতে একটা University হওয়া দরকার। দরকার, কবে দরকার? যদি প্রয়োজন হয় Universityর তাহ'লে হয়ত হবে, প্রয়োজন আছে। তবে বিরোধী পক্ষের সদস্যদের চিন্তা করা দরকার যে Tripura য় একটা University হয়ে গেল, তার জন্য এখান থেকে যে সব ছেলেরা বের হয়ে যাবে, কোথায় recognition, recognition পেতে পেতেও হয়ত ১০ বছর, ১৫ বছর হতে পারে। তখন হয়ত Tripura Universityর একটা দাম হতে পারে। আমাদের ছেলেদের আজকে যেখানে বেকার সমস্যার কথা, তারা পাশ করে চাকুরী পাওয়ার কথা। তাদের আজকে যদি বাইরে যেতে হয়, তাদের জিজ্ঞাস করে কোন Universityর তখন সোজা জোড় গলায় বলতে পারে Calcutta Universityর এবং তার একটা মূল্য রয়েছে। সে দিক থেকে এ প্রশ্নটা চিন্তা করার রয়েছে। আমি বলছি না এখানে University হবে কি হবে না। সে প্রশ্নে আমি যাচ্ছি না। কিন্তু এ ধরনের আলোচনার সঙ্গে সঙ্গে একথাটা জেনে রাখা দরকার। যে আজকে আমরা University করে আমাদের ছেলেদের এ দিক থেকেও তাদের ভবিষ্যতের দিকটা ভেবে আমি University করবো না কি Calcntta Universityর যে সুনামটা রয়েছে সে নামটা আমরা গ্রহণ

করবো এবং সেইভাবে আমরা অগ্রসর হব। এর অনেকগুলা প্রশ্ন আছে, তারপরের প্রশ্ন হচ্ছে যে আজকে আমরা Post Graduate এ Class করতে যাচ্ছি সেখানে Teacher এর অভাব বা Teacher পাওয়া মুস্কিল হয়েছে। বেতন বেশী দিয়েও হয়ত আমরা পাব কি পাব না তা জানিনা। কিন্তু আমাদের আগ্রহ, আমাদের প্রয়োজন বলে আমরা খুলেছি, করেছি। এখন আমরা দেখবো, খুঁজছি, যে সে Teacher পাওয়া যায় কি না? তারপর বিজ্ঞানের Practical Class সম্পর্কে যে কথা বলা হয়েছে পরীক্ষা সম্পর্কে এটা সত্যি কথা, এটা অস্বীকার করা যায় না যে একটা ভাল Collegeএর মধ্যে একটা ভাল বিজ্ঞান গবেষণাগার থাকা দরকার, Laboratory একটা ভাল থাকা দরকার। সেটার জন্যে আমরা বহুদিন ধরে চেষ্টা করছি। কিন্তু যেখানে আমাদের সবটাই নির্ভর করতে হয় কেন্দ্রের টাকার উপর, সেখানে প্রতিটি প্রশ্নে টাকা বরাদ্দ করলেই হয়না, তার Expenditure Sanction লাগে, তার Technical sanction লাগে, সেটা কি Scheme এ হবে, কি ভাবে Building হবে, সমস্ত জিনিষটার approval এর জন্য তাদের কাছে আমাদের যেতে হয়। এবং তার ফলে আমাদের এটা পিছিয়ে গেছে। আমরা আশা করছি যে ১৯৬৫-৬৬ এ এটার কাজ আরম্ভ করতে পারবো এবং Complete করতে পারবো। এদিক থেকে আমরা feel করি। কাজেই আজকে আমি আর বেশী সময় নিতে চাই না। আমি এ কথা বলেই আমার বক্তব্য শেষ করবো যে Cut Motion যখন আনা হয় এবং সেই আলোচনার মধ্যে আর একটু ভাল তথ্য নিয়ে আসা উচিত যাতে সরকার পক্ষ সত্যি সাহায্য পায়, সরকার পক্ষের সাহায্য হয় সেই দিকে মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা একটু দৃষ্টি রাখবেন।

**Mr. Speaker**— I would now call on the Hon'ble Chief Minister to give his final reply.

**Shri Sachindra Lal Singh** (Chief Minister)— মাননীয় অধ্যক্ষ মহোদয় আমাদের মাননীয় আইনজ্ঞ সেই সদস্য একটি High Courtএর writ petition সম্পর্কে একটি কথা উল্লেখ করেছেন সেটাতে তিনি বলেছেন যে এখানে anamolies আছে। Affiliation সম্বন্ধে anamolies আছে। আইনজ্ঞ মহোদয় নিশ্চয়ই অবগত আছেন যে এই যে Judicial Commissionerএর কাছে সেটা রায় দেওয়া হয়েছে, এটাকে illegal declare করা হয়েছে কি না, তিনি সেই সম্বন্ধে সম্পূর্ণ নিস্তব্ধ। তাঁকে বলা হয়েছিল সেটা করেছেন, কি না? আমি মাননীয় আইনজ্ঞ মহাশয়কে বলব আবার যেন উনি সেটা ভাল করে অধ্যয়ণ করে সেটা House এর কাছে illegal বলে declare করার সৎসাহস নিয়ে আসেন। কারণ প্রথমেই হ'ল মহারাজার সময় হতে Calcutta Univercity ছিল affiliating body এটা অনেক দিন থেকে আলাপ আলোচনা হয়েছে। কারণ এখানে বলতে হচ্ছে আপনাদের একমাত্র অবলম্বন হ'ল এই যে শিক্ষাকে জনসাধারণের চক্ষে হেয় প্রতিপন্ন করতে যাওয়া। আপনাদের Philosophy হ'লও তাই। যা ভাল জিনিষ উদ্ঘাটন করে তুলুন না কেন তাকে হেয় বলে প্রতিপন্ন করতে যাওয়াই হ'ল আপনাদের একমাত্র বিদ্যা এবং সেই বিদ্যার উপর ভরসা করে, সেই Philosophyর উপর ভরসা করে আপনারা সেটা প্রচার করেন এবং প্রচারমূলক

ভাবে তা করেন। অতএব আমি মাননীয় সদস্যদিগকে Speaker এর মারফতে জানাতে চাই যে মহারাজার আমল থেকে সেটা Calcutta University র যে ক্ষমতা ছিল affiliate করা, বার্ম্মা থেকে আরম্ভ করে ত্রিপুরা পর্য্যন্ত, আসাম পর্য্যন্ত, মণিপুর পর্য্যন্ত সেই affiliated body যখন সংযুক্ত হয়ে যায় West Bengal Secondry board এ, তার সাথে সাথে তার আওতার মধ্যে সমস্তগুলিই পড়েছে। অতএব এখানে কোন anamoly নেই।

( Noise from the opposition. )

এখন আলাদা হয়েছে। মাননীয় সদস্যকে আমি যে কথাটা বলেছি সেটা যে power ছিল এবং সেই অনুসারে, সেই আওতায় ছিল। অতএব সে দৃষ্টি রেখে বলা উচিত ছিল। তবে তাদের একমাত্র কাজই হল, ব্যবসাই হল এই যে জনসাধারণকে বিভ্রান্ত করতে যাওয়া এবং যাতে এই বিভ্রান্তির ফলে জনসাধারণ বিভ্রান্ত হতে পারে। এছাড়া এই বিদ্যাই হল তাদের এবং সেই philosophy নিয়ে তারা চলেন। সেই philosophy তাহাদিগকে শিক্ষা দেয়, যাহা বলিব, তাহা করিব না, যাহা করিব তাহা বলিব না। অতএব সেই অনুসারে তাঁরা বক্তব্য রাখেন। তারপর এই জায়গাতে বলা হয়েছে যে শিক্ষার যে buget, এটা বাজেট এর 4% কোথা থেকে যে 4% ওরা—মাননীয়—সদস্যরা পেলেন। তবে এটা আমার জানা আছে জনসাধারণও জানে যার কারণ হল এই সত্যের বেসাতী, তাদের কিনার দিয়েও যায়না। অতএব সত্যের বেসাতী তারা করেন না। অতএব এখানে যে budget আছে, এটাকে যদি বলা হয় এটাকে Education budget বলা চলে। কারণ 17% এখানে আছে Education budget এরজন্য। এখানে সমস্তের চেয়ে বেশী হল 17% Budget, the Education budget. অতএব জনসাধারণকে বিভ্রান্ত করার জন্য, বিপথে পরিচালিত করার জন্যই এখানে বক্তৃতা দেওয়া হচ্ছে, ভাষণ দেওয়া হচ্ছে

( Noise )

কারণ বাংলা বুঝটাও শক্ত, বাংলা এত সোজা নয়। বাংলার কতটি word মাননীয় সদস্য অবগত আছেন বলতে পারেন? এত সোজা নয়। আমি তো বলি যে আমি বাংলায় অভিজ্ঞ একথা বলছি না। আমি বাংলা ভাষা বলি সেটা আমি বলতে পারি। কিন্তু আপনি মাননীয় অভিজ্ঞ মহোদয় বললে পরে অত্যন্ত সন্তুষ্ট হব কতটি word ওনার জানা আছে এবং সেটি জানলে পরে শুনতে পারতাম......

**Mr. Speaker**—I would request the Hon'ble Chief Minister to go on with his speech instead of trying to reply to the question.

**Sri Sachindra Lal Singh**— ( Chief Minister ) তারপরে বলা হয়েছে এই যে buildings এর জন্য কোন কিছু নেই। এখানে budget এই আছে যে সেটা হল P, W, D, budgetএ Educationএর buildingsএর জন্য ত্রিশ লক্ষ টাকার উপরে ধরে রাখা হয়েছে। অথচ নাই বলা হয়েছে। কারণ আমি আগেই বলেছি তাদের বেসাত হল সত্যকে লুক্কায়িত করার প্রচেষ্টা। অনবরত প্রচার করতে থাক, সে প্রচার যদি করতে পার তাহলে সেই প্রচার শক্তিশালী হবে। সেটা সত্য মিথ্যা

যাহাই হউক না কেন ? সেটাকে তোমরা প্রচার করে যাও। জনসাধারণের কানকে ঝালাপালা করে উঠাও। তাহলে পরে সেটাই মানুষের কাছে সত্য বলে প্রতিভাত হবে। কিন্তু জনসাধারণ তাদের ফাঁক ফন্দি ভালভাবেই জানেন।

( Noise )

দেখুন, ছবিটা প্রাণ দিয়ে দেখুন, ছবিটা ভাল করে দেখুন, দেখে চোখ পরিতৃপ্ত হউক। তার পরে primary stage এ শিক্ষার সম্পর্কে বলা হয়েছে। আমি বলব ১৯৫০—৫১ এ primary স্কুল ছিল ৪০৪ আর ১৯৬৫—৬৬ তে ১৪৩০টি স্কুল, জুনিয়ার বেসিক ছিল ৮১৭টি অতএব এই দিক দিয়ে আমি মাননীয় সদস্যদিগকে চিন্তা করতে বলব এবং দৃষ্টি দিতে বলব, এটাকে এই তথ্যকে নিয়ে যেন তারা কথা বলেন। Middle stage এ (সারমেয় hold on, elephant will go) ১৯৫০তে ৪০, আর ১৩৩ হল ১৯৬৫-৬৬এ সিনিয়ার বেসিক ছিলই না এখন ১১১। অতএব এই জায়গাতে মাননীয় সদস্য দিগকে বলব চিন্তা করতে, ভাবতে, দৃষ্টি দিতে। হাই স্কুল বলব ২৪ এখন হয়েছে ৭৫, ১৯৫০ নিয়ে বলছি, ১৯৫০ থেকে Higher Secondry School ৭৫, Degree College for general Education ছিল দুই এখন হয়েছে চার, Teachers training College, Basic ছিল এক এখন হয়েছে ছয়। Grovernment Music College ছিল না এখন সেটা হয়েছে one. তারপরে primary stageএ enrollment এর সংখ্যা মাননীয় সদস্যদিগকে বলতে পারি এক লক্ষ আটত্রিশ হাজার একশত উনসত্তর। Primary stage এর পূর্ব্বেও আর একটা stage আছে, বালোয়ারী স্কুল যাতে শিশুরা শিক্ষার দিকে অভ্যস্ত হতে পারে সেটাকে ধরা হয়েছে এবং সেটাও চলছে, যাতে শিশুরা অভ্যস্ত হতে পারে। তার ফলে আজকে আমরা বলতে পারছি যে fourth plan এ আমরা আশা করি যে সেন্ট পারসেন্ট লোককে আমরা Educated করতে পারবো।

( Noise from opposition )

ঐ ৮৮% এটা দেখেই মনে রাখুন, চিন্তা রাখুন, ভাবুন এবং সেটার দিকে দৃষ্টি রেখে কথা বললে অত্যন্ত আনন্দিত হব।

(Noise)

হ্যাঁ, সারমেয় may go on, সারমেয় may go, Elephant will go on.

তারপরে middle stage এ ছিল চার হাজার পাঁচশত আঠার এখন হয়েছে উনত্রিশ হাজার দুইশত পঁচিশ। মানে ৩৫% High stage এ এক হাজার সাত শত তেয়াত্তর ছিল সেখানে হয়েছে দশ হাজার সাত শত চল্লিশ। ১৪% Primary School teachers ছিল total পাঁচশত বাষট্টি এখন হয়েছে তিন হাজার আট শত নয়। তারপরে middle schools total হয়েছে trained teachers হ'ল ছয়শত পাঁচ আর teachers দের সংখ্যা হল এক হাজার একশত একাশী। High School total teachers এক হাজার পাঁচশত উনাশী trained হল চার শত সাতাত্তর। Teacher দের Trained করা একটা মুস্কিল ছিল সেইজন্য teachers' training স্কুল করা হয়েছে। সেটা plan অনুসারে এবং সে plan করেই সেটা করা হয়েছে। তারপরে starting of eight Junior Basic স্কুল twenty Basic Primary, twenty Primary এবং thirty Senior Basic, one Basic training College, one multi-purpose School, five High Schools and Politechnic Institute, one Craft teachers'

training Institute, one Mobile Unit attached to the Janata College, one field equipment Board, ten Hindi teaching and Prachar Centre, thirteen N. C. C. Crops, Conversion of 560 non-basic Primary School into Basic, two High Schools into Higher Secondary Schools, introduction of Crafts in two hundred non-basic Primary Schools, and five middle Schools, improvement of the existing Nursary Schools, Basic training College, Science and Craft teaching in High Schools, Libraries and High Multipurpose, Schools and Secondary School buildings, M. B. B. College, Grants to the Ramkrishna Mahavidyalaya, Kailasahar, Construction of teachers' quarter, Boarding houses, Expansion and Development of Library services, Physical Education and Education Directorate, setting of Inspectorate ইত্যাদি বাবতে এক কোটি বার লক্ষ ষোল হাজার টাকা ধার্য্য হয়। এবং সেই target আমরা পৌঁছে এখন সেই target হয়েছে এক কোটি ঊনিশ লক্ষ আট হাজার ছয় শত ঊনসত্তরে পৌঁছতে পারবো বলে আমরা আশা করতে পারছি। অতএব এই যে শিক্ষার গতি, তাতে আগে তারা, আমরা দেখছি যে, বলেছে এবং জনসাধারণের মধ্যে প্রচার করেছে যে Basic School করে কি হবে। Senior Basic করে কি হবে, Junior Basic করে কি হবে, Higher Secondary School করে কি হবে ইত্যাদি জনসাধারণের মধ্যে তারা প্রচার করেছে এবং জনসাধারণকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন। সেই ছাত্রের সংখ্যা যদি দেখি, স্কুলের সংখ্যা যদি দেখি তাহলে আমরা দেখব যে তাদের প্রচারকে ব্যর্থ করে দিয়ে জনসাধারণ শিক্ষাকে তাদের প্রাণ বলে গ্রহণ করেছে এবং সেই অনুসারে তারা সেই শিক্ষাকে দ্রুত থেকে দ্রুততম গতিতে উন্নত করার চেষ্টায় আছে এবং আমরা জানি সেখানে school building থেকে, primary school থেকে শুরু করে Senior Basic পর্যন্ত প্রত্যেকটি স্কুলকে জনসাধারণ land দিচ্ছে এবং গৃহাদি নির্মানের জন্য জনসাধারণ সেখানে তাদের materials দিচ্ছে এবং সেই জায়গাতেই planএর সার্থকতা যে আমরা man ও womanকে সজাগ করতে পেরেছি জাগ্রত করতে পেরেছি, without requestএ তাকে কার্য্যে আমরা লিপ্ত করে planকে successful করতে চলেছি। কারণ মানুষই সেখানে হল প্রধান সম্পদ এবং সেই সম্পদ আজ বুঝেছে যে শিক্ষাকে আমাদের প্রান দিয়ে, হৃদয় দিয়ে গ্রহণ করতে হবে। তাদের প্রচারকে ব্যর্থ করে দিয়ে জনসাধারণ শিক্ষাকে আজকে প্রাণ দিয়ে গ্রহণ করেছে বলেই আমরা এত দ্রুত গতিতে এই স্কুলের সংখ্যা, ছাত্রের সংখ্যা বৃদ্ধি করতে পেরেছি। সেটা বৃদ্ধি করে দিয়ে আমরা এখন চিন্তা করছি যে fourth planএ আমরা primary educationএ 100% peopleকে আমরা educated করতে পারব। অতএব সেই জায়গাতে যেখানে compulsory না করে জনসাধারণের সদিচ্ছার উপর নির্ভর করে আমরা 84% করতে পারি। অতএব আমরা ধারণা করছি এই, চিন্তা করছি এই যে ত্রিপুরার জনসাধারণ সেটকে অন্ততপক্ষে ভারতবর্ষের মধ্যে একটা উদাহরণ স্বরূপ স্থাপন করবে, অন্যের কাছেও স্থাপন করবে যে আমরা ১ শত জন ছেলের মধ্যে ১০০ জনই প্রাথমিক শিক্ষায় শিক্ষিত হব। এই যে মনোবৃত্তি, এই যে planকে, এই যে শিক্ষাকে, প্রাথমিক শিক্ষাকে তারা হৃদয় দিয়ে গ্রহণ করতে পেরেছে তারই জন্য আমরা 84%এ পৌঁছেছি। 2nd ও 4th planএ জনসাধারণ

যে ভাবে শিক্ষার দিকে আগ্রহশীল হয়েছে, সেই দিক দিয়ে আমরা 100% লোককে educated করতে পারব! তারপরে কলেজের কথা বলা হয়েছে এবং বিশেষ করে আইন কলেজের কথা বলা হয়েছে। বলা হয়েছে এই আইন জানে না। আইন মন্ত্রী। আমি তাহাদিগকে জিজ্ঞেস করব যে ক্রুশ্চেভ সাহেব কোন্ আইনজ্ঞ মন্ত্রী ছিলেন। অথচ বড় বড় কথা বলা হচ্ছে যে জনসাধারণের ভোটে সরকার নির্ব্বাচিত হন। অতএব আইনজ্ঞ সমস্ত লোককে দাড় করাতে হবে এবং ডাক্তারি বিদ্যায় যারা শিক্ষিত, madical man না হলেও medical সম্বন্ধে বলতে পারে না। অতএব সেই দিক দিয়ে যদি চিন্তা করি তাহলে আমরা জানি এই জনগণ যাকে ভোট দিয়ে পাঠাবে সেই জায়গাতে সেই Assembly তে আসবে। সেই Assembly সেখানে মন্ত্রীসভা গঠন করবে। অতএব সেখানে যেখানে জনগণের দ্বারা হয় না, force এর দ্বারা, জনসাধারণের ইচ্ছাকে চূর্ণীকৃত করে যারা আসেন তাদের ওখানে কোন কোন আইনজ্ঞ মন্ত্রী রুশদেশে প্রধান মন্ত্রী হয়েছেন সেটা আমি জানতে চাই, বুঝতে চাই। অতএব সেইদিকে লক্ষ্য রেখে আমাদের চিন্তা করতে হবে, ভাবতে হবে। গণতন্ত্রকে শক্তিশালী করতে হলে পরে জনসাধারণ সেই আইনজ্ঞ লোককে, ডাক্তারকে যাকে খুসী তাকেই পাঠাবে। অতএব সেই জায়গায় তারা আসবে, সেই জায়গায় তারা মন্ত্রীসভা গঠন করবে। অতএব মন্ত্রীসভা গঠন করতে হলে আইনমন্ত্রী ছাড়া, হবেনা এটাতো আমাদের constitution এ দেখিনি। অতএব সেই জায়গাতে চিন্তা করতে হবে কারণ তারাও constitutionএর ধার ধারে না, তারা constitution এর বিরোধী—যত কার্য্যকলাপ করাতে তারা সিদ্ধহস্ত। অতএব সেই জায়গাতে constitution কে সেই জায়গাতে মাড়াতে ত কোন কার্পণ্য করবে না এবং জনসাধারণকে সেটাকে ধ্বংস করার জন্ত অনুপ্রাণিত করার প্রচেষ্টা, সেইদিক দিয়ে তারা কোন কার্পণ্য প্রদর্শন করেন না। এরা করবেন না। সেইদিক দিয়ে লক্ষ্য রেখেই তারা তাকে প্রচার করে জনসাধারণের মধ্যে, বিদ্বেষ প্রচার করে, এ ছাড়া তাদের আর কোন বক্তব্য কিছু রাখেনা। তাই আজকে এই জায়গাতে বাজেটে আলোচনা করর্তে গিয়ে যে যে কথা বলা হয়েছে সেই দিক দিয়ে আমরা জানি এখানে বাজেট রাখা হয়েছে। যদি ত্রিপুরার মানুষকে শিক্ষিত করতে হয়, ছয় বছরের কম যে শিশু তাকে বাধ্যোয়ারী শিক্ষা দিতে হবে। তারপর Primary শিক্ষা six থেকে eleven এর মধ্যে দিতে হবে, eleven to fourteen যেগুলো সেগুলো তাকে শিক্ষা দিতে হবে। Six to eleven পর্য্যন্ত যে group এর তাদের কাহাকেও শিক্ষার জন্য কোন্ পয়সা স্কুলে দিতে হয় না, কোন বেতন দিতে হয় না। তারপরে মাননীয় সদস্য, আইনজ্ঞ সদস্য— এক জায়গায় বলেছেন ভারতকল্যাণে একটা report এ সত্যাসত্যারূপে উনি বলেছেন যে আমরা এখানে facts বলে এনেছি, সত্য বলে জেনেছি। আবার সেই জায়গাতে বলা হচ্ছে এই যে সঙ্গীত কলেজে এই paperয়েই আছে জরিমানা আদায় করে। তাহলে আমরা বুঝব এই, ঐ যে পত্রিকার কথা সেটা সত্যি নয়, উনিও বলছেন না ওটা বলিনি, ওটা অতিরিক্ত আছে। অতএব it is not a fact, it is corrupt of the fact, সেটা আবার ৪টি installment নেওয়া। উনি বলেছেন জরিমানা আদায় করার জন্ত সেখানে লেগেছেন, it is fact বলেছেন। তারপর উনি বলছেন যে সেটা বলছি না,

আমি সেটাকে বাদ দিয়ে বলছি। তবে আইনজ্ঞ মহাশয়কে বলব কোনটা ওনার সত্যি? আপনিই বললেন যে আপনি পত্রিকাটা পড়ে House এর সামনে Houseকে বিভ্রান্ত করার জন্য পত্রিকাকে আপনি Certify করেছিলেন, সেটা fact. আপনার মুখ দিয়ে আপনি সেটা বলতে বাধ্য হয়েছেন। সেখানে সেটা লেখা হয়নি, সেটা বাদ দিয়ে আমি বলছি, আইনজ্ঞ মহাশয় আপনি তা Houseএর সামনে বলেছেন। তাহলে আপনিই বলুন যে আপনি একথা বলেননি অতএব আপনার কথা দিয়ে আপনাকে জিজ্ঞেস করব, স্পীকারের মারফতে আমি স্পীকারের মারফতেই বলছি।

( Interruption )

**Mr. Speaker**— Please look at the Speaker, look at the Speaker.

**Sri S. L. Singh** ( Chief Minister)—I am always looking at the Speaker. অতএব সেই জায়গাতে একটা installament নয়, এটা installamentই আদায় করা হয়। অতএব আর একটা কথা বলা হয়েছে যে আমরা ঘোষণা দিয়েছি যে সেটা অবৈতনিক Musical College. কোথায়, কোন ঘোষণায় কোন বিবৃতিতে আছে? অতএব মাননীয় সদস্য বলেছেন these are facts. অতএব মাননীয় সদস্যকেই আবার জিজ্ঞেস করব, আবার জানতে হবে—আইনজ্ঞ মহাশয়রা যদি জেনেও কথা বলেন, তাহলে অত্যন্ত অ নন্দিত হব। অতএব আইন জানব আইনের অপব্যাখ্যা করব। অবশ্য সেইদিকে তারা পারদর্শী, অতএব সেইটাকে আমরা আর কিছু বলব না, তবে আইনজ্ঞ যারা আছেন, তারা ঐ দিক দিয়ে সিদ্ধহস্ত। সেইটা আমরা স্বীকারই করব অতএব, সেইদিক দিয়ে বলবার কিছুই নেই। অতএব তিনি যদি ঐ চিন্তা করে বলে থাকেন তাহলে আমি সেই দিক দিয়ে মাননীয় সদস্যকে কিছু বলতে যাচ্ছি না। আর যদি Correction এর দৃষ্টিভঙ্গী নিয়ে বলে থাকেন তাহলে আমি মাননীয় সদস্যকে বলব, অনুরোধ করব, স্পীকার মারফতে যে সত্যকে ভালভাবে জেনে, পুঙ্খানুপুঙ্খরূপে জেনে যদি বলেন তাহলে যেখানে ক্রটী থাকবে, আমরা তা সংশোধন করব; সংশোধন না করার কোন কথাই আসতে পারে না। যেখানে ভুল থাকবে, ক্রটী থাকবে সেখানে সংশোধন করব। সংশোধন করে নিয়ে শিক্ষাকে যাতে আমরা উন্নত করতে পারি এবং চিন্তা ধারাকে আরও উন্নত করতে পারি। সেইদিক দিয়ে constructive suggestion যদি আমরা পাই, আমরা তা সব সময়েই করতে বাধ্য থাকব।

**Mr. Speaker**—I would now put the Motion to vote. I would put to vote first the cut Motions. When I cannot bring any silence in the House I must have to stand up as punishment and then all the members will be ... ... ... ...

**Mr. Speaker**— I would now put to vote the cut Motion by Shri Bulu Kuki. The question is that the demand be reduced by Rs. 100/- to discuss on (i) Inadequacy of Provision for acquisition of lands and buildings for different Educational Institutoin etc. (ii) Inadequacy of Provision for repair and reconstruction of school buildings.

As many as are of same opinion will please say, "Ayes"

Voices—"Ayes"

As many as are of contrary opinion will please say, "Noes"

Voices—"Noes"

Noes have it, Noes have it.

I would now put to vote the cut Motion by Shri Sunil Kumar Chowdhury. The question is that the demand be reduced by Rs. 100/- to discuss on to establish a College at Udaipur.

**Mr. Speaker**—As many as are of same opinion will please say "Ayes"

Voices—"Ayes"

As many as are of contrary opinion will please say "Noes"

Voices—"Noes"

"Noes" have it, Noes have it.

I would now put to Vote the Cut Motion by Shri Atiqul Islam. The question is that the demand be reduced by Rs. 100/- to discuss on (i) absence of Provision for stedium at Agartala, (ii) Lack of provision to establish a University in Tripura. (iii) To separate the Women College, Agartala from the M.B.B. College (iv) Lack of Provission for establishment of a Law College.

As many as are of same opinion will please say "Ayes"

Voices—"Ayes"

As many as are of contrary opinion will please say "Noes"

Voices—"Noes"

**Mr. Speaker**—Noes have it, Noes have it.

I would now put to Vote the cut Motion by Shri Aghore Deb Barma. The question is that the demand be reduced by Rs. 100/- to discuss on inadequacy of Provision for Scholarships.

As many as are of same opinion will please say "Ayes"

Voices—"Ayes"

As many as are of contrary opinion will please say "Noes"

Voices—"Noes"

Noes have it, Noes have it.

I would now put to vote the cut Motion by Shri Ram Charan Deb Barma. The question is that the demand be reduced by Rs. 100/- to discuss on inadequcy of provision for scheme for expansion of educational facilities at the Primary stage, middle stage and at the high stage.

As many as are of that opinion will please say, "Ayes"

Voices—"Ayes"

**Mr. Speaker**—As many as are of contrary opinion will please say "Noes"

Voices—"Noes"

Noes have it, Noes have it.

I would now put to vote the cut Motion by Shri Sunil Kumar Chowdhury to discuss on demand for introduction of compulsory Primary Education.

As many as are of that opinion will please say "Ayes."

Voices—"Ayes"

As many as are of contrary openion will please say "Noes"

Voices "Noes"

Noes have it, Noes have it.

I would now put to vote the main Motion. The question is that a sum not exceeding Rs. 2,45,48,000/-, [ inclusive of the sums specified in column 3 of the schedule to the Appropriation ( Vote on account ) Bill, 1965] be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1966 in respect of demand No. 14—Education.

As many as are of that opinion will please say "Ayes"

Voices—"Ayes"

**Mr. Speaker**—As many as are of contrary opinion will please say "Noes."

Ayes have it, Ayes have it.

I would now take up the demand for grant No. 17.

I would call on the Hon'ble Chief Minister to move his motion for Demand for grant No. 17—Agriculture.

**Shri S. L. Singh** ( Chief Minister ) — Hon'able Speaker Sir, on the recommendation of the administrator I beg to move that a sum not exceeding Rs. 36,48,400/- [ inclusive of the sums specified in column 3 of the schedule to the Appropration ( Vote on account)Bill, 1965 ] be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1966 in respect of demand No. 17—Agriculture.

**Mr. Speaker**—I would again request the Hon'ble Chief Minister to move his demand for Grant No. 36 because there will be joint discussion.

**Shri S. L. Singh** (Chief Minister)—Capital outlay on schemes of Agricultural Improvement and research. Hon'ble Speaker Sir, on the recommendation of the Administrator I beg to move that a sum not exceeding Rs. 9,52,000/- [ enclusive of the sums specified in column 3 of the schedule to the Appropriation ( Vote on account ) Bill 1965] be granted to defray the changes which will come in course of payment during the year ending on the 31st day of March, 1966 in respect of Demand No. 36—Capital Outlay on Schemes of Agricultural Improvement and Research.

**Mr. Speaker**—There are 3 cut Motions against these demands. Cut Motions No. 1 by Shri Aghore Deb Barma that the demand be reduced by Rs. 100/- to discuss on Absence of Provisions for cashewnut processing factory.

Cut Motion No. 2 by Shri Sudhanwa Deb Barma to discuss on inadequate import of fish and inadequacy of provision for subsidy for sale of seeds, manure etc.

Cut Motion No. 3 by Shri Hlura Anyg Mog is that the demand be reduced to Re. 1/- to discuss on disapproval of the policy of leasing out fisharies to private parties.

I would first call on Shri Aghore Deb Barma.

**Sri Aghore Deb Barma**— মাননীয় অধ্যক্ষ মহোদয় Demand No. 17 এখানে আমার একটা Cut Motion আছে। Cut Motionটি হল আমাদের ত্রিপুরা রাজ্যে এখন পর্য্যন্ত কোন বড় বড় Industry নাই একমাত্র কৃষির উপরই হচ্ছে আমাদের এই রাজ্যের নির্ভর। কাজেই সেইদিক দিয়ে বিচার বিবেচনা করে যদি সরকার আমাদের এই রাজ্যে কাজু বাদাম ইত্যাদি অর্থাৎ দেশের অর্থ নৈতিক অবস্থাকে উন্নতি করার জন্য যদি এই কাজু বাদামের বাগান ইত্যাদি করার ব্যবস্থা করা হইয়া থাকে। শুধু বাগান করলেই হবে না সঙ্গে সঙ্গে এই কাজু বাদাম বিক্রি করার ব্যবস্থা বা কারখানার ব্যবস্থা যদি এখানে না করা হয়, তাহলে আজকে শুধু বাগান বাগানই থেকে যাবে। যেমন হিন্দুস্থান পাকিস্তান হওয়ার আগে আমাদের সদর, সোনামুড়া, উদয়পুর বিভিন্ন Divisionএর মধ্যে যেরূপ আনারসের বাগান ছিল প্রচুর এবং এই আনারস বিক্রয় করে অনেক টাকা পয়সা ত্রিপুরা রাজ্যে আমদানী হত। কিন্তু পাকিস্তান হিন্দুস্থান হয়ে যাওয়ার পরে হঠাৎ যখন আমাদের অর্থনৈতিক অবস্থার উপর একটা বিরাট আঘাত আসল, তখন বিক্রয়ের জায়গার অভাবে এমন একটা অবস্থার সৃষ্টি হল, বাজারে যদি আনারস একটা মুনি দিয়ে নিয়ে যাওয়া হয় সেই মুনির দাম পর্য্যন্ত উঠে না। তখন শেষ পর্য্যন্ত কি অবস্থা দাড়াল? সব বাগানগুলি একটার পর একটা সব নষ্ট হয়ে গেল। এই সদর আগরতলার টাউনের উত্তর দিকে সমস্ত অঞ্চলে বিরাট বিরাট বাগান ছিল এবং একটা বাগান থেকে বৎসরে ১০/১২ হাজার টাকা Income হত। কিন্তু আস্তে আস্তে সব বাগানগুলি নষ্ট হয়ে গেছে। কারণ বিক্রয় করারও তার একটা জায়গা থাকা দরকার। কাজেই আজকে এই কাজু বাদাম আমরা চাষ করাইতে পারি এবং ফলও হবে নিশ্চয়ই। কিন্তু সঙ্গে সঙ্গে তার একটা alternative ব্যবস্থা যদি আমরা না করি,তাহলে মানুষ আস্তে আস্তে discouragedহয়ে যাবে। সেই বাগানের মারফতে মানুষের যে একটা আয়ের সুযোগ সুবিধা হবে সেই আশা আকাঙ্খা যদি নষ্ট হয়ে যায় তখন বাগানের প্রতি অযত্ন এসে পড়ে। যে উদ্দেশ্যে আমরা এগুলি করি তখন সে উদ্দেশ্য থাকে না। কারণ ত্রিপুরায় খাঁটি কাজু বাদাম করা খুব সুবিধাজনক, খুব ভাল কাজু বাদাম এখানে হয়। সেইদিক দিয়া আমরা যদি সর্ব্বত্র কাজু বাদামের বাগান তৈরী করতে পারি, তাহলে ত্রিপুরার একটা বিরাট আয়ের রাস্তা হতে পারে। আর অন্যান্য সম্পর্কে আমি দু'একটা কথা বলব। আমাদের এই রাজ্য, ভারতবর্ষের অন্যান্য রাজ্য থেকে যে রকম একটা বিচ্ছিন্ন অবস্থায় আছে, আমার ভয় হয় যে পাকিস্তান হিন্দুস্থানের সম্পর্ক দিনের পর দিন যে অবস্থায় চলছে, যদি কোন অঘটন ঘটে তাহলে আমার তো মনে হয় এখানকার যে সরকার সাব্রুম থেকে ধর্ম্মনগর পর্য্যন্ত সমস্ত মানুষকে আজকে উপাসে মারার একটা ব্যবস্থা করবে। কারণ যদি কোন কিছু হয়, আলিপুর দুয়ার দিয়ে অনেক ঘুরে আসতে হয় বা aeroplane দিয়ে তখন জিনিষপত্র আসতে হয়, সমস্ত রাস্তায় যদি একটা অঘটন

ঘটে তখন প্রকাশ হয়ে যাবে, নিশ্চিত মৃত্যু আমাদের। কাজেই এই দিক দিয়ে আমাদের বছরের পর বছর যেরকম অন্নের উপর নির্ভর করতে হচ্ছে, আমরা আজকে স্বাধীনতা পাওয়ার ১৬ | ১৭ বৎসর চলছে এখন পর্য্যন্ত খাদ্যের ব্যাপারে যতই আমাদের বছর বাড়ছে, ঘাটতি আমাদের দিনের পরদিন বাড়ছেই। এই হল আমাদের বাস্তব অবস্থা। কাজেই এই অবস্থা যদি দিনের পর দিন বাড়তে থাকে তাহলে নিশ্চয়ই ভবিষ্যতে কপালে দুর্ভোগ থাকবেই। কাজেই সেইদিক দিয়া অন্ততঃ আমাদের সরকারের বা মন্ত্রী মহোদয়দেরই দৃষ্টি থাকা দরকার ছিল। কারণ এখন পর্য্যন্ত দেশের সমস্ত কিছুই অর্থ নৈতিক উন্নতি কৃষির উপর নির্ভরশীল। কাজেই কৃষি—it is on agriculture.

( Interruption )

মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে বাজেট ধরা হয়েছে, সেই target এর মধ্যে মাত্র ৩৬, ৪৮, ৪০০ টাকা ধরা হয়েছে।

**জনৈক সদস্য—** Hon'ble Speaker Sir, now also he is speaking, it is a point of order.

**Sri Aghore Deb Barma—**Definitely I will speak. মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি কি আকাশের দিকে চেয়ে কথা বলব নাকি।

(Voices)

মাননীয় অধ্যক্ষ মহোদয় এই বাজেটে কৃষি খাতে যে টাকা ব্যয় বরাদ্দ করা হয়েছে তাতে সহসা আমাদের অভাব মিটানোর মত সম্ভাবনা নেই। কারণ আজকে যদি এই উদ্দেশ্য থাকত তাহলে ত্রিপুরা রাজ্যর মধ্যে এখন পর্য্যন্ত এই জনস্রোত যে ভাবে বাড়ছে তার সঙ্গে সঙ্গে তার alternate খাওয়ার ব্যবস্থা হ'ত তা যদি না করি তাহলে আমাদের সঙ্কট দিন দিন বাড়বেই। কাজেই সেইদিক দিয়ে দৃষ্টি রেখে আজকে ত্রিপুরা রাজ্যের মধ্যে যে বড় বড় জলা আছে যেমন উদয়পুর সুখসাগর জলা সাব্রুমেও এরকম অনেক আছে বা ত্রিপুরা রাজ্যের বহু জায়গাতে আছে যে সমস্ত জলাগুলো সংস্কার করার ব্যবস্থা করলে ভাল হত বা লক্ষ লক্ষ মন ধান উৎপাদন করা সহজ হত। সেদিক দিয়ে লক্ষ্য রেখে এই কৃষিখাতে কোন ব্যয় বরাদ্দ ধরা হয় নাই। তারপর অপর একটি কথা আমি জানি যেমন Bone digester করার একটা পরিকল্পনা, সম্ভবতঃ প্রথম পঞ্চবার্ষিক পরিকল্পনা বা দ্বিতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনার এগুলোর Construction of building ইত্যাদি হয়েছিল। কিন্তু অনেক সময়েই দেখা যায় যে bone digester এর জন্য যে ঘরগুলো করা হয়েছিল সেগুলো বছরে প্রায় ছয়মাস বন্ধ থাকে অর্থাৎ সেখানে যে bone digest হয় বা সেখান থেকে যে কোন সার ইত্যাদি পাওয়া যায় বা কোন কৃষককে সেখান থেকে কোন কিছু বিলী হয়েছে এমন কোন দৃষ্টান্ত এখন পর্যন্ত আমি দেখি না। প্রায় সময়েই বছরের এগুলো বন্ধ থাকে। এই হল অবস্থা। তারপর হল আর একটা দিক, small irrigation এর কথা যদি আমরা চিন্তা করি তাহলে এই সমস্ত খাতে যে টাকা ধরা হয়েছে, খুব সামান্য টাকা এইখাতে ধরা হয়েছে। কারণ আমরা জানি যদি ফসল আমাদের বাড়াতে হয়, এমন অনেকগুলো জায়গা আছে, ছড়া আছে, ছোট ছোট বাঁধ দিলে সামান্য

কিছু টাকা খরচ করলে সেখানে বহু জমিতে চাষের রোয়া দেওয়ার মত অবস্থা সৃষ্টি করা যায় এবং যেখানে কম ধান ফলে সেখানে বেশী ধান ফলানো যায়। সেই ব্যবস্থা যদি আমরা না করি তাতে শুধু পরিকল্পনাই থাকবে এবং এই খাতে যে টাকা ব্যয় বরাদ্দ রাখা হয়েছে তাতে এগুলো সফল হবে বলে মনে করার কোন কারণ নেই। আমি জানি কতগুলি, নিশ্চয় এগুলি plan এর কাজ হবে, রাণীর বাজারের পূর্বদিকে টিসিমা ছড়ার উপর বেশ কয়েক বছর আগে সেখানে বাঁধ দেওয়ার মত একটা পাকা করা হয়েছিল। তারপর বিশ্রামগঞ্জের উত্তর দিকে আর একটা আছে। এটা বহুদিন আগে করা হয়েছিল, জানিনা কি ইহার purpose সম্ভবতঃ এটা Agriculture Deptt. থেকে করা হয়েছিল বা স্থানীয় এলাকার মধ্যে জল দেওয়ার ব্যবস্থা অর্থাৎ ফসল বাড়ানোর ব্যবস্থা নিশ্চয় তার grow more food production এর ভুক্ত ছিল বলে আমার মনে হয়। কিন্তু বহুদিন আগে করা হয়েছিল, এগুলো নষ্ট হয়ে গেছে। এখন পর্য্যন্ত এগুলোকে চালু করা বা এগুলো যে নষ্ট হয়ে গেল তা আবার করা হবে না। এই সম্পর্কে আজও কিছু জানা গেল না। কাজেই এভাবে যদি নাম দিয়া grow more food production এর নাম দিয়া এইভাবে বাজেটের টাকাগুলো অপব্যয় করা হয়, জনসাধারণের কোন উপকারে যদি না আসে এই বাঁধের মারফতে, তাহলে এই বাজেটের টাকাগুলো রেখেই বা লাভ কি ? আমি জানি ঐ বাঁধটি যখন করা হয় স্থানীয় জনসাধারণ নাকি আপত্তি করেছিল যে এভাবে যে বাঁধ দেন, এটাও ঠিকবে না। বর্ষাকালে এটা সমস্ত ত ভাসিয়ে নিয়ে যাবে। তখন নাকি বলা হয়—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আর কয়েক মিনিট। কাজেই প্রশ্ন হল, বাজেটে যে ব্যয় বরাদ্দ আমরা রাখি তা কিসের জন্য ? তা মানুষের উপকারের জন্য। কিন্তু আমরা বাস্তব ক্ষেত্রে দেখি কি যে এটা করা হয় না, আধা আধি করা হয়, Complete করা হয় না, নষ্ট হয়ে যায়। এইভাবে যদি বাজেটের টাকা দিনের পর দিন নষ্ট করা হয় তাহলে দেশে grow more food production কিভাবে হবে, দেশের অগ্রগতি কিভাবে হবে, কৃষিতে কিভাবে আমরা সাবলম্বি হব এবং আমাদের যে সমস্ত অভাব বর্ত্তমানে আছে, সে অভাব কিভাবে মিটাব। কাজেই এই বাজেট অত্যন্ত মামুলি যা বাজেটে ব্যয় বরাদ্দ আছে। Construction, Jeep, officer, staff ইত্যাদি ধরা হয়েছে। কিন্তু আমি আজ পর্য্যন্ত দেখি না যে গ্রামাঞ্চলে কিভাবে কৃষি করলে কৃষি হয়, কিভাবে পোকার আক্রমণ থেকে রক্ষা করা যায় এগুলো দেখানো দরকার। আমাদের deptt. এ আছে, আমি সমস্ত রেকর্ড পত্র আলমারিতে রেখে ছিলাম বা নিজের সুবিধামত সব ব্যবহার করলাম। এইভাবে ইহা, জনসাধারণের কোন উপকারে আসবে না। কাজেই, মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার অনেক বলার থাকলেও আজকে সম্ভব হল না।

**Mr. Speaker**—I call on Sri Sudhanwa Deb Barma,

**Shri Sudhanwa Deb Barma—** Hon'ble Speaker, Sir, মৎস্য আমদানীর উপর একটা Cut Motion আছে, যে ত্রিপুরায় মাছের যে চাহিদা সে সম্বন্ধে বলাই বাহুল্য, কিন্তু সে অনুপাতে আমাদের এখানে মৎস্য আমদানী বা মৎস্য উৎপাদন খুবই সামান্য। তবে এ সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই যে এই বাজেটের দিকে যখন লক্ষ্য রাখি, তখন আমার ধারণা হয়, এবং

জনসাধারণের এটাই ধারণা হবে যে বাস্তবিক ত্রিপুরার বাস্তব অবস্থার সাথে ত্রিপুরার কৃষক শ্রেণীর কোন পরিচয় আছে কি না আছে এ সম্পর্কে তাদের ধারনা সঠিক কি না। ত্রিপুরার যে সমস্যা তাকে তারা অনুধাবন করতে পেরেছেন কি না। এবং যদি করতেন, তাহলে বাজেটে এই ভাবে বরাদ্দ করতেন কি না, সে সম্বন্ধে আমার সন্দেহ আছে। এই বাজেটের দিকে দৃষ্টি দিলে পরিষ্কার আমরা বুঝিতে পারি এই যে সমস্যা তাকে তারা অনুধাবন করতে পারেন নি। যেন মনে হয়, ত্রিপুরায় মৎস্য উৎপাদন সমস্যাটা সমাধান করে দিয়েছেন, কাজেই এই দিকে আর নজর দেওয়ার প্রয়োজন নাই, এই মনোভাব এখানে ফুটে উঠছে।

এই বাজেটে non plan এ যেমন Fishery র ব্যাপারে reclamation and development of water এই সমস্ত ব্যাপারে 1964 এবং 1965 এ ৩৬,৫০০ টাকা ধরা হয়েছিল। আজ আমরা বর্ত্তমান যে বাজেট আলোচনা করছি ১৯৬৫-৬৬এ তা কমিয়ে দিয়ে ২৩০০০ টাকাতে নামানো হয়েছে। আবার Construction of pond সেটা সেখানে প্রায় অর্ধেক করে আনা হয়েছে। সেটা ১৯৬৪-৬৫এ ছিল ৬৮০০০ সেখানে করা হয়েছে মাত্র ৩৪০০০৲ non planএ। আর plan এ আরো চমৎকার সেখানে। Construction of tanks reclamation etc. সেখানে দেখবেন ৩ লক্ষ থেকে একেবারে ১ লক্ষে এসে পড়েছে। আর cost of flood, সেখানে দেখবেন, অর্ধেক হয়ে এসেছে, ৬৪০০০৲ থেকে একেবারে ৩৮০০০৲ হাজারে নিয়ে এসেছে। কাজেই মনে হয় যে মৎস্য উৎপাদন করার আর আমাদের কোন প্রয়োজন নেই। যে সমস্ত tanks করা হয়েছে fisheryর জন্য, সে সমস্ত tank থেকে যে সমস্ত মাছ আমরা পাচ্ছি ত্রিপুরায়, তাতে ত্রিপুরার মানুষের আর মাছের সমস্যা চিন্তা করতে হয় না। প্রচুর মাছ আমরা পাচ্ছি এটাই মনে হয়, কারণ অধিক tank বাড়ানো fisheryর জন্য কোন প্রয়োজন নেই। যেমন এইখানে অনেক কৃষকের এমন জায়গা আছে সেখানে কয়েক হাজার টাকা খরচ করলেই এই রকম জলাশয় তারা সৃষ্টি করতে পারে এবং যেখান থেকে বছরের পর বছর, প্রতিবছর তারা কয়েক হাজার টাকা লাভ করতে পারে। এবং মানুষকে মাছ খাওয়াতে পারে, এমন ব্যবস্থা হয়। কিন্তু সেইখানে দেখবেন Loan এর জন্য Privateএ যারা প্রচেষ্টা করবে, তাদের Loan দেওয়ার জন্য কোন ব্যবস্থাই এই বাজেটে আমি খুজে পাচ্ছিনা। অধিক মৎস্য চাষ সম্বন্ধে এই যে দৃষ্টি ভঙ্গি সেদিক থেকে আমরা বুঝব যে ত্রিপুরার সমস্যার দিকে লক্ষ্য রেখে এই বাজেট তৈরী করা হয়নি। মাননীয় Speaker Sir, তারপর আমার আর একটী Cut motion আছে সেটা হলো Inadequacy of Provision for subsidy for seeds, manure, a fertilizer etc.— সেখানেও দেখবেন। ত্রিপুরায় আজকে শাসক গোষ্ঠী চীৎকার করেন যে, খাদ্য উৎপাদন বাড়াতে হবে। কিন্তু যখন বাজেটের দিকে লক্ষ্য করি তখন মুখে এক আর কার্য্য যখন হয়, তখন আর এক। এইখানে মাত্র Agriculture এ ৩৬ লক্ষ টাকার মত ব্যয় করা হবে, সেইখানে আমরা সেই ক্ষেত্রে কি দেখছি, যে কৃষক আজ বীজের জন্য হাহাকার করছে, এখন ফসলের সময় এখন তাদের বীজ ধানের প্রয়োজন, এই সময় তাদের manure দরকার, Fertilizer দরকার যদি তাদের কৃষি উৎপাদন বাড়াতে হয়। আর এই সময় আমরা দেখব যে কোথাও বীজ গিয়ে পৌঁছে নি। এখানে আমরা দেখব যে যেখানে ৩৬ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে সেখানে ১ লক্ষ

প্রায় ২ লক্ষের কাছাকাছি হবে। ১৮৬০০০ টাকা ব্যয় বরাদ্দ ধরা হচ্ছে। এদিকে সাড়া ত্রিপুরায় সে বীজ, সার বিলি করা হবে। আর সমস্ত কোথায় খরচ হবে তা আমরা বুঝতেই পারি যে এটা Top Heavy Govt. এর দুর্নীতি, এই যে ১ লক্ষ টাকা খরচ করে তাকে ঢাক ঢোল পিটিয়ে প্রচার করার জন্য Demonostrative Exhibition করে Propaganda চালাবেন। তার জন্য প্রায় ২ লক্ষ ২॥ লক্ষ টাকা খরচ করবেন। ১ লক্ষ টাকা খরচ করে সেটাকে প্রচার করার জন্য ২/২॥ লক্ষ টাকাও তারা খরচ করবেন। ( Disturbance ) আমি সেই কথার Contradict করছিনা, আজকে এই Cinema দেখানো যে আমরা এই করেছি, সেই করেছি। কি ভাবে আরো উন্নততর ধরণের কৃষি কাজ হয় সেটা দেখাবার জন্য কৃষককদের কাছে নিয়ে যেতে হবে, তাদের শিক্ষা দিতে হবে। সেটা আমি অস্বীকার করছিনা। কিন্তু ১ লক্ষ টাকা খরচ করে কৃষি উৎপাদনের জন্য যে ব্যয় বরাদ্দ আপনারা করেছেন, তাকে প্রচার করার জন্য ২॥ লক্ষ টাকা খরচ করবেন এটা কোন ব্যবস্থা? এই যে আপনাদের সমস্যা আপনারা অনুধাবন করতে পারেন, সেভাবে আপনাদের মুখে প্রায়ই শুনছি যে আজ বাস্তব অবস্থার সাথে সঙ্গতি রেখে এই বাজেট তৈরী করেছি। কাজেই এই যে সঙ্গতি রাখা আপনাদের দৃষ্টিভঙ্গী, তা এই বাজেটের দিকে দৃষ্টিপাত করলে বুঝা যায়, কি রকম ধরণের বাজেট যে আপনারা তৈরী করেছেন, এবং বাস্তবিক পক্ষে, আজকে যদি ত্রিপুরায় খাদ্য উৎপাদন বাড়ানো প্রয়োজন আমাদের সামনে ত্রিপুরার একটা সমস্যা। কারণ ত্রিপুরার জন সংখ্যা বেড়ে গেছে। তার সাথে সাথে আমি জানি এই ত্রিপুরাতে deficit থেকে যাবেই, তথাপি যে আমাদের সম্পদ আছে, তাকে কাজে লাগাতে যদি আমরা পারি। এবং খাদ্য উৎপাদন আরো কিছু বাড়ানো সম্ভব যদি আমরা বাস্তব সমস্যাকে অনুধাবন করে সেই সেই মতে বাজেট তৈরী করি। তাহলে আরো কিছু শস্য উৎপাদন করা আমরা সম্ভব হবে বলে মনে করি।

**Mr. Speaker**— I would call on Shri Hlura Aung Mog.

**Shri Hlura Aung Mog**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যেভাবে এই বাজেটে টাকার অঙ্ক দেখানো হয়েছে, এটা অঙ্কেতেই শুধু ভারী। কিন্তু কাজের বেলায় সেটার কোন ফল পাওয়া যায় না। কেবল এটী পরিপূর্ণভাবে সমস্ত যারা Petty বুর্জোয়া তাদেরকে পালনের জন্য এই টাকা অঙ্কে বাড়ানো হয়েছে। কারণ আমরা জানি, এইখানে Fishery Scheme এর মধ্যে সব টাকাগুলি আছে। এবং যে সমস্ত Co-operative দেওয়া হয়েছে, সেই Co-operative গুলো থেকে কয়টি মাছ বাজারে আমদানী হয়েছে, আমরা তা বলতে পারি না। ফলে সমস্ত বাজারগুলোর মধ্যে মাছের দাম অত্যধিক বেড়ে গেছে। এবং সেই মাছও যেটা আমরা পাই বা পেয়েছেন, সেটাও পাকিস্তান থেকে আসে বলে আমরা পাচ্ছি। রাজ্যের মধ্যে যে সমস্ত Fishery Scheme মারফত যে সব টাকা আমরা draw করেছি তা অপব্যয় হয়েছে। কয়েক বৎসরের মধ্যে আমরা দেখতে পাই যে ১৭,৭৩১৩৩ টাকা ব্যয় করা হয়েছে, সেই অনুপাতে আমরা সেই মাছ এখনো পাই নাই। এবং সেই মাছও পাইনি বলে ত নয়, সেই একটি মাছও বাজারে আমদানী হয়নি। এই যে একটা সুযোগ বুর্জোয়াদের মধ্যে এসে গেছে, তার থেকে মন্ত্রীরা হয়ত কিছুটা ভাগ পেতে পারে, কিন্তু সাধারণ মানুষ সেখান থেকে একটি মাছও

পারনি। আমি বলতে পারি যে একজন Deputy Minister R. P. Cকে সন্তুষ্ট করতে গিয়া কাঁঠালছড়াতে সুন্দরী নারীর নামে একটী lake খনন করা হয়, সুন্দরী নারী। এই সুন্দরী নারীটি কে? কার নামে অভিহিত এই lake কাটা হয়েছে সুন্দরী নারী বলে রিয়াং ভাষায়? আপনারা R.P. Choudhury মহোদয়কে জিজ্ঞাসা করতে পারেন। এই lake কাটতে ৪ লক্ষাধিক টাকা ব্যয় করা হয়েছে কিন্তু একটী মাছও সেখান থেকে উৎপাদন করতে পারে নাই। লজ্জা করে না? একটি মাছও পায় নাই, সেই lake খনন করেছে কার নামে সুন্দরী নারী বলে। এই সুন্দরী নারীটি কে কাঁঠালছড়ার মধ্যে জানতে পারি কি মন্ত্রী মহোদয়? সেই নাম করে একজনকে সন্তুষ্ট করতে গিয়ে সেখানে লক্ষ লক্ষ টাকা অপচয় করতে হয়েছে। আর সেখানে ১২টি পুকুর খনন করা হয়েছে ৮০ হাজার টাকা দিয়ে কাঁঠালছড়া camp এর দক্ষিণ দিকে। R. P. Choudhuryর বাড়ীর সামনে ১২টি পুকুর। একটী পুকুরে ১টি ফোটাও জল নাই, সেই ৮০ হাজার টাকা misuse। সেখানের মধ্যে মাছের চাষ করতে গিয়ে জনগণের শ্রমের দ্বারা উপার্জ্জিত সেই টাকা অপচয় করা হয়েছে বলে আমি আখ্যা দিব। এই বাজেটের মধ্যে সেভাবে টাকার অঙ্ক দেখানো হয়েছে বললে অত্যুক্তি হয়না যে কতগুলো পেটি বর্জ্জুয়াকে পালনের জন্য এভাবে অংক দেখানো হয়েছে। আমাদের সেই Fishery র মধ্যে অবিচারের অভাব নাই এবং আমাদের fishery scheme এর জন্য অনেক টাকা বাজেটের মধ্যে দেখতে পাই। কিন্তু সেই অনুপাতে আমরা মাছ দেখছি কোথায় বাজারের মধ্যে? মাছের জন্য আমাদের পাকিস্তানের দিকে চেয়ে থাকতে হয়। পাকিস্তান থেকে মাছ না আসলে হয়ত মন্ত্রী বাড়ীতেও মাছ যাবে না আর এখানের জনসাধারণের বাড়ীতেও যাবে না। এই অবস্থা কেন? আজ লক্ষ লক্ষ টাকা ব্যয় করার পর ত্রিপুরা রাজ্যের এই অবস্থা কেন? সুতরাং আমাদের এই মাছ চাষের ব্যাপারটা সরকারের মাধ্যমে নিয়ে আসা হউক এবং সরকারের মাধ্যমে তাহা চালানো হউক, আমাদের কর্ম্মচারীর অভাব নেই। Fishery Scheme টাতে বহু Officer ভর্ত্তি করে রাখা হয়েছে কিন্তু মাছ একটাও পাওয়া যায় না। ১৭ বৎসর স্বাধীনতার পর আজ লজ্জাকর কথা আমাকে এখানে বলতে হয়। কত লক্ষ লক্ষ টাকা খরচ করে Children Park এ Exhibition এ দেখানো হয় মাছের পোনা ও খাদ্য সম্পর্কিত ঘটনা। এটা কতক মানুষকে ভুলায়ে রাখার জন্য তারা exhibition করতে পারে, কিন্তু কার্য্যক্ষেত্রে তার মধ্যে কোন প্রমাণ পাওয়া যায় না। সেখানে exhibitionএ লক্ষ লক্ষ টাকা খরচও করে, লজ্জা করে না। এখানে বড় গলায় বলা হয় আমরা অনেক development works করেছি, এই করেছি, সেই করেছি কিন্তু কার্য্যক্ষেত্রে কিছুই দেখতে পাওয়া যায় না। এই রকম Cotton Scheme যেটা করা হয়েছে সেটা failure. গতকাল মন্ত্রী মহোদয় যে তথ্য এখানে উপস্থিত করেছেন, আগে যে পরিমাণ Cotton উৎপন্ন হত তার থেকে হাজার গুণ কম বর্ত্তমানে উৎপন্ন হচ্ছে। তাও সেই Cotton উৎপাদনটা সরকারী মারফতে নয়, একজন হয়ত জুমের মধ্যে কিছু উৎপাদন করে এখন, কিন্তু জুমওতো এখন বন্ধ হয়ে গিয়েছে, জুমের থেকেও সেই পরিমাণ Cotton উৎপাদন হয় না এখন তার উদ্যোগও সরকার নেননা কিন্তু Cotton Scheme এর মধ্যে ধরা আছে, তার Production এর জন্য কত Officer কত Jeep

গাড়ী, কত তেল খরচ করা হচ্ছে আর সেখানে, এক কিলোগ্রাম তুলাও এখন সরকারের মাধ্যমে উৎপাদিত হয় নাই। আমি সেটা Challenge করে বলতে পারি এক সের তুলাও সেখানে উৎপাদন করতে পারে নাই। যে অঙ্ক দেখানো হয়েছে সেটা সামান্য পাহাড়ের বুকে শুকনা থেকে উপজাতীয়রা উৎপাদন করে বলেই এই অঙ্কটা পরগুদিন দেখাতে পেরেছেন। কিন্তু সরকারের মারফতে কতটুকু উৎপন্ন করা হয়েছে তা উপস্থিত করতে পারলেন না। তাই আমি বলব এই বাজেটে যেটা করা হয়েছে সেই বাজেট হয়ত অনেক দিক দিয়ে দেখাতে পেরেছেন কিন্তু জনগণের কোন সুফল আমরা এই বাজেট হতে আশা করতে পারি না। এই বলে আমার Cut Motionএর সম্পর্কে আমি আশা করব মন্ত্রী মণ্ডলীরা সেইদিকে নজর রেখে ভবিষ্যতে এই বাজেটটাকে যাতে লক্ষ্য করতে পারে সেই দিকে টাকা বাড়ায়ে কাজগুলি ঠিক ঠিক করার মত Plan Programmeটিকে আমি Constructive way তে আমার আলোচনাটা গ্রহণ করে আশা করব ত্রিপুরা রাজ্য সমস্ত জনজীবনে সমস্ত দিকে উন্নতি ও সমৃদ্ধির পথে আগাইয়ে নিয়ে যাবে। এই বলে আমার বক্তব্য আমি এখানে শেষ করছি।

( Deputy Speaker on the Chair )

**Mr. Dy. Speaker—** I now call on Sri Atiqual Islam. In our hand there remain two Demands more. So I request the Hon'ble members to make their discussion as far as practicable as there is only one hour and 24 or 23 minutes now.

**Sri. Atiqul Islam—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিভিন্ন Scheme তাদের department এর আছে, Agriculture সম্পর্কে অনেক Scheme আছে, fisheryতে অনেক scheme আছে, Horticulture এ অনেক scheme আছে এবং অনেক scheme এতে অনেক টাকা আছে এবং অনেক টাকা খরচ যে করেন নি এমন নয় খরচ ও করেছেন। কাজেই তারা যদি অংকেতে ধরে বলতে চান যে আমরা financial target fulfil করিনি ? তারা বলবেন বা তারা claimও করতে পারেন যে তারা financial target fulfil করেছেন। কিন্তু প্রশ্ন হচ্ছে যে physical target তারা কতখানি fulfil করেছেন ? যে কৃষকের জন্য আমি টাকাটা খরচ করলাম সেই কৃষক সেই schemeএ benefit পেয়ে তার কৃষির উন্নতি কতখানি করতে পারলেন সেটাই হচ্ছে আমাদের কাছে বিচার্য্য। সেখান থেকে আমরা একটা scheme কে বা একটা Govt. এর Policy কে আমরা বিচার করব, হিসাব নিকাশ করব। আমরা তিন তিনটি পরিকল্পনায় সারা ভারতবর্ষে ১৯ হাজার কুটিরও বেশী টাকা খরচ করে ফেলেছি এবং 4th planএতে একটা plan এতে বিশ হাজার কুটি টাকা সেখানে খরচ করা হবে। কিন্তু তার পরেও কৃষকের দারিদ্র্য যেখানে ছিল দারিদ্র্য সেখানেই আছে। বরং দারিদ্র্য আরও বাড়ছে, দারিদ্র্য কমছে না। কৃষকের ঋণ যা ছিল কৃষকের ঋণের বোঝা ক্রমশঃ আরও বাড়ছে, সেটা কমছে না। কাজেই প্রশ্নটা এখানেই নয় যে টাকা আমি খরচ করেছি কিনা ? প্রশ্ন হচ্ছে এখানে যে টাকাটা যেভাবে খরচ করা উচিত টাকাটা সেইভাবে খরচ হয় কিনা ?

( Voice )

আপনার চেহারা সুন্দর, আমি আপনার দিকে তাকিয়ে কথা বলব, আপনার দিকে তাকালে আমার প্রেরণা আসে, বুঝলেন। আপনি একজন Chief Minister তো, কথাবার্তা একটু ঠাণ্ডা হওয়া উচিত।

**Chief Minister**—I draw the attention of the chair.

**Sri Atiqul Islam**—Sir, যদি উনি এইভাবে চেঁচান তবে আমাদের পক্ষে যেটা সম্ভব তাহা আমরা পারি এবং কি করে পাগলা কুকুরকে ঠাণ্ডা করতে হয় তা আমরাও জানি। We know what to do & how to do. এবং আমরা জানি কি করে তাকে ঠাণ্ডা করতে হয় যদি সেটাই প্রবৃত্তি হয়ে থাকে এবং উনি যদি সেটা চান তাতে আমরা তাই করতে পারি।

**জনৈক সদস্য**— কৈয়া কিতা হইব যা হইবার তো হইতে আছে।

**Sri Atiqul Islam**—মাননীয় Speaker Sir, আমরা অনেক Scheme সেখানে করেছি। কিন্তু প্রথম যে Scheme গুলা আমরা implement করেছি সেগুলা ঠিক ঠিক মত হয়নি এবং planএর অনেক Scheme আছে 3rd Planএ, যে Scheme গুলিকে একেবারে implementই করা হয়নি। ওটা কাগজেই আছে এবং implemnet যে করা হবে তার কোন লক্ষণ নেই এবং প্রকৃত পক্ষে implement করাই হবে না। ওটা ঐ কাগজে থাকবে। আমি General discussion এর সময় অনেকগুলি উদাহরণ সেখানে দিয়েছি যে Scheme, Scheme এর জায়গায় আছে সেগুলি implement করা হচ্ছে না। আমি একটা important ঘটনার কথা বলি যেমন Development of cash-crop and oil seeds বলে একটা Scheme আছে। সেটা আমরা কি করেছি? প্রকৃতপক্ষে সেখানে কিছুই করা হয়নি। আমাদের training of student এর কথা ছিল। Training of student in Pish-icalture কথা ছিল যে আমরা অনেক ছাত্রকে Pishicalture Training দিয়ে আনব কিন্তু তার কিছুই করা হয়নি। আমাদের fishary তে আমাদের Survey staff আছে। 2nd planএ দেখছি Survey staff continue করে আসছে। আমি যতদূর জানি কিন্তু যে Survey করার কথা সে Surveyগুলি করানো হয়নি। অথচ techno-economic survey তে আমরা সেটা করেছি, ওনারা সেটা করছেন কিনা জানিনা। সেখানে একথা বলা হয়েছে যে ত্রিপুরায় অফুরন্ত জল আছে সেখানে খুব ভাল মাছের চাষ হতে পারে এবং সে সমস্ত পতিত জায়গা গুলিকে আমরা মাছের চাষের মধ্যে যদি আনি তাহলে আমাদের ত্রিপুরায় মাছের অভাব হওয়ার কোন কারণ নাই। কিন্তু আমরা সেটা Surveyই করলাম না। Survey করলেই দেখা যেতো আমাদের প্রাকৃতিক সম্পদ আছে কি নাই। বলা হচ্ছে Sarvey staff আমাদের নেই। কিন্তু আমি যতদুর জানি 2nd plan থেকে আমরা Survey staff নিয়ে আসছি এবং সে Survey staff দিয়ে অন্য কাজ করানো হচ্ছে কিন্তু তাদের দিয়ে Survey এর কাজ করানো হচ্ছে না। আমি Agriculture Deptt. এর neglegence এর ফলে যে কতকগুলি টাকা আমাদের নষ্ট হয়েছে তার একটা ঘটনা এখানে উল্লেখ করতে চাই। Agriculture Deptt. কলকাতার Superbill নামে একটা কোম্পানী থেকে প্রায় একলক্ষ টাকার মাল তারা কেনেন হয়ত সেগুলি plant protection instrument হবে বা অন্য কোন instrument হবে। প্রায় nearly এক লক্ষ টাকার মাল তারা কেনেন without approval of the D.G.S. & D.D.G.S. & D. approval ছাড়া তারা একলক্ষ টাকার মাল সেখান থেকে কিনে আনেন। কিন্তু যেই মাল কিনে আনলেন তার quality ভাল না

এবং ভাল না হওয়ার ফলে সেগুলি নষ্ট হয়ে পড়ে আছে এবং বিভিন্ন block এতেও সেই মালগুলি কোন কাজে ব্যবহার করা যাচ্ছে না। সেগুলি সেখানে এমনি পড়ে পড়ে ঘুমুচ্ছে।

**জনৈক সদস্য**—কোন year এ ?

**Sri Atiqul Islam**—1963 তে, এটা গত বছর কিনেছে 1964,

( Voice )

However আমার yearটা ভুল হতে পারে। I am subject to correction, but fact is a fact, fact is a fact যে এরকম একটা ঘটনা সেখানে ঘটেছে।

এখন আমি জানি মাননীয় Speaker Sir, আমি যা কিছু বলি না কেন তারা সেটা মিথ্যা প্রমাণিত করার চেষ্টা করবেন। কিন্তু এক সময় আমরা বইতে পড়েছি যে "সবার উপরে মানুষ সত্য তাহার উপরে নাই"। আর আজকার কলিযুগে হয়েছে কি জানেন ? হয়ত সবার উপরে কংগ্রেস সত্য তাহার উপরে নাই। এখন কংগ্রেস যা বলবেন তা সত্য কিন্তু তার বাইরে কোন সত্য নাই। কাজেই আজ আমরা এক ভিন্ন যুগে এখানে আছি। এখানে কতগুলি হাত আছে, পেছন থেকে পুতুলের মত রসি টানা হবে একবার উঠবে আর একবার নামবে। পুতুলের হাত উঠছে আর নামছে। কাজেই সত্যকথা যদি আমি বলি, যদি আমি সঠিক ঘটনাও বলি, তাহলেও সে ঘটনাটা সত্যি কি না, কি ঘটনা সেটা enquary করে তারপর কোন step নেওয়া হবে কি না তার কোন প্রচেষ্টা নেই। সবচেয়ে আগে দাঁড়িয়ে বলা হবে যে ঘটনাটি সত্যি নহে। এক রকম সেই শিববাড়ীর ষাঁড়ের মত চিৎকার করে বলা হবে যে ঘটনাগুলি, অভিযোগগুলি সত্যি নহে। কাজেই এদ্বারা Corruption বন্ধ হয়না। Corruption তাতে আরও বাড়তে থাকে। আমরা জানি যে আমাদের agriculture এর scheme এ Registered growers বলে একটা কথা ছিল। সেই Registered growers এর আমরা কিছুই করিনি। সেটা কোন কালে করা হয়েছে বলে আমি জানি না এবং যদি সেটা করা না হয়ে থাকে তবে সেই schemeএ এই সমস্ত কথা উল্লেখ করার কি সার্থকতা আছে ? আমি scheme করলাম এবং scheme এ বললাম যে Registered growers করব এবং তারপর আজকে 3rd plan এর শেষ বছর চলছে এখনও তার কোন রকম কিছু করা হল না। তাহলে Scheme এর মধ্যে এ সমস্ত কতকগুলি High sounding word রাখার সার্থকতা কি ? কাজেই এইগুলি পরিকল্পনা না কল্পনা। আমার মনের সঙ্গে ব্যবহার করে কতকগুলি scheme তৈরী করা—আর সে schemeগুলি আমি করতে পারছি না। মাননীয় Speaker Sir, আমি সংক্ষেপে আর দু'চারটি কথা শুধু বলে যাব। আমি জানি যে আমাদের Agriculture বা fisheryতে বা horticultureএ অনেক scheme আমাদের 3rd planএ আছে এবং সেগুলি implement করা যাচ্ছে না। Implement কেন করা যাচ্ছে না তার একটা কারণ হচ্ছে তারা অনেক সময় বলে থাকেন যে আমাদের যে সমস্ত staff থাকা দরকার সে সমস্ত staff আমরা পাচ্ছি না। ফলে horticultureএ যে জায়গায় student নেওয়ার কথা ছিল বার জন, তারমধ্যে আমরা নিয়েছি মাত্র ছয় জন। তার বেশী student আমরা পাইনি এবং পাইনি বলে সেগুলিতে আমরা appointment দিতে পারি নি। এখন প্রশ্ন হচ্ছে যে আমাদের

যে Pay Scaleটা, revisionএর Payর structureটা সেটা অত্যন্ত কম এবং এই কম হওয়ার ফলে বাইরের যারা candidate বা applicant তারা এখানে আসতে চায় না। আমাদের ত্রিপুরাতে Agri-graduate এর scale, সেটা হল ২০০/৪০০ টাকা, West Bengalএ সেটা revise করে নিয়েছে ২৫০/৫৫০ টাকা। এবং আসামে করে নিয়েছে সেটাকে ২৫০/৭০০, naturally যেখানে higher pay scale Bengalএ থাকবে, আসামে থাকবে, তারা scale revise করে যখন West Bengalএ scaleটা বাড়াল তখন West Bengalএ যাতে আসামের ছেলে না যায় সেজন্য আসাম তার pay scaleটাকে আরও বাড়িয়ে নিল, সেখানে তারা করল ২৫০/৭০০, কাজেই তাদের ছেলেদের তারা সেখানে ধরে রাখতে পারল plus তারা ভিন্ন state থেকেও লোক আনতে পারল, ফলে তাদের সেখানে যে schemeগুলো করা হয় সেগুলো তারা implement করতে পারে। কিন্তু আমাদের যে pay scale ২০০/৪০০ টাকা এই scaleএ Agri-graduate পাওয়ার কথা নয় এবং আসবেও না, বিশেষত ত্রিপুরার backward জায়গাতে এমন poor scale এ কেউ আসতে চাইবেনা। কাজেই যদি আমরা trained personnel চাই, আমরা যদি agri graduate চাই তাহলে আমাদের যে pay structureটা agri-graduate সম্পর্কে, সেটা revise করা দরকার এবং তাহা না হলে পরে আমরা পারবনা। এই সঙ্গে আমি আর একটা কথা বলতে চাই। আমরা হয়ত Scheme করি, Scheme করার সময় আমরা যে staff list তৈয়ারী করি যে আমাদের কতগুলি Clerk লাগবে, কতগুলি Inspector লাগবে কত জন technical person লাগবে, এই সমস্ত ready করে আমরা একটা Scheme তৈরী করি, তখন আমরা Scheme করার সময়ে হিসাব করে দেখিনা, আমি যে Scheme দাঁড় করাচ্ছি আমি যে employment দেব বলছি এই সমস্ত Post এ যেই Post এ এই সমস্ত traiend person পাওয়া যাবে কিনা। সেটা আমরা হিসাব করিনা বা আমাদের এখানে trained person নাই, তাদের training দিয়ে নিব কিনা বা আমাদের সেই scope আছে কিনা, আমাদের যে strength সেই strength এ আমি কত জন training দিয়ে আনতে পারি তার কোন রকম হিসাব নিকাশ কোন কিছুই plan করা হয়না। কতগুলো Scheme তৈয়ারী করা হয়, কত গুলো Post create করে নাম লিখা হয়—তারপর যখন নাকি আমরা implement করতে যাই তখন দেখা যায় সেইগুলো আর implement করা যাচ্ছেনা, কারণ তখন আমি লোক আর পাচ্ছিনা। এই যে একটা অদ্ভুত অবস্থা এর একটা মীমাংসা হওয়া দরকার। আমার scheme করতে হলে পরে, আমি যদি কোন agriculture scheme করতে যাই তবে সেটা একটা vital issue, Agriculture, Horticulture এগুলো vital issue. কাজেই issue সম্পর্কে scheme করার সময় আমার চিন্তা করা দরকার যে আমি যে scheme তৈয়ারী করছি, আমি যে structure দাঁড় করাচ্ছি সেই অনুযায়ী আমি আমার personnel পাব কিনা: সেটা দেখে আমার scheme তৈয়ারী করা উচিত। তা না হলে পরে Scheme টা কাগজে পড়ে থাকবে। সেই scheme টা আর কোন সময় আমি implement করতে পারবো না। কাজেই এইটা যে আমার সবচেয়ে বড় defect। আমি করার সময়ে কোন care নিইনা, করার সময় কিছু পাব কি পাবনা সেটা আমি দেখিনা তারফলে scheme গুলো পড়ে থাকে, টাকাগুলো হয়ত আনে, খরচ হয়, অন্যখানে যায় division হয়, কিন্তু আমার যে benefit

পাওয়ার কথা সেই benefit আমি পাই না। আমি Speaker এর মারফত এই যে vital problem যার ফলে আমরা কিছুতেই এগুতে পারছি না সেইদিকে আমি House এর এবং Ministry এর দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Dy. Speaker** —I would now call on Hon'ble ( Mr. Dy. Speaker in the chair ) Deputy Minister Sri R. P. Chudhury.

**Shri R. P. Choudhury** (Dy. Minister)— মাননীয় স্পীকার স্যার, এগ্রিকালচার, ফিসারী ভেটারনারী ইত্যাদি ব্যাপারে উন্নতি দেখে বিরোধী দলের সদস্যরা সেটাকে অন্যভাবে বলে। মাননীয় সদস্য লুরা মগ ও বুলু কুকীর মুখে সুন্দর সুন্দর কথা আজকেই শুনলাম। আর কোন দিন শুনিনি, ওরা উত্তরকে দক্ষিণ এবং দক্ষিণকে উত্তর বলে। এইসব কথা আজকেই শুনলাম। এখানে গভর্ণমেন্ট এগ্রিকালচার, ফিসারী, ভেটারীনারী সমস্তগুলির উন্নতির জন্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। সে দিন এরা নিজেরাও গিয়ে দেখে এসেছে কিন্তু এখানে এসে ওরা আবোল তাবোল কথা বলছে। ঐ সমস্ত এলাকার হালাম ইত্যাদি লোকেরা সমস্তই আমাদের worker. সুতরাং সেখানে গিয়ে তাদের কাছে অন্যরকম ভাবে বুঝাবার সুবিধা পায়নি। কাজেই এখানে এসে এই উল্টো কথা বলছে। আজকে বলছে ঐখানে সুন্দরী লেক্ করা হয়েছে। এটাতো কবেই সুধাংশু বাবু গিয়ে করেছেন। সুধাংশু বাবু এখন কলিকাতা গিয়েছেন। পুর্ব্ব থেকে scheme করেই এই লেকটা করা হয়েছে। কিন্তু আজকে শুনছি যে এটা আমিই নাকি করেছি। Agricultur, fishery ইত্যাদি department এর লোকেরা গিয়ে সেখানে লেক্ দিয়েছে। আজকে বিধান সভায় বলছেন লেকটা আমি দিয়েছি কিন্তু আসলে chairman শচীন বাবু গিয়ে লেক দিয়েছেন। সেদিনও বিরোধী সদস্যরা সেখানে লেকের জল খেয়ে এসেছেন এবং সেখানে পাহাড়ীয়াদের নানা কথা বলে বিভ্রান্ত করার চেষ্টা করেছে। এখানেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Dy. Speaker—**I would now call on Dy. Minister, Dr. B. Das.

**Shri B. Das** (Dy. Minister)—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী Demand No. 17 & Demand No. 33 যে দুটো House এর সামনে রেখেছেন তা আমি সমর্থন করি। এবং সঙ্গে সঙ্গে বিরোধীপক্ষের থেকে যে Cut Motion গুলি এসেছে তার বিরোধীতা করছি। বিরোধীতা করতে গিয়ে প্রথম যে কথাটি বলতে হয়—মাননীয় সদস্য এখানে বলেছেন ত্রিপুরাতে কোন Industry নেই। Cashew Nut ( কাজু বাদাম ) এখানে আমরা Grow করছি বটে কিন্তু সেগুলি Processing এর কোন ব্যবস্থা নেই। আমি মাননীয় সদস্যের নিকট এইটুকু তুলে ধরতে চাই যে কাজু বাদাম এখানে আমরা Grow করতে শুরু করেছি অল্পদিন আগে। একটি গাছ যখন লাগানো হয় তার থেকে ফল পেতে হলে ৬।৭ বৎসর অপেক্ষা করতে হয়, এখন পর্য্যন্ত আমাদের সেখানে বৎসরে মাত্র ( কত আছে জেনে নিই ) হচ্ছে 12·30 Tons. কিন্তু factory যদি করতে হয় যে কথা কিছুদিন আগেও বলেছি যে যখনই আমরা কোন কিছুর একটা factory করব কিম্বা যদি কোন একটা firm তৈরী করতে যাই বা Industry যদি develop করতে যাই তবে সেখানে ৫টি aim এর প্রতি প্রত্যেককেই নজর রাখতে হয়। সেই ৫টি aim সম্বন্ধে আবার যদি ওনারা জানতে চান

তাহলে আমি এগুলি উনাদের সামনে তুলে ধরতে পারি। কাজেই materials এর যে কথাটা, raw materials যতক্ষণ পর্য্যন্ত সেই পরিমাণ না হচ্ছে ততক্ষণ পর্য্যন্ত কি করে যে একটা factory start করা যায় এবং তা কি করে economic হতে পারে সেটা আমি কিছুতেই বুঝে উঠতে পারি না। কিন্তু আমাদের বরাবই নজর রাখতে হবে যে আমরা factory করব এবং সেটা যাতে economic হয় সেই দিকে আমরা চেষ্টা করব। আমাদের পরিকল্পনাও সেই এবং সেগুলিকে আমরা এগিয়ে নিচ্ছি। তারপর উনি বলেছেন যে পাকিস্থান আমাদের থেকে আলাদা হয়ে গিয়েছে। পাকিস্তানের সাথে আমাদের সম্পর্ক কিরূপ হয় সেটা না জেনে কি ভাবে হয়। যদি কোন অঘটন ঘটে তাহলে নাকি ruling party তাদের না খাইয়ে রাখবে। তাহলে এখানে আমি এই কথাটি তুলে ধরতে চাই যে কাজু বাদামের একটা factory হলেই কি এখানকার সমস্তটুকু আমরা meet up করতে পারব? যদি অঘটন ঘটেও.........তবে অঘটন ঘটানো সম্পর্কে উনারা কতটুকু খবর রাখেন এবং যতটা মিতালী উনারা করতে পারছেন অন্যদের পক্ষে এটা বলা হয়ত সম্ভব হবে না। মাছের চাহিদা সম্পর্কে বলতে গিয়ে প্রথমে যে তুলে ধরছেন যে ত্রিপুরা রাজ্যে প্রচুর জমিজমা নাকি আছে এবং সেখানে বিরাট একটা টাকা দেওয়া হয়েছে অথচ মাছ এখানে পাচ্ছে না। বিরাট টাকা খরচ হচ্ছে—বাড়ী, গাড়ী ইত্যাদির জন্য কিন্তু মাছ নাকি একটিও দিতে পাচ্ছি না। এখানে সরকার যে policy নিয়েছেন সেই বিষয়টি সম্পর্কে সরকারের Policy কি? উদ্দেশ্য কি? আমরা যাতে মাছ এখানে খেতে পারি সেইদিকে আমাদের চেষ্টা থাকবে। এই কিছুদিন আগে, আমরা সবাই জানি, যে আমরা সমস্ত Govt. এর যে tank গুলি আছে সব lease out করে দেবো। সেইগুলি auction হবে আজ পর্য্যন্ত ৬০টি tankকে lease out করার বন্দোবস্ত করেছি। তারমধ্যে ১৩টি already lease out হয়ে গিয়েছে। আর অবশিষ্টগুলি শীঘ্রই আমরা lease out করব। এক্ষেত্রে বলা হচ্ছে যে এইগুলি Private partyকে না দিয়ে সরকারী তরফে কেন রাখা হলো না এবং করা হলো না। এখানে যারা refuge এসেছেন, অতি সামান্য পুঁজি নিয়ে যারা এসেছেন fishery করে যাদের জীবিকা নির্ব্বাহ করতে হয়, এর উপরই যাদের নির্ভর করতে হয়, তাদের যদি এমনি করে এতটুকু encourgement না দিই, তাদের যদি আমরা সরকারের তরফ থেকে এতটুকু সাহায্য না দিই, অতি অল্প পুঁজি দিয়ে তারা যে কি করতে পারে সেইটুকু তো আমি বুঝতে পারছি না। মাননীয় সদস্যের পক্ষে সেটা বলা সম্ভব যে—না Public এর হাতে কোন কিছু দিও না, individualকে কোন কিছু দিও না, যা কিছু করতে হয় তোমরা কর। কিন্তু Public কে যদি আমরা interested না করি তাহলে কি করে তারাই বা বাঁচতে পারে। আর এদিকে তারা যদি interested না হয় এবং সেখানে যদি একটা Competition এর মনোভাব না আসে তাহলে কি করে সেখানে প্রচুর পরিমাণে উৎপাদন হতে পারে সেদিকটাও একটু ভেবে দেখার জন্য বিষয়টা তুলে ধরছি। শুধু fisherman কেই দেওয়া হচ্ছে না, interested persons in fishsery এবং যারা fisherman প্রত্যেককেই দেওয়া হয়েছে, সবাইকে দেওয়া হয়েছে। এবং সেখানে আমাদের আরও উদ্দেশ্য আছে, Co-operative sector এর মাধ্যমে তাদের encourage করার জন্য আমাদের যথেষ্ট চেষ্টা আছে। Import Policy

সম্বন্ধে যা নাকি আছে তা মাছ খেতে হলে মাছ যা আসে তা শুধু নাকি পাকিস্তান থেকে আসে। মাননীয় সদস্য, আমি জানি না এইটুকু খবর রাখেন কিনা। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এইটুকু তুলে ধরতে চাই যে পাকিস্তান থেকে কি পরিমাণ মাছ আসে বা না আসে সেইটুকু আমরা যতটুকু জানি, India Govt. এর Policy আছে, Central Govt. এর Policy আছে, সেই Border export Policy, তার মাধ্যমেই মাছ আসে। তাছাড়া মাছ যা আমরা এখানে পাই তার বেশীর ভাগ মাছ কলিকাতা, আসাম এবং করিমগঞ্জ থেকে এখানে আসে। কাজেই পাকিস্তান থেকে মাছ না এলে যে আমরা মাছই খাই না, এই কথাটা তাদের পক্ষেই বলা সম্ভব পাকিস্তানের পক্ষে যারা ওকালতি করতে পারেন শুধু তাদের পক্ষে। এখানে কৃষির grow more food Policy তে যে Scheme এখানে রাখা হয়েছে, বিরাট অঙ্ক একটা রাখা হয়েছে বাজেটের মধ্যে। কিন্তু সেখানে কতটুকু কি হয়েছে সেটা নাকি সমস্ত সরকারী কর্মচারীদের পেট ভরানোর জন্যেই এবং সঙ্গে সঙ্গে কিছু টাকা নাকি কারো কারো পকেটে যায়। জানিনা ওদেরও পকেটে খানিকটা যায় কিনা। তবে যতটুকু Scheme আছে সেই অনুযায়ী আমরা কাজ করছি। আমরা সারা ত্রিপুরা রাজ্যকে ১৫টা ব্লকে ভাগ করেছি এবং তারই মাধ্যমে সেখানে আমরা প্রচার করছি, তারই মাধ্যমে বীজ, সার ইত্যাদি আমরা বিলি করছি এবং তাতে govt. Subsidy দিচ্ছে। এবং এখানে এবারের বাজেটে ধরা হয়েছে যে গত ১৯৬৪—৬৫ইং তে সেখানে Subsidy এর পরিমাণ ছিল ১,১৩,৭০০ টাকা কিন্তু ১৯৬৫—৬৬ এ সেখানে ১,৮৬,৩০০ টাকা ধরা হয়েছে। গত বৎসর যা হয়েছিল সেই তুলনায় Subsidy বীজ, সার ইত্যাদি ব্যাপারে সেখানে 60% বাড়িয়ে দেওয়া হয়েছে। এবার 1965-66এ Subsidy তে বীজ সার ইত্যাদি যেগুলি আমরা বিলি করেছি তারমধ্যে improved seeds হচ্ছে ৩,০০০ মণ, Chemical fertiliser হচ্ছে—৪,৫০ টন, green menure হচ্ছে ১,৫০০ মণ, Potato Seeds হচ্ছে ১;১০৩ টণ আর Sugar-Cane cuttings হচ্ছে ৯,০৩ টন, Pulse seeds হচ্ছে ৯০·৩ টন, oil seeds 75· 3 টন,... ......... seedling 40,000 numbers, Coconuts seedlings 5,000 numbers, ginger 3,000 K.G. এইগুলি subsidy তে এবার আমরা দেব। এবং এমনি করে যাতে আমরা grow more food campaign টাকে successful করতে পারি সেইদিকে আমাদের পরিকল্পনা আছে। সেই পরিকল্পনা নিয়ে আমরা যে ভাবে এগিয়ে যাচ্ছি সেখানে জনসাধারণের সহযোগিতা নিশ্চয়ই চাইব এবং জনসাধারণ আমাদের সাথে সহযোগিতা করছেন ও। কিন্তু এইখানে এই House এর মধ্যে মাননীয় সদস্যদের কাছে আমাদের আবেদন থাকবে, আমাদের অনুরোধ থাকবে যে আমাদের Grow more food compaign টাকে sucessful করতে আপনারাও আপনাদের সহযোগিতা দেবেন। এই আবেদন রেখেই এখানে আমার বক্তৃতা শেষ করলাম।

**Mr. Speaker—** I would call on Shri Monoranjan Nath.

**Shri Monoranjan Nath**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী যে Demand, House এর সামনে উপস্থিত করেছেন তা আমি সমর্থন করছি এবং বিরোধীয় পক্ষের সদস্যগণ যে

Cut Motion রাখছেন তার বিরোধীতা করছি। বিরোধীপক্ষের সদস্যগণ প্রথমে একটি Cut Motion রাখছেন যে কাজু বাদামের Factory সম্পর্কে। এটা নেই এখানে। কাজেই কাজু বাদামের একটি Factory হউক। আমি বলবো কাজু বাদামের Factoryর এখানে কোন আবশ্যকতা আছে কি না তা একটা Cut Motion রাখবার আগে চিন্তা করা উচিৎ ছিল এবং সেই Cut Motion রাখতে গিয়ে তারা কি চিন্তা করছেন তা আমি বুঝতে পারছিনা। একটি Factory করতে কতগুলি জিনিষের আবশ্যক পড়ে এবং কাজু বাদাম এখানে কি পরিমাণ উৎপন্ন হয়, উৎপাদন হয়, তার প্রতি দৃষ্টি দিয়ে সেই Cut Motion রাখা উচিৎ ছিল। কাজু বাদামটা ইদানীং ত্রিপুরা সরকার দেশের অবস্থা বিবেচনায়, ত্রিপুরার মাটি এবং আবহাওয়া চিন্তা করে সেই কাজু বাদাম উৎপাদনের জন্য চেষ্টা করছেন এবং উৎপাদন করতে গিয়ে আস্তে আস্তে বিস্তার লাভ করছে এবং যখন যথেষ্ট বিস্তার লাভ করবে তখনই Factoryর একটা আবশ্যক পড়ে। আপনারা যদি আগেই এটার বিস্তার লাভ না করবার জন্য চেষ্টা করেন তাহলে বিস্তার লাভ করতে পারে না। এখানে কাজু বাদাম যে পরিমাণ উৎপন্ন হয়, সেখানে একটি Factory চলতে পারে না। এবং Factory চালাতে হলে, কাজু বাদামের উৎপাদন কত এবং Factoryতে কি করতে হবে তা চিন্তা করা দরকার। সেই Factoryতে labour পাওয়া যাবে কিনা তাও চিন্তা করা দরকার। একটি Factory করে যদি অকেজো অবস্থায় থাকে তাহলে সরকারের অনর্থক ক্ষতিগ্রস্থ হতে হবে। সুতরাং যে পরিমাণ উৎপাদন আছে কাজু বাদামের সেখানে একটা Factory চলতে পারে না। সেই কারণেই এখানে Fectoryর কোন প্রয়োজন আছে বলে আমি মনে করি না। তারা যে যুক্তি দিয়াছেন, এখানে যে Cut Motion রাখছেন তার আমি সম্পূর্ণ বিরোধীতা করছি।

এখানে আর একজন মাননীয় সদস্য রাখছেন Inadequate import of fish সম্পর্কে। আমি বলবো fish সম্পর্কে—সরকার এখানে মৎস্য চাষের জন্য যথেষ্ট চেষ্টা করেছেন। ত্রিপুরা আগে সম্পূর্ণরূপে পাকিস্তানের উপর নির্ভরশীল ছিল। বর্তমান সরকারের চেষ্টায় ত্রিপুরায় মৎস্য চাষের উৎপাদন অনেক বৃদ্ধি পেয়েছে এবং যে রকম ভাবে মৎস্য চাষ বৃদ্ধি পেয়েছে আমরা আশা করতে পারি অদুর ভবিষ্যতে আমরা সম্পূর্ণরূপে আত্মনির্ভরশীল হতে পারবো, আমরা স্বয়ংসম্পূর্ণ হতে পারবো। সরকার মৎস্যচাষ বৃদ্ধি করার জন্য মাছের পোনা দিচ্ছেন, ঋণদান করছেন ও পুরাতন পুষ্করিণীগুলি reclamation এর জন্য চেষ্টা করছেন এবং বিভিন্ন উপায়ে যাতে মাছের পোনা বাড়ে সেইজন্য চেষ্টা করছেন। এখানে মৎস্য পাকিস্তান থেকে যে না আসে এমন কোন কথা নয়, পাকিস্তান থেকে আসে এবং পাকিস্তান থেকে যে import করা হয় সেটা কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীল। সুতরাং ত্রিপুরা সরকার import এর ব্যাপারটা Control করতে পারেন না। কেন্দ্রীয় সরকার যা করছেন তার উপর আমদের নির্ভর করতে হবে। কেন্দ্রীয় সরকারের উপর হস্তক্ষেপ করার আমাদের কিছু নাই। সুতরাং সেই Budgetএ কেন্দ্রীয় সরকার যা করবেন তার উপর আমরা কি করে করতে পারি এটা মনে করেই তাদের যে যুক্তি তা সম্পূর্ণ অযৌক্তিক। তারপর তারা আর একটি Cut Motion রাখছেন—subsidy নাকি দেওয়া হয় না। তারা যদি Budget আলোচনা করতেন, মাননীয় বিরোধীপক্ষের সদস্যগণ যদি বাজেট দেখে

শুনে বক্তৃতা করতেন তাহলে নিশ্চয়ই বলতেন না। আমি যা বাজেট দেখতে পাচ্ছি – এখানে একটি বিরাট অঙ্ক আছে যেটা subsidy দেওয়া হয় এবং গত পাঁচ বৎসরেতেও, এ বৎসর 60% অতিরিক্ত subsidyর ব্যবস্থা রয়ে গেছে। সুতরাং সেই প্রশ্নটা আসতে পারে না। মাননীয় বিরোধীপক্ষের সদস্যগণ বলছেন যে inadequate হয়ে গেছে, inadequate Provision আছে, আমি বলবো মাননীয় বিরোধীপক্ষের সদস্যগণ এমন কোন suggession রাখেন নাই যে কত টাকা হলে এটা adequate হতো এমন কোন suggession, এমন কোন constructive plan তারা রাখেন নাই যে কি হলে তারা সন্তুষ্ট হতেন এবং কি পরিমাণ এই Budgetএ রাখা উচিৎ ছিল। তাদের বিরোধীতা করতে হবে সুতরাং তারা একটা আবোল তাবোল কিছু বলে ফেললেন। Constructive কোন suggession নাই। সুতরাং আমি তাদের Cut Motion এর সম্পূর্ণ বিরোধীতা করছি।

এখানে আর একজন মাননীয় সদস্য রাখছেন যে Fisheryগুলি Private Partyতে দেওয়া হয় না নাকি। আমি সেই সম্পর্কে বলবো তারা সম্পূর্ণ খবর না নিয়াই একটা বিরোধীতা করতে হবে সেই মনোবৃত্তি নিয়াই এই Cut Motion রাখছেন। তারা যদি খবর নিতেন তাহলে, নিশ্চয়ই তারা জানতে পারতেন যে সরকার Private Partyকেও সেই Fisheryগুলি দিয়া থাকেন। এখানে ৬০টি Govt. Fisharyর মধ্যে ১৩টি Fishery private partyকে দেওয়া হয়েছে এবং বাকী ৪৭টি Fishery আছে, তাও Private partyকে দেওয়ার চিন্তা হচ্ছে। সুতরাং তাদের যে Cut Motion তারও বিরোধীতা আমি করছি। এই বলেই আমি আমার বক্তৃতা শেষ করছি।

**Mr. Speaker**— I would now call on the Hon'ble Chief Minister.

**Shri S. L. Singh** ( Chief Minister )— মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিরোধী সদস্যেরা এই Agricultureএর সম্বন্ধে আলাপ করতে গিয়ে এবং Capital outlay on schemes of Agricultural improvementএর সম্বন্ধে আলাপ করতে গিয়ে তারা ঠিক যেভাবে এখানে বক্তব্য পেশ করেছেন তাতে তারা এটাকে এমনভাবে রাখতে যাচ্ছেন যাতে জনসাধারণ তাদের এই Agriculture যেটা Improvement এবং Development হয়েছে এবং জনসাধারণ যেটাকে প্রাণ দিয়ে গ্রহণ করছে তাদিগকে সেই কার্য্যে বিরত রাখা যায়, তার জন্য আগেও প্রচেষ্টা করেছেন এখনও সেই প্রচেষ্টা করছেন। কারণ তাদের ১৯৫০ এর ইতিহাস যদি অধ্যয়ন করি তাহলে দেখা যাবে যে এই তারা ত্রিপুরার একটা Transition এর সুযোগ নিয়ে জনসাধারণকে বিভ্রান্ত করার জন্য সরকারের এই প্রচেষ্টা থেকে সরকারের সাথে যাতে সহযোগিতা না করেন সেইজন্য গ্রামে গ্রামে terrorism তারা adopt করেছিল এবং মানুষকে হত্যা করেছে, যেখানে হয়তো Agricultural Farm করতে গিয়েছিল, সেই সমস্ত জায়গাতে, সেই সমস্ত লোককে Agriculturist যারা। আমি বলবো যারা Agriculturist, বিলাতলীর মহিম সর্দ্দার এবং তার পরিবারকে তারা হত্যা করেছিল। কারণ সে ছিল কৃষক। আমরা জানি ঠিক সেইভাবে যারা কৃষককূল ছিল তাদিগকে হত্যা করেছে, কারণ সরকারের যে উন্নত প্রণালী, সেই উন্নত প্রণালী যাতে ব্যহত হতে পারে সেই উদ্দেশ্য নিয়ে ঐভাবে করা হয়েছে।

আমি সেইদিনও গিয়াছি। একমাত্র কল্যাণপুরে ১২৬ জন, ২৬টি পরিবারে সমস্ত লোককে হত্যা করা হয়েছে, তারা কারা ছিল? তারা কৃষক ছিল। তারা সরকারের সাথে উন্নত প্রণালীতে চাষকে মন দিয়ে গ্রহণ করত বলেই তাদেরকে নিবৃত্ত করার চেষ্টা করেছে, হত্যা করেছে। কিন্তু দেখা গেল সেখানকার জনসাধারণ তাদের এই Terrorismকে উপেক্ষা করে জনসাধারণের যাতে উন্নতি হতে পারে সেই Block এর মাধ্যমে সে সমস্ত কৃষির উন্নয়নের ব্যবস্থা করা হচ্ছে। যেমন ছোট ছোট বাঁধের প্রচেষ্টা করা হচ্ছে, Compost সার তৈরী হচ্ছে। সেই জায়গাতে সেখানকার দেশীয় প্রথায় যাতে manure দেওয়া যায় এবং ভূমিকে উর্ব্বর করা যায় সেই প্রচেষ্টা গ্রহণ করে আজ সেখানে grow more foodকে জয়যুক্ত করার জন্য তারা আগ্রহশীল এবং জয়যুক্ত করেছে বলেই আমরা বিশ্বাস করি। ৪ লক্ষ লোক যেখানে ছিল ১২ লক্ষ লোক সেখানে হয়েছে। যারা পূর্ব্ব বাংলার ঘড়বাড়ী ত্যাগ করে উদ্বাস্তু হয়ে এসেছিল উন্নত হওয়ার জন্য প্রাণপণে তারা চেষ্টা করেছিল বলেই তারা এতবড় জনসমুদ্রকে খাইয়ে বাঁচিয়ে রেখেছে। অতএব তারা উৎপাদন করে না, উৎপাদনে তারা উন্মুখ নয়, তারা চাষ করে না, তা বলা তাদের পক্ষেই সম্ভব। যারা এই উন্নত প্রণালীকে ধ্বংস করার জন্য, জনসমুদ্রকে, কৃষককুলকে বিভ্রান্ত করার চেষ্টা করেন অনবরত তাদের পক্ষেই এটা বলা সম্ভবপর কৃষককুলকে, তারা কৃষির উৎপাদন করে না, বর্দ্ধিত করে না লোকসংখ্যার পরিমাণে। সেই উৎপাদনের পরিমাণকে যদি লক্ষ্য করা যায়, এই অল্পদিনের মধ্যে এই জায়গাতে এ কাজকে তারা কৃতকার্য্য করিয়েছে। তবে এইদিক দিয়ে চিন্তা করতে হবে, ভাবতে হবে, যে আমাদের যে অবস্থা চলছে সেই অবস্থার দিকে আমাদের বিবেচনা করতে হবে। তারা Fishery সম্বন্ধে আলাপ আলোচনা করেছেন। এখন এই জায়গাতে আমাদের চিন্তা করতে হবে যে পূর্ব্ব বাংলার অবস্থার সাথে যদি ত্রিপুরাকে আমরা চিন্তা করি তাহলে আমাদের বাস্তব জ্ঞানের যে অভাব এবং বাস্তব দৃষ্টিভঙ্গী যে নেই সেটাই আমরা চিন্তা করবো। পূর্ব্ববাংলার নদীতে যে জল থাকে এবং সেই নদীতে যে প্রচুর পরিমাণে মৎস্য আছে তা সর্ব্বজন বিদিত। এবং তা থাকা সত্বেও, পূর্ব্ববাংলা থেকে বিচ্ছিন্ন থাকা সত্বেও ত্রিপুরার জনসাধারণ Fisharyকে তাদের প্রাণপণ প্রচেষ্টা দিয়ে আজ স্বাবলম্বী করার দিকে চলেছে। আগে মৎস্যের যে fingerlings, মৎস্যের বীজ, সেটা পূর্ব্ববঙ্গ থেকে আসত। আজকে ত্রিপুরা সদম্ভে বলতে পারে আমরা পূর্ব্ববঙ্গের দিকে আর চাইব না আমরা নিজেরাই মৎস্যের বীজ উৎপাদন করতে সক্ষম হচ্ছি এবং সেই বীজ সর্ব্ব জায়গায় সরবরাহ করছি। কিন্তু তারা সেই Fishary কে, Fishary Deptt. কে নিন্দিত করে জনসাধারণকে তাদের থেকে বিচ্যুত করার জন্য চেষ্টা করে ব্যর্থ হয়েছেন। তাই আজকে আমরা সদম্ভে বলতে পারবো এইদিক দিয়ে আমরা স্বাবলম্বী হয়েছি। আমাদের যে পরিবেশ, আমাদের এখানে যে প্রচুর পরিমাণে বৃষ্টি হয়। কিন্তু আমরা দেখি যে অগ্রহায়ণ মাসের পর থেকে সমস্ত জায়গা শুকিয়ে যায়। ফাল্গুন মাসে সমস্ত নদীনালা শুকিয়ে যায়। অতএব সেই পরিবেশ বিপরীত থাকা সত্বেও মৎস্যচাষের যে আন্দোলন হয়েছে, মৎস্যজীবী যারা পূর্ব্ববাংলা থেকে এসেছিল তারা সেই প্রচেষ্টাকে জয়যুক্ত করার জন্য এবং মৎস্যচাষে যারা আগ্রহশীল তারা সেটাকে জয়যুক্ত করার জন্য সেই ব্যবসাকে প্রাণপণে গ্রহণ করে তাকে উন্নত পদ্ধতিতে উন্নত ধরণে আনতে সক্ষম হয়েছে।

অতএব সেদিকে লক্ষ্য রেখে আমাদের বিচার বিবেচনা করা উচিত, আলাপ আলোচনা করা উচিত। কিন্তু আমরা সেইদিক দিয়ে সম্পূর্ণ বিপরীত মনোভাব নিয়েই যদি এখানে আলাপ-আলোচনা করি তাহলে পরে কৃষককুল, যারা পরিশ্রম করে, মৎস্যজীবী যারা পরিশ্রম করে, তাদিগকে নিন্দিত করার জন্য প্রচেষ্টা করেন, বা তাদের প্রচেষ্টাকে তাদের কর্ম্মক্ষমতাকে নিন্দিত করতে চান। তাদের পক্ষেই সেটা সম্ভবপর যারা তাদের উপর বসে বসে খেয়েছেন, যারা Partyর চাঁদা জুগিয়েছেন তাহাদিগকে হত্যা করে সেই সমস্ত কৃষককুলকে, শ্রমিককুলকে যাদের জন্য করে নিজেদের পকেট ভর্ত্তি করেছিল আজকে তাদের পক্ষেই এটা বলা সম্ভব। কেননা আজকে সেই সমস্ত জায়গা থেকে কৃষককুল, পরিশ্রমী মানুষ যারা, তারা তাদের সেই কটাক্ষকে, ভ্রূকুটিকে যেটা তাদের উপর আঘাত হানত সেটাকে উপেক্ষা করে তারা আজ তাদের কাজে মনোযোগ দিয়ে শস্যকে উৎপাদন করার জন্য, grow more goodকে জয়যুক্ত করার জন্য প্রাণপণে প্রচেষ্টা করছে। সেটা দেখেই তাদের আজ ভয় হয়েছে। কারণ তাদের Philosophy, তাদের দর্শনই হলো মানুষের মুখের থেকে গ্রাস ছিনিয়ে নিয়ে যাও, দাস কর, তাকে অধীনে রাখ। এই যাদের মতবাদ সেই মতবাদের ভঙ্গী দিয়েই তারা এই Budgetকে চিন্তা করেছেন। আর আমরা জানি জনসাধারণকে যদি খাদ্যে বস্ত্রে স্বাবলম্বী করে তুলতে পারি তাহলেই আমরা আমাদের Planকে জয়যুক্ত করতে পারবো এবং এই যে মানুষ আছে সেই মানুষকে যদি আমরা সক্রিয় করে তুলতে পারি, জীবন্ত করে তুলতে পারি, এবং উৎসাহ বর্দ্ধিত করতে পারি এইদিক দিয়ে হলো Planএর কৃতকার্য্যতা। আমরা সেইদিক দিয়ে Planকে কৃতকার্য্য করিয়েছি। সেই অনুসারে কৃষককুল তাকে গ্রহণ করেছে। তারপরে বলা হয়েছে Irrigationএর জন্য কোন টাকা বরাদ্দ করা হয় নাই। মাননীয় সদস্যদেরে আমি অনুরোধ করব যে এখানে কৃষির দিক দিয়ে Irrigationএর জন্য যে অঙ্কটা আছে সেটা P. W. D.র Budgetএ আছে। অতএব সেইদিক দিয়ে P. W. Dর Budget এর পাতার দিকে লক্ষ্য রাখতে বলবো। আর Block Development এর Scheme যা আছে সেই Scheme এর দিকে লক্ষ্য রাখতে বলবো যে সেখানে Irrigation এর টাকা আছে কিনা। তাদের একমাত্র লক্ষ্য হলো মক্ষিকা: ভোগমিচ্ছন্তি। অতএব তারা সেই অনুসারে তাদের দৃষ্টিকে সেইদিকেই নীহিত রাখেন। অতএব সেই দৃষ্টি ভঙ্গী নিয়েই তারা বিচার করেন। তারা যেন নর্দ্দমা পরিদর্শনকারী, মিস মেউ যখন ভারতবর্ষ পরিদর্শনে এসেছিলেন তখন তাকে গান্ধীজী বলেছিলেন যে তিনি দেশের নর্দ্দমা পরিদর্শন করতে এসেছেন। অতএব এখানে তারা যে বক্তব্য পেশ করেছেন তারা সেই নর্দ্দমা পরিদর্শন করে এসেই এই বক্তব্য পেশ করছেন। এটা সত্যিকারের ত্রিপুরা নয়। সত্যিকার ত্রিপুরাকে জানতে হলে পরে কৃষকের মধ্যে, শ্রমিকের মধ্যে যেতে হবে। গিয়ে দেখতে হবে তাদের অবস্থা। এইদিক দিয়ে যদি আমরা দেখে পর্য্যবেক্ষণ করি তাহলে পরে ত্রিপুরার সত্যিকার রূপ কি তা আমরা বুঝতে পারবো। তারপর cashewnut চাষ সম্পর্কে বলা হয়েছে যে এই যে cashewnut এর যে চাষ পদ্ধতি তা ঠিক হয় নি। মাননীয় সদস্যদের বাস্তব যে দৃষ্টিভঙ্গী, সেই বাস্তব দৃষ্টিভঙ্গী থেকে সম্পূর্ণ বিচ্যুত আছেন। আমাদের দৃষ্টিভঙ্গী হচ্ছে cashewnut এর চাষকে আমরা উন্নত করতে পারব। সেটাকে আমরা অবলম্বন করেই cashewnutএর চাষকে উন্নত করতে পারবো।

Cashewnut এর চাষ আগে ত্রিপুরাতে ছিল না। যে সমস্ত hill ছিল সেই সমস্ত hill এ চারা রোপণের কাজ শুরু হয় এবং তার সাথে সাথে আজকে ১২ টনের মত cashewnut উৎপাদন করা হচ্ছে। সেই ১২ টন cashewnut কে আমরা যাতে চাষের জন্য, রোপণের জন্য ব্যয়িত করতে পারি সেই জন্যই রাখা হয়েছে। সেই অনুসারে চাষকে যদি বৃদ্ধি করা চলে তাহলেই আমরা একটা Industryকে স্থাপন করতে পারি। তার সাথে সাথে আমাদের দেখতে হবে এই—এটাকে যদি আরো ভাল ভাবে আমাদের দাঁড় করাতে হয় তাহলে একদিকে যেমন চাষের বৃদ্ধি করতে হবে আর একদিকে তেমনি Processings এর জন্য Trained করতে হবে লোককে। সেই অনুসারে Training এর বন্দোবস্ত করা হয়েছে, কেরালা গিয়ে যাতে Processings পদ্ধতি জানতে পারে। Processings of Cashewnut অত্যন্ত শক্ত। আমরা জানি যে মিশরে তারা সেটা অবলম্বন করেছিল কিন্তু তারা Totaly failure হয়ে গিয়েছিল। কারণ তারা Cashewnut এর Processings জানত না। কেরালা থেকে লোক নিয়ে সেই Processingsকে Successful করেছে। সেইদিক দিয়ে দৃষ্টি দিয়ে আজকে আমাদের চিন্তা করতে হবে। সেই অনুসারে Cashewnut এর চাষ আমরা এখানে শুরু করেছি, কিন্তু আমরা জানি তারা, যে সমস্ত অঞ্চলে Cashewnut এর চাষ শুরু করা হয়, Cashewnut এর চাষকে ধ্বংস করার জন্য, সেই সমস্ত বাগানে আগুন লাগিয়ে দিয়েছিল কারা? এই সমাজ বিরোধী যারা, যারা আজ এই বাজেটের সমালোচনা করছেন। কারণ আজকে জনসাধারণ বুঝেছে এই যে cashewnut এটা আমাদের একটা বিরাট সম্পদ তাকে আমাদের করাতে হবে। Foreign exchange earn করতে পারব। জনসাধারণ তা বুঝেছে এবং সেই অনুসারেই তারা সেই প্রথাকে গ্রহণ করেছে। তাদের এই ব্যর্থ প্রচার এবং নাশকতা মূলক কার্য্যকে উপেক্ষা করে জনসাধারণ তাকে গ্রহণ করাতে পেরেছে বলেই আজকে cashewnut এর চাষকে আমরা বিস্তার করতে পেরেছি, এবং তাকে আমরা একটা জায়গাতে দাঁড় করাতে সক্ষম হয়েছি। তারপরে বলা হয়েছে যে বিরোধী পক্ষের থেকে যে ত্রিপুরা সরকার আমাদিগকে এমন এক অবস্থায় রেখে দিয়েছে যে পাকিস্তান যদি কোন সময়ে কোন কিছু করে তবে আমরা সরে যাব। এটা তাদের পক্ষেই সম্ভব। কারণ আমরা বিশ্বাস করি, আমরা সেটা জানি তারা আতঙ্ক বিস্তার করছে অতি সিদ্ধহস্তে। জনগণের যে moral, ত্রিপুরার জনসাধারণের যে moral, সেই moral নিয়ে তারা দাঁড়িয়েছে। পাকিস্তানকে ভীত সন্ত্রস্ত হতে হবে। তার কারণ ত্রিপুরা Being in the Realm of Pakistan, we should not be afraid of Pakistan. পাকিস্তান এর জন্য তারাই afraid, তারাই আতঙ্কের বার্ত্তা প্রেরণ করবে, যারা পাকিস্তানী ষড়যন্ত্রের সাথে, আর চীনের ষড়যন্ত্রের সাথে সংশ্লিষ্ট। জনমনকে বিভ্রান্ত করার জন্যই এই রকম উক্তি তাদের মুখ দিয়েই সম্ভবপর। কিন্তু আমরা জানি ত্রিপুরার প্রতিটি জনসাধারণ যখন ত্রিপুরার যে কোন প্রান্ত আক্রান্ত হয়েছে সেটাকে রুখেছে এবং রুখে তারা তাদের সীমানাকে সংরক্ষণের জন্য বদ্ধ পরিকর। অতএব মাছের এবং সিদল সুটকীর কথা দেখিয়ে এবং আমরা তা পাচ্ছিনা, তা আমরা

বলব না, ত্রিপুরার প্রতিটি জায়গা থেকে মৎস্য উৎপাদন হচ্ছে এবং আসাম এবং কলকাতা থেকেও মাছ এখানে আসছে কিন্তু ত্রিপুরার জনসাধারণকে সে দিক দিয়ে দৃষ্টি দিতে হবে যে ওটা বিদেশী রাষ্ট্র। অতএব তার সাথে যে international trade আছে, তার সাথে ত্রিপুরা সম্পৃক্ত। অতএব সে দিক দিয়ে সেই partকে ব্যর্থ করার জন্য গোপনে যারা ষড়যন্ত্র করতে চান তাদের পক্ষে, পাকিস্তানের পক্ষে ওকালতি করা সম্ভবপর। এবং তাদের বিরাটত্ব প্রমান করে জনসাধারণের মনোবলকে হীন করার ষড়যন্ত্রে যারা লিপ্ত আছেন, তারা দেশদ্রোহী, সমাজদ্রোহী, এবং চীনের সহায়ক হয়ে কথাবার্ত্তা বলছেন বলেই মনে হচ্ছে। তারপর এক মহোদয় নাকি বলেছেন যে রিয়াং ভাষায় নাকি সুন্দরী নারী, কোথায় থেকে যে উনি রিয়াং ভাষায় সুন্দরী নারী এ কথা আবিষ্কার করেছেন আমি তা বুঝতে পারলাম না। রিয়াং ভাষায় কোথাও নেই, সুন্দরী নারী। এটা বাংলা ভাষা। অতএব সুন্দরী নারীর প্রলোভনে প্রলোভিত হয়ে সে জায়গাতে গিয়েছিলেন। এবং হয়তঃ সে জায়গাতে গিয়ে উত্তম-মধ্যম প্রহারে প্রহৃত হয়ে এসেছেন বলেই সুন্দরী নারী সম্বন্ধে জ্ঞান টের হয়েছে। অতএব সেইজন্যই সেই জায়গা থেকে এসে বিভ্রান্ত হয়ে এবং মনোভগ্ন হয়ে এসেছেন বলেই এরকম উক্তি হাউসে করতে পারেন।

**Mr. Speaker**—I would now put the Motion to vote.

I would request the Hon'ble Members to allow me a few minutes—a minute or two to put the Motion to vote. Of the five hours that the Hon'ble Members take, I take perhaps ten to twelve minutes in all.

First of all I put the Cut Motion to vote.

I first put the Cut Motion of Sri Aghore Deb Barma. The question is that demand be reduced by Rs. 100/- to discuss on absence of Provision for cashewnut processing factory.

As many as are of that opinion will please say 'Ayes'—'Ayes'

As many as are of contrary opinion will please say 'Noes'—'Noes'

'Noes' have it. 'Noes' have it. I would now put to vote the Cut Motion by Shri Sudhanwa Deb Barma. The question is that the demand be reduced by Rs. 100/- to discuss on (i) inadequate import of fish and (ii) inadequacy of provision for subsidy for sale of seeds, manure etc.

As many as are of that opinion will please say 'Ayes'—'Ayes'

As many as are of contrary opinion will say, 'Noes'—'Noes'

'Noes' have it. 'Noes' have it.

I would now put the Cut Motion by Sri Hlura Aung Mog. The question is that the demand be reduced to Re. 1/- to discuss on disapproval of the policy of leasing out fisharies to private parties.

As many as are of that opinion will please say 'Ayes'—Voice—'Ayes'

As many as are of contrary opinion will please say 'Noes'—Voices—'Noes'

'Noes' have it. 'Noes' have it.

I would now put to vote the main Motion viz. Demand for grant No. 17

Agriculture. The question is that a sum not exceeding Rs. 36,48,400/- [ inclusive of the sums specified in column 3 of the schedule to the appropriation ( vote on account ) Bill 1965 ], be granted to defrary the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1966 in respect of Demand No. 17— Agriculture.

As many as are of that opinion will please say 'Ayes'—

Voice—Ayes

As many as are of contrary opinion will please say 'Noes'.

Voice—

'Ayes' have it, 'Ayes' have it.

I would now put to the vote the demand for grant No. 36—Capital outlay on schemes of Agricultural improvement and Research. The question is that a sum not exceeding Rs. 9,52,000/-[ inclusive of the sum specified in col. 3 of the schedule to the Appropriation (vote on account) Bill, 1965], be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1966 in respect of Demand No. 36 Capital outlay on schemes of Agricultural Improvement and Research.

As many as are of that opinion will please say—'Ayes'—Voice 'Ayes'

As many as are of contrary opinion will please say 'Noes'—

'Ayes have it. 'Ayes' have it.

I would now call on the Hon'ble Chief Minister to move his Demand for Grant No. 41—Capital outlay on schemes of Government Trading.

**Sri S. L. Singh** ( Chief Minister )—মাননীয় অধ্যক্ষ মহোদয়, on the recommendation of the Administrator, I beg to move that a sum not exceeding Rs. 1,79,77,000/-. [ inclusive of the sums specified in column 3 of the schedule to the Appropriation (vote on account) Bill, 1965 ] be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1966 in respect of Demand No. 41 Capital outlay on schemes of Government Trading.

**Mr. Speaker**—Against this motion there are two Cut Motions one by Sri Sunil Kr. Choudhury that the demand be reduced by Rs. 100/- to discuss on failure to procure adequate quantity of food grains and import food grains in time and store them at proper places and the second one by Sri Ram Charan Deb Barma to discuss on inadequacy of provisions for grow more food schemes.

I would first of all try to draw the attention of the Hon'ble Members of both the sides. We have only thirty minutes at our disposal for this demand. Still there is remained one Demand outstanding to be taken up next day. So there are two Cut Motions from the left. I would request only the Hon'ble Members given notice of Cut Motion and from the right I would only request

the mover of the resolution. The Hon'ble Chief Minister to give the reply.

I would now call on Shri Sunil Kr. Choudhury.

He is absent. Then his Cut Motion falls through.

I would call on Sri Ram Charan Deb Barma.

**Sri Ram Charan Deb Barma**— মাননীয় Speaker মহোদয়, ত্রিপুরা রাজ্য যেহেতু কৃষিপ্রধান দেশ এবং এখানের অর্থনীতিকে যদি আমরা গঠন করতে চাই তাহলে পরে কৃষির উপরেই আমাদের জোর দিতে হবে এবং কৃষি অর্থনীতিই হচ্ছে এখানে মূল অর্থনীতি। কাজেই ঐদিক থেকেই আমাদের এখানে কৃষি কাজের জন্যে আমাদের যতটুকু গুরুত্ব দেওয়া দরকার সেই গুরুত্ব দেওয়ার দিক থেকে আমরা যখন মনে করব যে কৃষকদের হাতে জমি, কৃষকদের সুযোগ সুবিধা, চাষোপযোগী জমি, এবং তাদের যে বীজ ধানের ব্যবস্থা, তাদের জলসেচের ব্যবস্থা, তাদের জুমিয়া পুনর্বাসন, উদ্বাস্তু কৃষকদের সুষ্ঠু পুনর্বাসন এবং ভূমিহীনদের পুনর্বাসন এইসব দিকেই আমার প্রথম কর্ত্তব্য হয়ে দাড়ায়। কারণ তারাই হচ্ছে আমার এই দেশের কৃষক এবং সেই কৃষকের মধ্যে কোন জাতি, কোন ধর্ম, কোন সম্প্রদায়ের কোন প্রশ্ন থাকতে পারে না। যারা লাঙ্গল নিয়ে মাঠে যায় তারাই আজকে কৃষক সেই কৃষকের স্বার্থ এই এবং প্রত্যেককেই আমাদের মর্য্যাদা দিতে হবে এবং প্রত্যেককেই আমাদের সমান সাহায্য দিতে হবে, উৎসাহ দিতে হবে। কাজেই সেই কৃষকের অবস্থা আজ কোথায়? সেই কৃষকের অবস্থা আজকে কিরূপ? বিরাট সংখ্যক tribal আজকে উন্নত কৃষকদের কাছে, উন্নত সম্প্রদায়ের কাছে উচ্ছেদ হয়ে যাচ্ছে মামলা মোকদ্দমায়। তারা জ্ঞান-বুদ্ধিতে অজ্ঞ এবং সেইদিক থেকে তাদের রক্ষা করার, তাদের protection দেওয়ার কোন ব্যবস্থা আজকে ত্রিপুরা সরকারের নেই। কাজেই ঐদিক থেকে আমাদের পঞ্চবার্ষিকী পরিকল্পনার সুরু থেকেই যে "grow more food" "উৎপাদন বাড়াও"—এই যে slogan এটা সর্বভারতীয় slogan. সেই সর্বভারতীয় sloganকে আমরা ত্রিপুরার পক্ষে প্রয়োগ করার জন্যে আজকে popular করতে পারছি না কেন? কৃষকদের প্রতিটি ঘরে ঘরে আমরা সেই কথাগুলা পৌছিয়ে দিতে পারছি না কেন? তার কারণ যে আমরা সেই grow more food শুধু কথাই বলি, budgetএ ধরি টাকার অঙ্ক কিন্তু সঠিকভাবে সেই কার্য্য পরিচালনার জন্য যে plan programme প্রয়োজন সেইদিক দিয়া আমাদের কাজ ঠিকমত হচ্ছে না। কাজেই বাস্তব পরিকল্পনার মাধ্যমে যে programmeগুলি আমরা নেব, সেই programmeগুলি কার্য্যকরী করতে গিয়ে, কি অসুবিধা আমি দেখছি। সেইগুলিকে পরিষ্কার করার জন্যে, সেইগুলিকে দূর করার জন্যে আমার প্রয়োজন কি? সেইগুলি সংশোধন করার জন্য আমাদের যে কৃষি ডিপার্টমেণ্ট রয়েছে, তাদের যে কর্ম্মচারী রয়েছে তাহাদের সহানুভূতি, সহযোগিতা ও সক্রিয়তা বিশেষভাবে দরকার। কিন্তু সেইদিক থেকে আমরা দেখছি কি? আমরা দেখছি যে কৃষকেরা আজকে সময়মত বীজ পাচ্ছে না, বীজের অভাবে তারা সময়মত ফসল করতে পারছে না। আজকে জৈষ্ঠ্য মাসে যদি বীজ বোনতে হয় বা চারা বোনতে হয় তবে তার ফসল পাওয়া যাবে শ্রাবণ মাসে কিংবা ভাদ্র মাসে। সেই ভাদ্র মাসে বীজ বুনে সেইটা রোয়া দেওয়া সম্ভব নয়। কাজেই এই সমস্ত যে অসুবিধা, সেই

অসুবিধার দরুণই আজকে আমাদের grow more food programme ঠিকমত চালাতে পারছি না। কাজেই আজকে ত্রিপুরার খাদ্য আমরা প্রতি বছর বাইরে থেকে আমদানী করি এবং তা control দরে বিক্রী করে ত্রিপুরার জনসাধারণকে বাঁচিয়ে রাখি। কিন্তু সেইদিক থেকে আত্মসন্তুষ্টি লাভ না করে আমাদের নিজেদের পায়ে দাঁড়াবার জন্য, এখানে স্বয়ং সম্পূর্ণ হওয়ার জন্য আমার যে programme, যে plan হওয়া দরকার, সেইটাই আমার কর্ত্তব্য হবে। এবং সরকারের কর্ত্তব্য হবে নিজের পায়ে দাঁড়াবার প্রচেষ্টা চালিয়ে যাওয়া। সেইদিক থেকে যদি আমি কাজ করতে চাই তবে কতগুলি কাজ আমার হাতে নিতে হবে। আমার এখানে যে অভাব, সেই অভাবকে চিরতরে বিদায় দেওয়ার জন্য দৃঢ় মুষ্টিবদ্ধভাবে সরকারের কাজ করে যাওয়া দরকার এবং যে কর্ম্মচারীরা সেই Departmentএ কাজ করবে তাদেরও সেইভাবে সচেতন করে তোলা দরকার, খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হওয়ার জন্যে আমার যে প্রয়োজনীয় পরিকল্পনা, প্রয়োজনীয় টাকা দরকার সেই টাকাগুলি ব্যবহার করার জন্যে সরকারী কর্ম্মচারীদিগকে ঠিক ঠিকভাবে কাজ দেওয়ার জন্যে, ঠিক ঠিকভাবে কাজ করার জন্য যথাযথ উপদেশ ও নির্দ্দেশ দেওয়া দরকার এবং এই ব্যাপারে সক্রিয়তা বিশেষ দরকার। আজকে হাজার হাজার রিয়াং পরিবার আমাদের দেশ থেকে, যে দেশকে আমরা সমাজতান্ত্রিক দেশ হিসাবে গড়ে তোলার পরিকল্পনা নিচ্ছি সেই দেশ থেকে একমুঠো অন্নের জন্য পাকিস্তানে চলে যাচ্ছে। আমাদের গণতান্ত্রিক দেশের পক্ষে এর মত কলঙ্কজনক আর কিছুই নেই। কাজেই এইদিক থেকে আমি আজকে বলব যে আমাদের এই ত্রিপুরাতে কার্পাস, তিল ইক্ষু, ইত্যাদি বিভিন্ন রকমের ফসল হতে পারে, বাগান হতে পারে। কাজেই এইদিক থেকে, আমাদের যদি দৃষ্টিভঙ্গী থাকত আমার যদি ঠিকভাবে grow more food এর দিকে লক্ষ্য থাকতো তাহলে পরে সেই সমস্ত টিলায় বাগান করা যেতো এবং সেখানে বিভিন্ন ফসল ফলাবার উপযুক্ত করে নেওয়া গেতো। কাজেই এইদিক থেকে আমাদের কি কি করা কর্ত্তব্য? সমস্ত জুমিয়া, ভূমিহীন উদ্বাস্তু কৃষকদের কাছে আমাদের জমি দিতে হবে। উৎলা এ জঙ্গলা ভূমিকে আবাদে আনতে হবে, চাষোপযুক্ত করে তুলতে হবে। তারপরে কৃষকদের উপযুক্ত সময়ে, উপযুক্ত ভাবে ঋণদান করতে হবে। তাছাড়া আমাদের জলসেচের ব্যবস্থাকে সুদৃঢ় করতে হবে, জলসেচের ব্যবস্থা, যেমন পশ্চিম বাংলায়, মেদিনীপুর, বাঁকুড়া, গড়বেতা প্রভৃতি জায়গায় স্বয়ংক্রিয় tube well যে তারা করেছে ঠিক সেইরকমভাবে আমাদের এখানেও tube well করা দরকার। এবং পরীক্ষা নিরীক্ষা করা দরকার। আজকে কৃষকদের প্রকৃতির দিকে চেয়ে থাকতে হয়, বৃষ্টির জলের জন্য চেয়ে থাকতে হয়। কাজেই কৃষকদের আজকে যদি জলসেচের সুযোগ সুবিধা দিতে না পারি তাহলে এই যে Programme, এই যে slogan সেটা কার্য্যকরী করার স্বপ্ন দেখা বৃথা। তাছাড়া সময়মত বীজ ধান সার সরবরাহ করা দরকার। এইদিকে লক্ষ্য রাখা একান্ত প্রয়োজন। তারপর কৃষি কর্ম্মচারীদের নিক্রিয়তা দুর করা দরকার। ঠিক ঠিকভাবে কৃষকদের সাথে মিশে তাদের উপদেশ দেওয়া, কৃষির ব্যাপারে তাদের শিখিয়ে দেওয়া যে কি রকম ভাবে ফসল করতে হয়, কি রকমভাবে সার প্রয়োগ করতে হয়, কি রকমভাবে পোকা মাকড় থেকে ফসলকে রক্ষা করতে হয়, ঠিক সেইভাবে তাদের সঙ্গে মিশে কাজ করা দরকার কৃষি কর্ম্মচারীদের। এ ছাড়াও প্রতি গ্রাম সভার এলাকায়

আমাদের কৃষি অফিসারেরা, সেই অভিজ্ঞ যারা কর্ম্মচারী, সেই কর্ম্মচারীর সেই এলাকায় কৃষকদের নিয়ে কি রকমভাবে ফসল বাড়াতে হয়, কি রকম ভাবে কি করতে হয় এই দিক দিয়ে কৃষি কর্ম্মচারীদের সক্রিয়ভাবে চেষ্টা করা দরকার। প্রতি গ্রামসভা এলাকায় অনেক অসুবিধা হচ্ছে, যেমন খোয়াইতে আমি দেখেছি, বাস্তব অবস্থা যেটা দেখেছি, সেইটাই আমি বলতে চাইছি যে প্রতি গাঁওসভা এলাকায় আমরা কৃষকদের যে বীজ ধান দেব, আলু দেব, বিভিন্ন রকমের যে সার দেব এইগুলির যদি seeds store না থাকে তাহলে পরে খোয়াই এর seeds store থেকে কল্যাণপুর এবং বিভিন্ন জায়গায় বীজ সরবরাহের যে অসুবিধা তেলিয়ামুড়াতে Block হওয়াতে সেই অসুবিধা কিছুটা দূরীভূত হয়েছে। এবং সেইভাবে প্রত্যেকটা গাঁওসভা এলাকায় যদি seeds store থাকতো তাহলে পরে ঐখানকার কৃষকদের, সেই স্থানীয় কৃষকদের seeds বিলির ব্যাপারে এবং সার বিলির ব্যাপারে অনেকটা সুবিধা হতো। তাছাড়া কৃষকেরা যে ফসল উৎপাদন করবে সেই উৎপাদিত ফসলের যাতে উপযুক্ত দাম তারা পেতে পারে তারজন্য সরকারের ব্যবস্থা গ্রহণ করা দরকার এবং তাছাড়া প্রত্যেকটি Division এ যদি cold storage এর ব্যবস্থা আমরা করতে পারি তাহলে সেই সমস্ত কৃষকের উৎপাদিত কাঁচা মাল, ফসলগুলি সংরক্ষণ করে ঠিক উপযুক্ত সময়ে বিক্রী করে সেই ফসলের দাম পাওয়ার মত সুযোগ সুবিধা আমরা করতে পারি। তাছাড়া grow more food এর অঙ্গীভূত যে কতকগুলো চাষ আছে যেমন Horticulture, Pischiculture, Fishery এবং বিভিন্ন চাষের যে উপযুক্ত ব্যবস্থা রয়েছে এইগুলি হাতে নিয়ে যাতে grow more food এর programme কার্য্যকরী হয় তার দিকে লক্ষ্য রাখার জন্য মাননীয় Speaker এর মাধ্যমে আমি Houseকে অনুরোধ করি।

**Mr. Speaker**—I Call on Hon'ble Chief Minister to give his reply.

**Sri Sachindra Lal Singh** ( Chief Minister )—মাননীয় Speaker মহোদয়, বিরোধী পক্ষের মাননীয় সদস্য কতকগুলা Concrete Suggestion দেখেছেন। এবং যেই Suggestion গুলা এই Capital outlay on Schemes of Goverment Trading এর মধ্যে যদি উনারা একটু দেখেন তাহলে দেখতে পেতেন যে এইখানে এই খাতে Demostration of Improved Agricultural Prac tices, Purchase and sale of Improved Implements, Popularisation of Improved Agricultural Implements, Purchase and sale of Improved Agricultural Implements, Purchase & sale of Improved Implements under Jute Development Scheme, Cash Crop Schemes in maceessible areas, Horticulture cash crop Scheme, Green Manuring Scheme, Seed store Scheme, Scheme for Saturation of Paddy area with improved seeds. এই জিনিষগুলা এই বাজেটে সন্নিবিষ্ট আছে। প্রতিটি ব্লকে যাতে seed store করা হয় তার ব্যবস্থাও করা হচ্ছে। এবং এইদিক দিয়ে একটি কথা বলেছেন Cold storage সম্পর্কে। Cold Storage করতে গেলে যে Power এর দরকার সেইদিক দিয়ে আমাদের চিন্তা করতে হবে। এবং Cold storage করতে গেলে পরে কি কি জিনিষ সেখানে রাখতে হবে বার মাস তের কাতি যদি আমি সেই Cold storage এ রাখতে না পারি তাহলে পরে সে seed টা আমি রাখব সেটাকে অনবরত যদি আমি Power দিতে না পারি তবে নষ্ট হয়ে যাবে। অতএব অনবরত যদি দশ মণ

আলুর জন্য অনবরত সেখানে সেই Power কে দিতে হয় তাহলে আলুর দাম যে গিয়ে কত পড়বে সেটা মাননীয় সদস্যকে চিন্তা করতে হবে। আর Cold store এর জন্য just now আমাদের Power নেই, সেই জায়গার দিকে দৃষ্টি দিয়ে আমাদের চিন্তা করতে হবে। অতএব সেই Cold storage করতে গেলে পরে সেই সমস্ত Cold storage এ কি কি জিনিষ রাখা যেতে পারে, সেইদিক দিয়া আমাদের চিন্তা করতে হবে। এবং market এ যখনই এই Cold storage টি open করবো তার সাথে সাথে যদি বিক্রি না হয় তাহলে পরে যে কি সমস্যার উদ্ভব হবে, সেইদিক দিয়েও চিন্তা করতে হবে। অতএব সেই সমস্ত দিক দিয়ে চিন্তা করে ভাবনা করে যেখানে Power এর অভাব আছে এবং ঐ সমস্ত জিনিষ দিয়ে সেটা পূর্ণ করা যাবে না। অতএব সেইদিকে লক্ষ্য করে আপাততঃ সেটাকে এখানে সন্নিবিষ্ট করা হয়েছে। সেইদিক দিয়ে বাস্তব দৃষ্টি রেখেই এই Scheme কে প্রণয়ন করা হয়েছে। বলতে গিয়ে যে কথা রাখা হয়েছে সেটা বাস্তব দৃষ্টি ভঙ্গীর সম্পূর্ণ অভাব বশতঃ বলা হয়েছে। কারণ অনবরত সেই জায়গাতে হয়ত কৃষকদের মধ্যে প্রচার করা হয়, এই দেখ তোমাদের জন্য যদি Cold storage করা হত, ধান Cold storage এ রাখার ব্যবস্থা করতে পারতাম, তিল Cold storage এ রাখতে পারতাম, সরিষা Cold storage এ রাখতে পারতাম তাহলে তোমাদের সুবিধে হত। এবং আশা করি সেই বাঁশও Cold storage এ রাখা যাবে। ঐ রকম করে বললে পরে জনসাধারণ তার উত্তর দিয়েছে। উত্তর দিয়েছে বলেই এখন সেই সত্যকে বুঝতে পেরেছে। এই জায়গাতে এই Plan এর স্বার্থকতা। কারণ জনসাধারণ আজকে এই Plan কে জয়যুক্ত করার জন্য সেটাকে প্রাণ দিয়ে গ্রহণ করেছে এবং Grow more food কে Successful করার জন্য যেমন ইক্ষুর চাষ তারা শুরু করেছে, তারপরে ইক্ষুর চাষ তারা করেছেন এবং তা চালিয়ে যাচ্ছেন। সেই জায়গাতে কল্যাণপুরে খুব ভাল চাষ হত। সেই জায়গাতে কৃষককুলকে ভীত-সন্ত্রস্ত করে কৃষির চাষটাকে একেবারে ধ্বংস করার মুখে তারা ফেলেছিলেন। কৃষককুলকে হত্যা করেছে, তাদের ওখানে আগুন লাগিয়েছে, তাদের খামারে আগুন লাগিয়েছে, লুটপাট করে তাদের সেই জায়গাটাকে ধ্বংস করেছে। এখন সেই সমস্ত জায়গাতে গেলে পরে আজকে এই কথা বলতে হবে সেই উদ্দেশ্য নিয়েই আজকে তাদের মুখ দিয়ে এ কথা জনসাধারণ বের করছেন যে কৃষির উন্নতি করতে হবে, সেই আখের চাষ করতে হবে, Potato এর চাষ করতে হবে, jute এর চাষ করতে হবে। এ কথা আজকে বলতে হবে। বলে সরকারের সাথে সহযোগিতা করে তাকে Inprove করাবার জন্য প্রাণপণ প্রচেষ্টা না করে আর কোন গত্যান্তর নেই। অতএব. সেই অনুসারেই আজকে তাদের এ কথা জনসাধারণের চাপে পড়ে, Horticulture এর উন্নতি যাতে হতে পারে তার প্রচেষ্টার দিকে তাদের আজ বলতে হচ্ছে এবং সেই জায়গাতেই হল planএর কৃতকার্য্যতা। জনসাধারণ সেটাকে বুঝেছেন এবং Horticulture এর প্রচেষ্টায় জনসাধারণ নিযুক্ত আছেন এবং সেইভাবে তারা কাজ করেও যাচ্ছেন। আর একটি কথা বলা হয়েছে plant protection এবং সেইদিক দিয়েও উনারা যদি দৃষ্টি দেন তাহলে বাজেটে দেখবেন plant protection এর কথাও সেখানে রাখা হয়েছে। আর একটা কথা হয়েছে যে আমরা অভাব ঘুচিয়ে দেবো। আমরা অভাব

ঘুচিয়ে দেবো, একথা আমরা কখনও বলতে পারিনা। কারণ মানুষ পৃথিবীর মধ্যে যতদিন থাকবে, plan মানেই হল এই মানুষের মধ্যে অভাব বোধটাকে জাগ্রত করে দেওয়া এবং এর নামই সভ্যতা। অতএব তারা অভাব বোধকে একেবারে ধ্বংস করে দিতে পারেন। কারণ তাদের একমাত্র কাজই হল গর্ত খনন করে কৃষককে, শ্রমিককে উৎপাদন যারা করে তাদিগকে সেই জায়গাতে পুতে ফেলা। তাদের পক্ষেই জনসাধারণের অভাব নিশ্চিন্ন করে দেওয়া সম্ভবপর। আমরা জানি plan মানেই হল মানুষের অভাব বোধকে দিন দিন জাগ্রত করে তোলা। তার হয়তো একটি ছোট কুটির ছিল সেই লোক চাইবে আজকে একটি টিনের ঘর হউক। তারপর মানুষ চাইবে সেটাতে পাকা একটু হউক আজকে। আগে হয়তো খালি গায়েই হাটতো। আজ মানুষ চাইবে আমার কাপড় চাই, জুতো চাই, আমার জামা চাই, আমার ছাতি চাই, এর নামই সভ্যতা। দিনের পর দিন যাতে আমরা অভাব বোধকে জাগ্রত করে দিতে পারি। অতএব আজকে আমরা plan এর কৃতকার্য্যতা এখানে দেখছি, আজ সেই অভাব বোধ তাদের মধ্যেও জাগ্রত করতে পেরেছি। যারা অভাব বোধকে নিশ্চিন্ন করতে চেয়েছেন তাদের মধ্যেও আজকে এই বোধ জাগ্রত হয়েছে। সেইজন্যই এই planকে আমরা জয়যুক্ত করতে পেরেছি। অতএব আমি এই বলেই যে বিরোধীতা করেছে demand এর তার বিরোধীতা করে আমি House এর কাছে আবেদন করছি যে এই demand কে যাতে House সর্ব্ববাদী সম্মতিক্রমে গ্রহণ করেন।

**Mr. Speaker**— The discussion on the demand for grant No. 41 is over. I would now put this to vote. First I would put the Cut Motion to vote. One of the two Cut Motions that I mentioned, has fallen through on account of the absence of the Hon'ble member given notice. Now the Cut Motion of Sri Ram Charan Deb Barma I would put to vote. The question is that the Demand be reduced by Rs. 100/- to discuss on 'Inadequacy of provisions for grow more food schemes.'

As many as are of that opinion will please say 'Ayes'

Voices—'Ayes'

As many as are of contrary opinion will please say 'Noes'

Voices—'Noes'

Noes have it. Noes have it.

I would now put the main motion on Demand for grant No. 41 Capital outlay on schemes of Government Trading to vote.

The question is that a sum not exceeding Rs. 1,79,77000/- [ inclusive of the sums specified in column 3 of the schedule to the Appropriation (Vote on Account) Bill, 1965 ] be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st March, 1966 in respect of Demand No. 41—Capital outlay on Schemes of Government Trading.

As many as are of that opinion will please say 'Ayes'

Voices—'Ayes'

As many as are of contrary opinion will please say 'Noes'

Ayes have it. Ayes have it.

I would now call on the Hon'ble Chief Minister to move his Demand for grant No. 18—Animal Husbandry.

**Shri S. L. Singh** ( Chief Minister )—মাননীয় অধ্যক্ষ মহোদয়, On the recomendation of the Administrator I beg to to move that a sum not exceeding Rs. 18,61,500/- [ inclusive of the snms specified in column 3 of the schedule to the Appropriation ( Vote on Account ) Bill 1965 ], be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1965 in respect of Demand No. 18—Animal Husbandry.

**Mr. Speaker**—Against this Demand there are two Cut motions. One by Shri Ram Charan Deb Barma that the demand be reduced by Rs. 100/- to discuss on 'Absence of Provision for establishment of Veterinary Hospital, Dispensaries and Stockman Centres' and (ii) by Shri Sudhanwa Deb Barma that the demand be reduced by Rs. 100/- to discuss on 'Inadequacy of Provision for expansion of Milk Supply Scheme.

I would call on Shri Ram Charan Deb Barma.

**Sri Ram Charan Deb Barma**— মাননীয় অধ্যক্ষ মহোদয় ত্রিপুরার যে কৃষক তার উন্নত ধরণের কৃষিপোযোগী কোন যন্ত্রপাতি নেই। তারা গরুর উপর নির্ভশীল এবং সেই গরু এবং মহিষ এগুলিকে সংরক্ষণ করতে গেলে, ঐগুলিকে বাঁচাতে গেলে, ঐগুলিকে রোগ থেকে মুক্ত করতে হলে প্রধানতঃ তার দরকার Veterenary Hospital, Dispensary এবং Stockman Centre. এগুলি আমরা আজ পর্য্যন্ত দেখতে পাচ্ছি প্রত্যেক Divisionএ Town এলাকাগুলিতে। শুধু town এলাকাগুলিতে সীমাবদ্ধ থাকে। এবং বিভিন্ন এলাকায় stockman centre যেগুলি দেওয়া দরকার, Dispensaryগুলি যেখানে দেওয়া দরকার সেগুলিকে দেওয়া হয়নি এখনও। এখনও সেইসব এলাকায় গরু এবং মহিষের যে বিভিন্ন রোগ আসে সে রোগে গরু মরে থাকে। কাজেই সেদিক থেকে কৃষকদের অনেক ক্ষয়ক্ষতি হয়ে থাকে। এদিক থেকে যদি আমাদের দৃষ্টি দিতে হয় তাহলে কৃষকের যে উৎপাদন এটাও তার সঙ্গে সংযুক্ত। উৎপাদন করতে গেলেই প্রথমতঃ তার গরু বিশেষ প্রয়োজন। তখন যদি তার গরু না থাকে তাহলে শুধু লাঙ্গলে কোন রকমেই চাষ করা সম্ভব নয়। কাজেই এদিক থেকে কৃষককে যদি আমরা চাষ করতে বলি তখনই প্রথমতঃ প্রশ্ন আসবে আমাদের গরুর কথা। সেই গরু যদি আমি রক্ষা না করতে পারি, সেই গরুকে যদি আমি বাঁচাতে না পারি, তাকে যদি কাজে পাওয়ার মত উপযুক্ত না করতে পারি তাহলে পরে কৃষি কাজ করার কথা বলা বৃথা। এদিক থেকে আজকে খোয়াই এর কথাই আমি বলছি। তেলিয়ামুড়া এবং খোয়াইয়ে একটা Dispensary আছে। এখন কল্যাণপুরে একটা দরকার, চেবরীতে একটি দরকার, আশারাম বাড়ীতে একটি দরকার, বেলছড়াতে একটি দরকার, এরকমভাবে

ত্রিপুরার প্রত্যেকটি অঞ্চলে ৬/৭ মাইল অন্তর, যে সব জায়গায় stockman centre বা dispensary দেওয়া দরকার সেইসব জায়গাতেই দেওয়া উচিৎ। কৃষকের সে প্রয়োজনীয়তা রয়েছে। অথচ কল্যাণপুরের যদি কোন গরুর রোগ শোক হয়ে থাকে তাহলে খোয়াইয়ে নিয়ে যাওয়ার মত ব্যবস্থা থাকে না। কাজেই এদিক থেকে আমাদের প্রয়োজনীয়তা কোথায়? প্রয়োজনীয়তা আমাদের গরুটা রক্ষা করা। সেই প্রধান জন্তুটাকে আমাদের রক্ষা করতে হবে। কাজেই ত্রিপুরার সর্ব্বত্র ৭ মাইল অন্তর এই রকম সুবিধা, অন্ততঃ stockman centre দেওয়া দরকার। কাজেই ঐদিক থেকেই আমি এই Cut Motionটা Houseএর সামনে রাখছি।

**Mr. Speaker**— I would call on Shri Sudhanwa Deb Barma.

**Shri Sudhanwa Deb Barma**— Hon'ble Speaker Sir, এই Demand No. 18এ আমার একটা Cut Motion আছে। সেটা হল Milk Supply Scheme. Milk supply schemeটা খুব ভাল একটা scheme হয়েছে বটে। Townএর লোকদের ভেজাল দুধ থেকে রক্ষার একটা উপায় করা হয়েছে একথা ঠিক। যার ফলে এখন কিছুটা ভাল দুধ পাওয়া যায়। কিন্তু এখানে আমি আবার এই বাজেট আলোচনার পরে একটা ব্যাপার দেখছি, যেখানে আমার মনে হচ্ছে যে Milk supplyটা যেন প্রচুর হয়েছে তার যেন আর কোন প্রয়োজন নেই। কিন্তু আমরা দেখি যে এখনও Milk supply scheme থেকে যে দুধ পাওয়া যায়, সেটা যথেষ্ট নয়। এখনও অনেক লোক তা থেকে বঞ্চিত হয়। কিন্তু এখানে বাজেটে planএ এটা আমরা দেখেছি যে Cost of Milk 1964 — 1965 এ যেখানে ৭০ হাজার ধরা হয়েছিল সেটা 1965—66 এ একেবারে ৭ হাজারে নেমে আসে। ৭০ হাজার থেকে একেবারে ৭ হাজারে নেমে আসল? ব্যাপারটা কি? আর দুধ দেবার প্রয়োজন নেই, না এই Milk Supply Scheme থেকে যে দুধ খায় তাতে টাউনের লোকদের পেটের অসুখ হয়েছে? যার জন্য তাদের আর দেওয়ার প্রয়োজন হয় না? কাজেই কি দৃষ্টিভঙ্গী নিয়ে এই টাকা কমানো হ'ল? আমি সেটা দেখে অবাক হয়ে যাই। যে নির্ভেজাল দুধ, বিশুদ্ধ দুধ আমাদের প্রয়োজন, সেটা আমাদের supply করতে হবে। তারজন্য আমাদের দৃষ্টি ঠিক সেইভাবে রাখতে হবে। যাতে আমরা সেটাকে বাড়াতে পারি। আমরা যদি দুধ পেতে চাই তাহলে গরুকে বাচাতে হবে। এবং উন্নততর ধরণের গাভী এবং গরু যাতে উৎপন্ন করতে পারি ঠিক সেইদিকে দৃষ্টি রাখতে হবে। তারজন্য breeding operation যাতে সুদূর গ্রাম দেশেও নিয়ে যাওয়া যায় সেইদিকে লক্ষ্য রাখতে হবে। সেইদিক দিয়ে যদি আমরা দেখি তাহলে দেখব Vaterinary Hospital এবং Dispensary যেখানে প্রয়োজন, যেখানে কৃষকজনতা থাকেন সেই গ্রাম দেশে, সেখানেই এর সুযোগ সুবিধা কম। বিশেষ করে টাউনে এবং মফঃস্বলের টাউনগুলিতে যেগুলিতে কৃষক লোকদের breeding operation এর জন্য অথবা যখন কোন এলাকায় গরুর রোগ দেখা দেয় তখন তার সুযোগ পাওয়ার জন্য তাদের এতদূর এসে ফল ভোগ করা খুব কঠিন হয়ে দাড়ায়। আমি এবারই দেখে এসেছি

জম্পুই জলা এবং টাকার জলা ঐসব এলাকাতে অনেক গরু মরেছে। আমি অবশ্য ডাক্তার নই কাজেই ঐ রোগের নাম কি আমি বলতে পারবো না। কিন্তু ঐখানকার লোকেরা কর্তৃপক্ষের কাছেও জানিয়েছেন যে এই রোগের যদি আরও বিস্তার লাভ করে তাহলে এখানে কৃষি কাজের সময় যদি হালের গরু বলদ মারা যায় এবং গাভী প্রভৃতি মারা যায় তাহলে কৃষকের অবস্থা হবে খুব ভয়াবহ। কৃষি কাজের ব্যাঘাত হবে। কাজেই আজকে এই Dispensary, Veterinary Dispensary এবং Hospital যাতে আমরা গ্রামদেশে নিতে পারি, যেখানে বসতি খুব ঘন, ঐ সব জায়গাতে যাতে আমরা এর ব্যবস্থা করতে পারি, সেইদিকে লক্ষ্য রাখা উচিত। কিন্তু সেই লক্ষ্যই আমি আজ দেখতে পাচ্ছিনা। আজকে আমরা দেখি যে ত্রিপুরার গ্রামদেশে যে ধরণের গরু তা নিশ্চয়ই দুধ পাওয়ার দিক থেকে খুব আশাপ্রদ নয়। এরজন্য উন্নততর ধরণের গাভী যাতে আমরা পেতে পারি, সেইদিকে যদি আমরা লক্ষ্য রাখতে চাই সেইজন্য এই গ্রামদেশগুলিতেই যাতে breeding operationটা intensive ভাবে করা হয় সেইদিকে লক্ষ্য রাখা উচিৎ। মাননীয় Speaker Sir, আমি আমার বক্তব্য আর বেশী রাখতে চাই না। তবে আমি এটি Hon'ble Speaker মারফত বলতে চাই যে আমাদের যে সমস্ত আলোচনা সমালোচনা গঠনমূলক ভাবে করে থাকি তার উত্তর দিতে গিয়ে আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় ধ্বংসাত্মক উপায়ে উত্তর দিয়ে থাকেন। ওনার প্রায় প্রত্যেকটি speechএ শুধু এই terrorism, চীন, পিকিং এইসব কথা ছাড়া আমরা আর কিছুই শুনতে পাই না। আমরা যা আলোচনা করি তার উত্তরটা এড়িয়ে যাওয়ার জন্যই তিনি ওনার বক্তব্যে শুধু এই কথাই রাখেন এবং প্রত্যেকটি উত্তর দেওয়ার ব্যাপারে এই কথা ছাড়া আমাদের কানে আর কোন শব্দই আমরা শুনি না।

**Mr. Speaker**— The House stands adjourned till 11 A. M. tomorrow.

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE GOVERNMENT OF UNION TERRITORIES ACT, 1963.

APRIL 2, 1965.

The House met in the Assembly Chamber, Agartala at 11 A. M. on Friday, the 2nd April, 1965.

## PRESENT

Shri Upendra Kumar Roy, Speaker in the Chair, The Chief Minister, Development Minister, three Deputy Ministers, Deputy Speaker and twenty three Members.

**Mr. Speaker :-** In the list of business for to-day the first item is question, Starred Questions.

I would call on Shri Atiqul Islam.

**Shri Atiqul Islam :** Question No. 234.

**Shri B. Das** (Dy. Minister) :— Hon'ble Speaker, Sir, Starred Question No. 234.

| QUESTION | REPLY |
|---|---|
| a) Whether there is any ban on the introduction of powerized oil mills and powerlooms in Tripura ; | a) Yes, so far as powerlooms are concerned, there is no ban on powerized oil Mills. |
| b) if so, what are the reasons ; | b) Powerlooms are encouraged in the coop· sector ; as such ban is imposed by Textile Commissioner. In order to make the weavers participate and also to eliminate middlemanship, powerlooms are proposed to be introduced in the Co-operative fold managed by Weavers. This is also meant for gradual conversion of handlooms to powerlooms. |
| c) and if so, whether Govt. of Tripura feels it necessity to lift that ban on the introduction of said mills ; | c) This Government has already received concurrence to their proposal for introduction of powerlooms on 50-50 basis amongst individual entrepreneurs and Co-operatives. |
| d) if so, what steps they have taken in the matter ? | d) Necessary steps to allot looms in both the sectors are being taken. |

**শ্রীআতিকুল ইসলাম ঃ—** মাননীয় মন্ত্রী মহাশয়, ত্রিপুরা গভর্ণমেণ্ট ফিফ্‌টি ফিফ্‌টি বেসিসতে কি কি ইণ্ডাষ্ট্রী করতে চাইছেন বলতে পারেন কি ?

**শ্রী বি, দাস ঃ—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে শুধু পাওয়ার লুমস্‌-এর কথা আমি বলেছি, কি কি ইণ্ডাষ্ট্রী নয় শুধু পাওয়ার লুমস্‌ এর কথাটা, পাওয়ারাইজড্‌ অয়েল মিল এবং পাওয়ার লুমস্‌ এই ছুইটির কথা বলা হয়েছিল এবং সেখানে আমরা বলেছি যে পাওয়ার লুমস্‌-এর উপরে বেন্‌ আছে কিন্তু পাওয়ারাইজড্‌ অয়েল মিলস্‌-এর উপরে বেন্‌ নাই, বেন্‌ ইজ ওন্‌লি ফর পাওয়ার লুমস্‌ এবং ফিফটি ফিফটি বেসিসে করার জন্য আমরা প্রপোজেল দিয়েছি ইণ্ডিয়া গভর্ণমেণ্ট এর কাছে।

**শ্রীআতিকুল ইসলাম :-** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন ফিফটি ফিফটি বেসিসে যে পাওয়ার লুমস্‌ করা হবে তার কি কোন স্কিম গভর্ণমেণ্ট নিয়েছেন ডিউরিং দি কারেণ্ট ইয়ার ?

**শ্রী বি, দাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয় "কি পাওয়ার লুমস্‌ কথাটা" আমার কাছে ক্লিয়ার হয় নাই। পাওয়ার লুমস্‌ যে জিনিষটা তা যা মিন্‌ করে সেটা ফিফটি ফিফটি বেসিসে আমরা সেখানে নিয়েছি, ফিফটি পার্সেণ্ট ফর কো-অপারেটিভ সেক্টর এবং ফিফটি পার্সেণ্ট ফর প্রাইভেট এণ্টারপ্রেনিয়ার্স।

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় বিরোধী পক্ষের সদস্য ঠিক বুঝতে পারছেন না—যে পাওয়ার লুমস্‌ এখানে ইন্‌ট্রোডিউস করার কথা হচ্ছে যেটা গভর্ণমেণ্ট অফ ইণ্ডিয়া থেকে আমাদেরকে জানানো হয়েছে যে কো-অপারেটিভ, টোটেল পাওয়ার লুমস্‌ সেটা কো-অপারেটিভ সেক্টরে হবে। সেটার জন্য ব্যবস্থা করা হল এবং কো-অপারেটিভ সেক্টরে কতটুকু সাকসেসফুল করা যাবে না যাবে। সইজন্য আমাদের অনেক দিন ওয়েট করতে হয়েছে। অবশ্য দেখে আমাদের মনে হল যে এখানে পাওয়ার লুমস্‌টা শুধু কো-অপারেটিভ সেক্টরে দিলেই হবে না আবো সঙ্গে সঙ্গে প্রাইভেট পার্টিকেও, ইণ্ডিভিজুয়েল পার্টিকে না দিলে পরে পাওয়ার লুমস্‌এর সেংশনটা নষ্ট হয়ে যাবে আমরা ইন্‌ট্রোডিউস্‌ করতে পারব না, সেইটার জন্য এখন সেটা গভর্ণমেণ্ট অফ ইণ্ডিয়া থেকে এসেছে সেটা হল যে পাওয়ার লুমস্‌ কো-অপারেটিভ সেক্টরে ফিফটি পার্সেণ্ট, যা এলট হচ্ছে তার ফিফটি পার্সেণ্ট কো-অপারেটিভ সেক্টরে যাবে আর ফিফটি পার্সেণ্ট আমরা ইচ্ছা করলে ইণ্ডিভিজুয়েল-কে দিতে পারব। এই হচ্ছে পজিশন।

**Mr. Speaker :—** I would now call on Shri Ram Charan Dev Barma.

**Shri Ram Charan Dev Barma :—** Question No. 253.

**Shri B. Das** (Dy. Minister) :— Hon'ble Speaker, Sir, Starred Question No. 253.

| QUESTION | ANSWER |
|---|---|
| 1. Whether the elected Pradhans of Behalabari Gaon Panchayat and Uttar Padmabil Gaon Panchayat took oath ; | Yes |
| 2. If not, the reasons therefor ; | Does not arise. |
| 3. Whether these Pradhans approached the B. D. O., Khowai for swearing oath ; | Does not arise. |
| 4. If so, the reasons for not giving them any opportunity to swear oath ? | Does not arise. |

**শ্রীরামচরণ দেববর্ম্মা** ঃ— মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে তাদের কবে ওথ্ নেওয়া হয়েছে ?

**শ্রী বি, দাস** ঃ— ৯-৩-১৯৬৫ ।

**শ্রীরামচরণ দেববর্ম্মা** ঃ— মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এতো দেরী হল কেন ?

**শ্রী বি, দাস** ঃ— ১৯৬২ নভেম্বর ডিসেম্বর মাসেতে ওথ্ টেকিং এর জন্য তাদেরকে আহ্বান করা হয়, ওনারা তখন সেখানে আসেন না, তারপর নাশনাল ইমার্জেন্সি ডিক্লেয়ার হয়। ১৯৬৪তে সেই বেনটা লিফট্ হয়। তারপর সঙ্গে সঙ্গে আমরা ওথ্ নেওয়ার ব্যবস্থা করেছি।

**শ্রীআতিকুল ইসলাম** ঃ— মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি তারা কি ওথ্ নেওয়ার জন্য কোন পিটিশন বি. ডি. ও. এর কাছে করেছিলেন না ডিরেক্টর অফ পঞ্চায়েত এর কাছে করেছিলেন ?

**শ্রী বি, দাস** ঃ— ৬৪তে আমাদের পঞ্চায়েত ইলেকশনে এবং অন্যান্য ব্যাপারে আমাদের অফিসাররা ব্যস্ত থাকাতে সেখানে একটু হয়ত দেরি হয়েছে। কিন্তু যখনই সুযোগ পেয়েছি তখনই আমরা ওথ্ টেকিং এর ব্যবস্থা করেছি।

**শ্রীআতিকুল ইসলাম** ঃ— ওথ্ টেকিং এর কথা নয়, আমি জিজ্ঞাসা করেছিলাম যে ইলেকটেড্ পার্সনরা ওথ্ নেওয়ার জন্য কোন পিটিশন করেছিলেম কিনা টু দি অথরিটি কন্স্যারনড ?

**শ্রী বি, দাস** ঃ— ওনারা তখন বি. ডি. ও.-এর কাছে এপ্রোস্ করেছিলেন, সঙ্গে সঙ্গে আমরা ব্যবস্থা করেছি।

**শ্রীআতিকুল ইসলাম** ঃ— তারা পিটিশন কবে করেছিলেন বলতে পারেন কি ?

**শ্রী বি, দাস** ঃ— আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীআতিকুল ইসলাম** ঃ— মাননীয় স্পীকার স্যার, এই প্রশ্নের, ২৫৩ নং প্রশ্নের নং ৩ যে প্রশ্ন আছে সেখানে আছে, whether these Pradhans approached the B.D.O. Khowai for swearing oath ? কাজেই তারা এপ্রোস্ করেছিলেন কিনা সেই প্রশ্নটা আমাদের করা আছে ; সেখানে আই ডিমাণ্ড নোটিশ তো হতে পারেনা। So he is to answer categorically.

**Mr. Speaker** .— He has answered that they have approached, but the exact date he cannet give.

**Shri Atiqul Islam** :— Whether they have approached, so they might have enquired the matter and naturally they have got the information on what date they have approached.

**Mr. Speaker** :— From the answer of the Hon'ble Deputy Minister it appears that he is not in a position to give that fact and therefor he has demanded notice.

I would now call on Shri Bulu Kuki.

**Shri Bulu Kuki** :— Question No. 274.

**Shri M. L. Bhowmik** (Dy. Minister) :— Hon'ble Speaker, Sir, Starred Question No. 274.

| QUESTION | REPLY |
|---|---|
| (a) Whether the Govt. has any proposal to aquire land for Kanchanbari Junior High School (Kailashahar). | Yes. |
| (b) If so, steps taken to aquire that land ? | Land Aquisition Officer has already been requested to arrange for acqusition of the land. |

**শ্রীআতিকুল ইসলাম ঃ**— মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে জমিটা একুইজিশন করা হয়েছে তাতে গভর্ণমেণ্ট পজেশন নিয়েছেন কিনা ?

**শ্রীমণীন্দ্রলাল ভৌমিক ঃ**—আমি বলেছি has been requested to the aquire the land.

**Shri Atiqul Islam :**— Preliminary notice ইত্যাদি serve করা হয়েছে কিনা ?

**Shri M. L. Bhowmik :**— In due course তা করা হবে।

**শ্রীআতিকুল ইসলাম :**— আমি বুঝলাম না আপনারা প্রিলিমিনারি ষ্টেফ্ কি নিলেন কি নোটিশ সার্ভ করেছেন সার্ভে করার জন্য বা আর কি করেছেন আমার কাছে তো সেটা পরিষ্কার হলনা।

**শ্রীসুখময় সেনগুপ্ত ঃ**— একুইজিশন অফিসারকে দেওয়া হয়েছে, আইন অনুযায়ী যা কিছু ব্যবস্থা করার তিনি তা করবেন।

**শ্রীআতিকুল ইসলাম ঃ**— তিনি কি করছেন তা কি বলতে পারেন ?

**শ্রীসুখময় সেনগুপ্ত ঃ**— যে যে ষ্টেফ্ নেওয়ার আছে, যে সমস্ত নোটিফিকেশন দেওয়ার, নোটিশ দেওয়ার আছে সেই কাজগুলি তিনি করছেন। গভর্ণমেণ্ট ডিসিশন করেছেন যে ল্যাণ্ড নেবেন এবং সেই ল্যাণ্ড নেওয়া সম্পর্কে যিনি, যে অফিসার কন্‌সার্ড্ তাঁকে বলা হয়েছে যে ল্যাণ্ড দরকার আছে এই ল্যাণ্ড আমরা নেব, তুমি যে প্রসেডিউর আছে সেই অনুযায়ী কাজ চালিয়ে যাও।

**শ্রীআতিকুল ইসলাম ঃ**—সেই অনুযায়ী কাজটা যে চলছে সেই কাজটা কতদূর এগিয়েছে বলতে পারেন না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত ঃ**—ইন প্রগ্রেস, এটাতো আগেই বলা হয়েছে, ইন প্রগ্রেস।

**Mr Speaker** :—I would call on Shri Hlura Aung Mog.

**Shri Hlura Aung Mog** : —287

**Shri B. Das** :—Question No. 287. The question is—

| QUESTION | ANSWER |
|---|---|
| ১) ইহা কি সত্য যে ধর্ম্মনগর ও কৈলাসহর বিভাগ হইতে বহু রিয়াং পরিবার ত্রিপুরা পরিত্যাগ করিয়া আসাম ও পাকিস্তানে চলিয়া গিয়াছে ; | হ্যাঁ, সত্য। ধর্ম্মনগর হইতে ৭ এবং কৈলাসহর হইতে ৩১ মোট ৩৮ পরিবার ধর্ম্মনগর, কৈলাসহর হইতে অন্যত্র চলিয়া গিয়াছে। আসামে কেহ যায় নাই। |
| ২) সত্য হইয়া থাকিলে কত পরিবার ? | ৩৮ পরিবার। |

**শ্রীঅঘোর দেববর্ম্মা ঃ**—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি তাদের যাওয়ার কারণ কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত ঃ**—জানিয়ে গেলে বোধ হয় জানাতে পারতাম। তারা যদি জানিয়ে যেত যে এই কারণে যাচ্ছি, তাহলে বলতে পারতাম।

**শ্রীলুড়া আং মগ ঃ**—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে তারা কোথায় চলে গিয়েছেন।

**শ্রীমণীন্দ্রলাল ভৌমিক ঃ**—সেটা বলে গেলে তো জানানো যেত, তারা বলে যায় নি।

**মিঃ স্পীকার ঃ**—কোয়েশ্চান হল যে গভর্ণমেণ্টের তরফ থেকে কোন খোঁজ খবর নেওয়া হয়েছে কিনা ?

**শ্রীলুড়া আং মগ ঃ**—গভর্ণমেণ্টের তরফ থেকে কোন খোঁজ খবর নেবেন কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত ঃ** হ্যাঁ, খোঁজ খবর নিতে হবে। প্রথমে খোঁজ নিতে হবে তারা ত্রিপুরা রাজ্যে আছে কিনা। তারপর আসাম বা ইণ্ডিয়ান ইউনিয়নের সমস্ত জায়গায় খোঁজ খবর নিতে হবে, তারপর জানানো যেতে পারে, সহজ হত যদি তারা জানিয়ে যেত।

**শ্রীআতিকুল ইসলাম :**—মাননীয় মন্ত্রী মহাশয় এটা কি সত্য নয় যে পাঁচশ' পরিবার বা তারও বেশী পরিবার এখান থেকে চলে গেছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—এ সম্পর্কে আমাদের কোন কিছু ইনফরমেশন নেই পাঁচ'শ বা ছয়শ'। এটাতো আগেই বলা হয়েছে যে আমাদের জানিয়ে যায়নি।

**শ্রীআতিকুল ইসলাম :**—তাহলে ৭টি পরিবার কি করে বললেন খবর না পেলে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত ঃ**—সেখানে পাওয়া যায়নি এই পর্য্যন্ত বলতে পারি।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে গভর্ণমেণ্টের এ ব্যাপারে কোন দায়িত্ব আছে কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত ঃ**—এখন যদি কোন আত্মীয় স্বজনের বাড়ীতে যায়, কি হয়েছে না হয়েছে সেটা না জানা পর্য্যন্ত আমাদের এই সম্বন্ধে দায়িত্ব থাকতে পারে বলে জানিনা। কারণ তাহলে তো প্রত্যেকটা পরিবারে খোঁজ নিতে হবে যে কারো বাড়ী থেকে কোন আত্মীয় চলে গেছে কিনা সেই খবরটা নিতে হবে। এখন যখন প্রশ্ন হয়েছে তখন আমরা খোঁজ খবর করে দেখতে পারব।

**শ্রীআতিকুল ইসলাম ঃ**—মাননীয় মন্ত্রী মহাশয়, আপনারা কি করে জানলেন যে তারা আসামে যায়নি। আপনারা কি করে জানলেন ?

**Mr. Speaker** :—The Hon'ble Member should address the Chair only, not 'আপনারা'।

**শ্রীআতিকুল ইসলাম ঃ**—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে তারা যে আসাম যায়নি এটা উনারা কি করে জানলেন।

**শ্রীসুখময় সেনগুপ্ত ঃ**—এখনি এসেমব্লীতে এ ধরণের প্রশ্ন হয়েছে সেজন্য আমরা খোঁজ খবর যতটুকু নিয়েছি তাতে আসামে যায়নি বলে আমাদের ধারণা। তারা কোথায় গেছে আমরা জানিনা, কেন না ওখানকার গভর্ণমেণ্ট আমাদের জানায় নি।

**শ্রীআতিকুল ইসলাম ঃ**—এটা কি আপনাদের আসাম গভর্ণমেণ্ট জানিয়েছেন যে আমাদের আসামে আসেনি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত ঃ**—না।

**শ্রীলুড়া আং মগ :**—মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি যে কিছুদিন পূর্ব্বে আমাদের ডেপুটী মিনিষ্টার আর. পি, চৌধুরী সেখানে পরিভ্রমণ করে সেখানকার অবস্থা সম্পর্কে তিনি এই মন্ত্রীমণ্ডলীকে অবগত করেছেন কিনা যে রিয়াং পরিবার সব চলে যাচ্ছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় ডেপুটি মিনিষ্টার ত্রিপুরা রাজ্যের সর্ব্বত্রই ঘুরেন, সর্ব্বত্র ঘুরে তাঁর কাছে যে কোন ইনফরমেশন থাকে সেটা মন্ত্রীমণ্ডলীতে আলোচনা হয় এবং সেখানে উনি বলেছেন একথা যে যাদের এখানে থাকার কথা ছিল এইসব এলাকাতে, সেইসব লোক সেইসব এলাকাতে নেই।

**শ্রীআতিকুল ইসলাম ঃ**—তিনি কি একথা জানান নি যে তারা পাকিস্তান চলে গেছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত ঃ**—এইরকম কোন ইনফরমেশন আমাদের কাছে নেই।

**শ্রীলুরা আং মগ ঃ**—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ডেপুটি মিনিষ্টার জানানোর পরেও মন্ত্রীমণ্ডলী এটা সম্পর্কে কোন ষ্টেপ নেননি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত ঃ**—প্রশ্নটা ঠিক বুঝা গেল না।

**শ্রীলুরা আং মগ :**—ডেপুটি মিনিষ্টার যখন মন্ত্রীমণ্ডলীকে জানান যে রিয়াং পরিবার সমস্ত চলে যাচ্ছে সেই কারণে তিনি সেখানে ঘুরেছেন এবং দেখেছেন। এটা সম্পর্কে জানানোর পরেও মন্ত্রীমণ্ডলী থেকে এই সম্পর্কে কোন ষ্টেপ গ্রহণ করা হয় নাই এটা কি সত্য ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—ষ্টেপের অর্থ কি বলছেন জানি না তবে এইটুকু খোঁজ খবর নেওয়া হয়েছে।

**শ্রীলুরা আং মগ :**—ভবিষ্যতে যাতে চলে না যায় সেটার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—এখন আত্মীয় স্বজনের বাড়ীতে যাওয়া তো বন্ধ করা গভর্ণমেণ্টের দায়িত্ব নয়।

**শ্রীলুরা আং মগ ঃ**— মন্ত্রী মহাশয় জানাবেন কি যদি পাকিস্তান গিয়ে থাকে তাহলে তাদের ফিরিয়ে আনার কোন ব্যবস্থা সরকার গ্রহণ করেছেন কিনা।

**শ্রীসুখময় সেনগুপ্ত ঃ**— এখন এতসব যদির উপরে প্রশ্ন করলে তো মুস্কিল হয়ে পড়ে। যদি গিয়ে থাকে, যদি পাওয়া যায়, যদি গিয়ে থাকে তাহলে সেই উত্তর আমরা দিতে পারব।

**শ্রীলুরা আং মগ ঃ**— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি তারা যেসব পরিবার অন্যত্র চলে গেছে তারা কোথায় চলে গেছে এটা সম্পর্কে হাউসকে অবগত করবেন কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত ঃ**— আমরা খোঁজ খবর নিচ্ছি। তবে পাকিস্তান থেকে খোঁজ পাওয়া যাবে কিনা যে এখান থেকে এত লোক গেছে সেটা বলা বড় মুস্কিল। তবে আমরা যথাসাধ্য চেষ্টা করছি ইনফরমেশন নেওয়ার জন্য।

**শ্রীলুরা আং মগ ঃ**— কোথায় চলে গেছে এই ইনফরমেশন নেওয়ার পরে এই হাউসকে অবগত করবেন কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত ঃ**—কারণ সবটাই প্রায় লোক মুখে শোনার উপরে নির্ভর করে। এসেম্বলীর সামনে কোন রিপোর্ট দেওয়া উচিত কিনা সেটা আমরা বুঝতে পারছিনা।

**Mr. Speaker :**— I would call on Shri Abdul Wazid.

**Shri Abdul Wazid :— 303.**

**Shri Manindra Lal Bhowmik :** — Hon'ble Speaker, Sir, Question No. 303.

| Question. | Answer. |
|---|---|
| (1) Whether any document is necessary at the time of mutation of land; | (1) Yes. |
| (2) if so, what are the documents; | (2) Any document requisitioned by the Revenue Officer sanctioning the mutation; |

(3) Whether Adda Cheque is mandatory for the purpose;

(3) No; but if it is required to be produced by the Revenue Officer, it is necessary that it should be produced or it may be shown to the satisfaction of the Revenue Officer that it is not in the power of the person concerned to produce it

(4) if so, what are the reasons ?

(4) According to rule 80 of the Tripura Land Revenue & Land Reforms Rules, 1961 any information required by the Revenue Officer for the purpose of preparing, making or correcting any entry in the Register of Mutation is to be furnished.

**শ্রীআবদুল ওয়াজিদ** : – মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি আড্ডার চেক না দেখানোর ফলে কদমতলার এবং উপ্তাখালিতে অনেক লোকের নামজারী বন্ধ আছে, সেই সম্পর্কে ওয়াকিবহাল আছেন কিনা ?

**শ্রীমনীন্দ্র লাল ভৌমিক** : – আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীআতিকুল ইসলাম** :— মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে নামজারী করতে হলে পরে নাগরিকত্ব প্রমাণ করতে হয় কিনা ?

**শ্রীমনীন্দ্র লাল ভৌমিক** :— নাগরিকত্ব প্রমাণ করতে হয়না, তবে সার্টিফিকেট অব রেসিডেন্সটা দেখাতে হয়।

**শ্রীআতিকুল ইসলাম** :—এটা কি ঠিক নয় যে যখন নাকি সোনামূড়ায় নামজারী হয় তখন তারা নাগরিকত্ব প্রমাণ করতে পারে নি বলে বহু ক্ষেত্রে তাদের নামজারী করতে পারে নি ?

**শ্রীমনীন্দ্র লাল ভৌমিক** :— দ্যাট ইজ নট দি ফ্যাক্ট।

**শ্রীআতিকুল ইসলাম** :… এটা কি সত্যি নয় যে আমাদের বিধানসভার সদস্য মনসুর আলী সাহেব বহু নাগরিকত্বের সার্টিফিকেট দিয়েছেন এবং তারপর নামজারী করা হয়েছে ?

**শ্রীমনীন্দ্র লাল ভৌমিক** :.. দিস ইজ নট এ ফ্যাক্ট।

**শ্রীআতিকুল ইসলাম** :— এটা কি ঠিক নয় যে উপ্তাখালি সার্কেলের কানুনগো বলেছেন যে ১৭।১৮ বছরের পূর্ব্বের আড্ডার রসিদ দেখাতে না পারলে আমি নামজারি করবনা এবং সেইভাবে বহু নামজারি করা বন্ধ রাখা হয়েছে ?

**শ্রীমনীন্দ্র লাল ভৌমিক** :… এটা আমি আগেই বলেছি যে পার্মানেন্ট রেসিডেন্ট সার্টিফিকেট দেখাতে হয়, তা ছাড়া অন্য কোন কারণে বন্ধ থাকতে পারে বলে আমার জানা নাই।

**শ্রীআতিকুল ইসলাম** :-- আমি একটা স্পেসিফিক এলাকার কথা বললাম যে উপ্তাখালি সার্কেলের যে কানুনগো তিনি যারা নাকি নাম জারি করতে যান, তাদের কাছ থেকে আজ থেকে আরম্ভ করে ১৮ বছর পুর্ব্বের আড্ডার রসিদ একনাগারে চান যদি না দেখাতে পারে তাহলে পরে তাদের নামজারি করা হয়না, এই ঘটনাটা সত্যি কিনা ?

**শ্রীমনীন্দ্র লাল ভৌমিক** ঃ-- এটা হতে পারেনা, কাজেই এটা আমি মনে করি তিনি যে কথা বলেছেন মাননীয় সদস্য, ইট ইজ নট এ ফ্যাক্ট।

**শ্রীএরসাদ্ আলী চৌধুরী** :— মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন. ত্রিপুরা ল্যাণ্ড রিফর্মস অ্যাক্ট অনুসারে যে আড্ডা কর দেওয়া হত সেই আড্ডার যে নিয়ম তাতে কয়েকশ্রেণীর লোক আড্ডা কর বর্জিত ছিল, তাতে কোন্ কোন্ শ্রেণীর লোক আড্ডা কর বর্জিত ছিল ?

**শ্রীমনীন্দ্র লাল ভৌমিক** : ·· আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীআতিকুল ইসলাম** : –মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে ধর্মনগর এব কদমতলা সার্কেলে সেখানে ১৭।১৮ বছরের আড্ডার রসিদ দেখাতে না পারলে নামজারী করা হয়না এই রকম কোন লিখিত অভিযোগ সেখানকার লোকেরা চীফ মিনিষ্টার এর কাছে করেছেন কিনা ?

**শ্রীশচীন্দ্র লাল সিংহ** ঃ—মাননীয় অধ্যক্ষ মহোদয়, চীফ মিনিষ্টারের কাছে যখন কমপ্লেন করে সেটা হল যে আমাদের পার্মানেণ্ট রেসিডেন্স আছে দেখাতে গেলে পরে যে যে দলিলপত্র থাকা দরকার, পরিবেশ থাকা দরকার সেটা দেখে দেখতে গেলে পরে সেখানে আড্ডা করই হোক বা যে কোন কিছুই দেখিয়ে প্রমাণ করতে হয়, একটা কিছু প্রমাণ করতে হবে, সেগুলির অনেকগুলি প্রমাণ আছে, অনেকগুলি প্রসেস আছে সে প্রসেস যে যেটা দেখাতে পারে। এমন কি যদি কোন মেম্বার, ইনফ্লুয়েনশ্যাল ম্যানও বলেন যে হি ইজ দি পার্মানেণ্ট রেসিডেণ্ট তবে স পাবে।

**শ্রীআতিকুল ইসলাম** ঃ— আমার জিজ্ঞাস্য ছিল কদমতলী এলাকার জনসাধারণ এইরকম কোন পিটিশন করেছেন কিনা চীফ মিনিষ্টারের কাছে যে আমাদের কাছে গত ১৭।১৮ বছর আগের আড্ডার রসিদ চাওয়া হচ্ছে এবং সেই আড্ডার রসিদ দেখাতে পারছিনা বলে আমাদের নামজারি কানুনগো করছেন না ? দিস্ ইজ মাই কোয়েশ্চান।

**শ্রীশচীন্দ্র লাল সিংহ** ঃ— আই ডিমাণ্ড নোটিশ অব্ ইট। কারণ এখানে আমি এটা চট করে বলতে পারবনা ঠিক সেইরকম পেয়েছি কিনা ?

**শ্রীআতিকুল ইসলাম** ঃ— মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন, যদি উপ্তাখালি এবং কদমতলার কানুনগো যদি এইরকম দাবি করে থাকেন যে ১৭।১৮ বছরের আড্ডার রসিদ দেখাতে না পারলে নামজারী করা যাবেনা, তবে এটা তিনি এনকোয়েরি করে দেখবেন কিনা এবং যদি এই অভিযোগটা সত্য হয়, তখন তার বিরুদ্ধে কোন প্রপার ষ্টেপ নিবেন কিনা ?

**শ্রীশচীন্দ্র লাল সিংহ** ঃ— আমি আগেই বলেছি যে পার্মানেণ্ট রেসিডেণ্ট তাকে প্রমাণ করতে হবে এবং প্রমাণ করতে গেলে পরে যদি কোন ইনফ্লুয়েনশ্যাল মেম্বারও সেখানে বলেন যে সে পার্মানেণ্ট রেসিডেণ্ট তাহলে তাকে দেওয়া হবে।

**শ্রীআতিকুল ইসলাম** ঃ— আমি একথা বলিনি স্যার, আমি আড্ডার কথা বলেছি, আমার অভিযোগ হল এই যে উপ্তাখালি এবং কদমতলার কানুনগো তাঁরা ১৭।১৮ বছরের আড্ডার রসিদ চাচ্ছেন এবং সেই আড্ডার রসিদ দেখাতে না পারলে তাঁরা অন্য কোন কাগজপত্রে বিশ্বাস করেন না। আমার কথা হল আমাদের চীফ মিনিষ্টার বা মিনিষ্টার কন্সারণ্ড এটা এনকোয়েরি করবেন কিনা এবং আমার অভিযোগটা যদি সত্য হয়ে থাকে তাহলে লীগেল বা প্রপার ষ্টেপ তারা নিবেন কিনা ?

**শ্রীশচীন্দ্র লাল সিংহ** ঃ— আমি আগেই বলেছি যে পার্মানেণ্ট রেসিডেণ্ট সেখানে তাদের প্রুফ্ করতে হবে এবং প্রুফ্ করতে গেলে পরে যা যা দরকার পরে সে জিনিষগুলি তারা সংগ্রহ করবে এমনকি

যদি সেখানে কোন ইনফ্লুয়েনশ্যাল লোকও তাকে বলেন যে সে সেখানকার অধিবাসী তাহলে তাকে দেওয়া হবে, অতএব সেখানে যেটা জারি আছে, সে জায়গাতে এর বিরুদ্ধে কোন কিছু করতে পারে না এবং তাই আমার মনে হচ্ছে—ইট ইজ নট্ এ ফ্যাক্ট।

**শ্রীআতিকুল ইসলাম :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমিত একটা পার্টিকুলার সাবজেক্টের উপর কথা বলেছি, পার্মানেন্ট রেসিডেন্ট দেখাতে হলে আমার কি কি দেখাতে হবে সেটা আমার বক্তব্য নয়। সেখানকার কানুনগো আড্ডার ট্যাক্সের রসিদের উপর ইন্‌সিষ্ট করেন কিনা এবং যদি ইন্‌সিষ্ট করে থাকেন তাহলে সেটা ন্যায় বা উচিত কিনা, আমাদের চীফ মিনিষ্টার সেটা এনকোয়েরি করবেন কিনা এবং এনকোয়েরি করে যদি আমার অভিযোগটা সত্য বলে প্রমাণিত হয়ে থাকে তাহলে তিনি তার বিরুদ্ধে প্রপার ষ্টেপ নেবেন কিনা, এটাই হল আমার জিজ্ঞাসা।

**শ্রীশচীন্দ্র লাল সিংহ :—** আমি আগেই বলেছি যেখানে এটা পর্য্যন্ত আছে যে একটা লোক বললেই হয় সেখানে এটা প্রমাণিত হচ্ছে যে ইট ইজ কন্‌ট্রাডিক্‌টারি টু ফ্যাক্‌টস, অতএব এটা সত্য নয়—ইট ইজ নট্ এ ফ্যাক্ট।

**শ্রীআতিকুল ইসলাম :—** আমারতো ফ্যাক্টস নন্‌ফ্যাক্টসের কোয়েশ্চান নয়, আমি বলছি যে সেখানকার কানুনগো আড্ডার রসিদ চাচ্ছেন, উপ্পাখালি এবং কদমতলার কানুনগো আড্ডার রসিদ চাচ্ছেন, এটা না হলে পরে তিনি করছেন না এবং পার্মানেন্ট রেসিডেন্ট দেখাতে গেলে আমাকে আড্ডা রসিদ বছরের পর বছর দেখাতে হবে তার কোন মানে নাই এবং যদি সেটা নেমে থাকেন তাহলে ইন মাই ওপিনিয়ান ইট ইজ ইল্‌লিগ্যাল, আমি সেটা প্রমাণ করতে পারি। মাননীয় মন্ত্রী মহাশয় যদি রাজী থাকেন, যদি এনকোয়েরি করেন, আই সে পার্সনেলি অ্যাকম্‌পেনি হিম্ টু এষ্টাব্লিশ মাই কেস, এখন চীফ মিনিষ্টার ঘটনাটি এনকোয়েরি করতে রাজি আছেন কিনা? দিস ইজ মাই কোয়েশ্চান।

**শ্রীশচীন্দ্র লাল সিংহ :—** আমি পুনঃ পুনঃ বলছি যে ইট ইজ এ কনট্রাডিক্টারি ফ্যাক্ট।

**শ্রীআতিকুল ইস্‌লাম :—** ফ্যাক্টস কি তিনি বলে দেবেন? আমি একটা কম্‌প্লেন্ করছি একটা বদ্ মানুষের বিরুদ্ধে, সত্য অসত্য কি তিনি বলবেন? ইজ হি কন্‌সার্ণড? হি ইজ টু এনকোয়ের ইনটু দি মেটার। আমি একটা কম্‌প্লেন করলাম একটা পারটিকুলার অফিসার সম্পর্কে, আমার অভিযোগ, সত্য কি সত্য নয় সে ভারতো আমি নিচ্ছি, এনকোয়েরি করবেন কিনা সেটা তিনি বলবেন, এবং যদি আমার অভিযোগ সত্য প্রমাণিত না হয় - আই এম রেডি টু একসেপ্‌ট এনি ষ্টেপ্ টু বি টেক্‌ন এগেইন্‌ষ্ট মি।

**শ্রীশচীন্দ্র লাল সিংহ :—** আমি আগেও বলেছি, এখনও বলছি এই, যে এটা কনট্রাডিক্টারি টু ফ্যাক্ট। ইহা সত্য নহে।

**Mr. Speaker :—** I think, Hon'ble Chief Minister means to say that he is not prepared to enquire it, because he did not believe it.

**শ্রীআতিকুল ইসলাম :—** তিনি বিলিভ না করলে পরে এই কম্‌প্লেনটা নষ্ট হয়ে গেল? তাঁর বিলিভ করা না করার উপর ... ... আমি একটা কম্‌প্লেন রাখলাম...............

**Mr. Speaker :—** It is his look out, you see. This is a question hour, you may put any number of questions, any kind of question you like and the answer should come from the concerning Minister.

**Shri P. Das Gupta :—** The question is relevant.

**Mr. Speaker** :— Mind that the Hon'ble Member not to give his decision whether a point is relevant or not. Only the Chair is competent to give the decision. I would request the Hon'ble Member not to interfere when a question is put by one Member and the answer is given by one Minister.

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে ধর্মনগর আড্ডার রসিদ না দেখানোর দরুন কোন কেস্ আছে কিনা, যেখানে নামজারী হয় নাই ?

**শ্রীশচীন্দ্র লাল সিংহ :**— ইহা সত্য নহে।

**শ্রীএরসাদ আলী চৌধুরী :** মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন যে আমাদের পূর্ব্ব স্বরাষ্ট্র মন্ত্রী পন্থ যখন ত্রিপুরায় এসেছিলেন তখন তিনি ১৯৫২ সালের পূর্ব্বে যেসমস্ত কর ছিল সেটা মুক্ত করে দিয়েছিলেন কিনা ?

**শ্রীশচীন্দ্র লাল সিংহ :**— ১৯৫২ সালে যখন এসেছিলেন তখন যেসমস্ত করা ছিল তা মুক্ত করেন নি, বকেয়া খাজানা যে ছিল সে সম্পর্কে তিনি বলেছেন এবং সেই অনুসারে সে কাজ হয়েছে।

**শ্রীএরসাদ আলী চৌধুরী ঃ**—মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে ১৯৫২ সালের পর থেকে ১৯৫৬ সাল পর্য্যন্ত আড্ডা কর দাখিলা ইস্যু করা বন্ধ ছিল, কোন এক সার্কুলাব বলে ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ ঃ**—আই ডিমাণ্ড নোটিশ অব ইট।

**শ্রীআতিকুল ইসলাম ঃ**—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন, কদমতলা সার্কেলের যে সমস্ত পাবলিক, তারা কদমতলার কানুনগোর এগেইনষ্টে কমপ্লেইন করে পিটিশন করেছেন, তার এনকোয়েরি তিনি করবেন কিনা ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ ঃ**—আমি আগেই বলেছি, পুনঃ পুনঃ বলছি কোন কিছু করলেই সেটার এনকোয়ারী হয়না, তার যদি প্রাইমাফেসি কেস—প্রথম পর্ব্ব যদি সত্য হয়, তাহলে এনকোয়াবী করা হয়।

**শ্রীমনোরঞ্জন নাথ ঃ**—আড্ডা না দেখিয়ে যদি সিটিজেনশিপ সার্টিফিকেট দেখায়, তাহলে নামজারী হয় কিনা ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ ঃ**—এই প্রশ্নটা সম্বন্ধে পুনঃ পুনঃ একথা বলছি যে কোন ইনফ্লুয়েনশ্যাল ম্যানও যদি সার্টিফাই করেন যে হি ইজ এ পার্মানেণ্ট রেসিডেণ্ট অব দ্যাট লোকালিটি, তাহলে পরেই সেখানে সেটা করা হয়, এই আইন বলবৎ আছে।

**শ্রীআতিকুল ইসলাম ঃ**—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কানুনগো ইনসিষ্ট করেন একথা লিখতে যে তোমাকে লিখে দিতে হবে যে সে ভারতের নাগরিক এবং না হলে পরে তার নামজাবী করা হয় না।

**শ্রীশচীন্দ্রলাল সিংহ ঃ**—তা সরকার অবগত নহেন।

**শ্রীআতিকুল ইসলাম ঃ**-মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে পার্মানেণ্ট রেসিডেণ্ট প্রুফ করতে হলে পরে আমাদের কত বছরের কাগজ পত্র দেখাতে হয় ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ ঃ**—পার্মানেণ্ট রেসিডেণ্ট দেখাতে গেলে পরে, আমিত আগেই বলেছি যে আইন কানুনকে আরও সহজতর করার জন্য সেখানকার কোন ইনফ্লুয়েনশ্যাল ম্যান যদি সার্টিফাই করেন, তাহলে পরে তার নামজারী করা হবে।

**শ্রীআবদুল ওয়াজিদ :**—মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি ত্রিপুরা রাজ্যের নাগরিক বা অধিবাসী যারা তাদের প্রত্যেকের উপরে আড্ডা টেক্স আছে কিনা ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—আমি প্রশ্নটি বুঝতে পারলাম না। মাননীয় সদস্য যদি অনুগ্রহ করে আবার বলেন তা হলে বলতে পারি।

**শ্রীআবদুল ওয়াজিদ ঃ**— আমার প্রশ্নটি হল ত্রিপুরা রাজ্যে যারা বাস করছেন, ত্রিপুরার যে অধিবাসী তাদের প্রত্যেকের কাছ থেকে আড্ডা টেক্স নিচ্ছেন কিনা ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—এটা শক্ত ব্যাপার কারণ এটার ফেক্টস না জানলে পরে বলা যাবেনা, কত পার্মানেন্ট লোক আড্ডা টেক্স দিচ্ছেন, কারা কারা দিচ্ছেন সেটা জেনে পরে বলব অতএব আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীআতিকুল ইসলাম :**—মাননীয় মন্ত্রী মহাশয় এটা কি সত্যি নয় যে মহারাজার আমলে অনেক গরীব লোককে তারা গরীব বলে আড্ডা টেক্স থেকে মুক্ত করেছেন ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ ঃ**—গরীব বলতে কি বুঝায় সেইটা জানা দরকার। মহারাজার সময়ে যেটা ছিল—কানা, খঞ্জ, আতুর আর যারা ভিক্ষা করে খায়, ভিক্ষা করে যারা খায় তাদের বেলায় মাফ্ ছিল, তা ছাড়া আইনত মাফের কোন কিছু নাই, সেই আইনের ধারায় আছে কানা, খঞ্জ, আতুর ভিক্ষা বৃত্তি যাদের তারা, তারা ছাড়া প্রত্যেকেই আড্ডা টেক্স দিতে হবে।

**শ্রীএরসাদ আলী চৌধুরী ঃ**—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি মিউটেশণ করবার সময়ে ভোটার লিষ্ট এর ভোটার নম্বর চাওয়া হয় কিনা ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ ঃ**—আই ডিমাণ্ড নোটিশ

**শ্রীআতিকুল ইসলাম :**—মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি নামজারী করতে হলে পরে প্রথম ইলেকশন, দ্বিতীয় ইলেকশন, তৃতীয় ইলেকশনের ভোটার লিষ্ট এর নম্বর চাওয়া হয় কিনা ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ ঃ**— আমি আগেই বলেছি যে আইনত যা যা আছে তা ছাড়াও যদি কোন ইনফ্লুয়েনসিয়েল মেন পার্মেনেণ্ট রেসিডেন্স সম্পর্কে সারটিফাই করেন তা হলেও দেওয়া হয়।

**শ্রীমনছুর আলী ঃ**—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ত্রিপুরা রাজ্যে যে সমস্ত সেটেলমেণ্ট হচ্ছে তাদের অনেকেরই নাম, সাং এখানে পরে দিয়ে লেখা আছে যে জিরাতিয়া, এই সম্বন্ধে জানা আছে কিনা ? গ্রাম—সোনামুড়া, থানা—সোনামুড়া, ইহার নিচে দিয়ে লেখা রয়েছে জিরাতিয়া এটা জানা আছে কিনা, মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ ঃ**—এই রকম আমার জানা নাই, আমি অবগত নই ?

**শ্রীমনছুর আলী** :—মাননীয় মন্ত্রী মহাশয় ইনকোয়ারী করে দেখবেন সত্য কিনা ?

**Shri Sachindra Lal Sinha** :—If it is a fact then I should enquire it.

**শ্রীআতিকুল ইসলাম :**—মাননীয় মন্ত্রী মহাশয় এটা ইনকোয়ারী করতে পারবেন কিনা আমরা এটাই বলছি ?

**Shri Sachindra Lal Singha :** —If it is a fact I would enquire about it.

**শ্রীআতিকুল ইসলাম :**— আমরা শুধু এইটুকুই চাই যে if it is fact then would you please enquire into it.

**Shri Sachindra Lal Sinha :**—If primafacy case is proved I shall enquire into it (Interruption) আপনারা বোধহয় সেটা লক্ষ্য করেন নি যে আমি বলেছি if prima-facy csse is proved than I would enquire of it.

**শ্রীসুনীল দত্ত :**— মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি নামজারীর ব্যাপারে আড্ডা চেক্ চাওয়ার অধিকার সেটেলমেণ্ট অফিসার বা কাননগো কাহারওই নাই, আড্ডা চেক দাবী করা নাম-জারীর ব্যাপারে কোন অধিকার তাদের আছে কিনা ?

**শ্রীসিংহ :**— সেটা আইনত সমস্যা, অতএব সেটা জানাতে হলে পরে আমার জেনে বলতে হবে, সো আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীমনছুর আলী** :— মাননীয় মন্ত্রী মহাশয় এখানকার লোকের জন্য যেটা লিখে গেছে এটা যদি সত্য হয় তা হলে পরে কাবে্কশন করার ব্যবস্থা করবেন কি ?

**শ্রীশচীন্দ্র লাল সিংহ :**— এই প্রশ্নটা হল যদি সত্য হয় অতএব প্রশ্ন-কর্তার নিজের মনেও সন্দেহ অতএব সেই সন্দেহ রেখেই উত্তর দিচ্ছি যদি সত্য হয় তা হলে বলব।

**শ্রীমনছুর আলী :**— মাননীয় মন্ত্রী মহাশয় যদি চান এখানে দিতে পারি।

**মিঃ স্পীকার :**— এটা এসেম্বলী হাউস এখানে ইনকোয়ারীর জাজমেন্ট্ দেওয়া যাবে না। একটি কথা আমি বলব এই কয়েকটি প্রশ্ন দেখে যে এইগুলি ঠিক not in the nature of question, not asking of the question but demanding assurance from the Hon'ble Minister, not an answer but assurance. Questions are generally put simply to receive information about the things and nothing actually demanding assurance, say for an example an enquiry-whether the Minister is prepared to enquire into it This the Hon'ble Minister may give if he likes. It is an assurance Hewever the Ministers are always giving this, so I have no objection.

আপনি প্রশ্ন করতে পারেন, আপনি যেটা যেটা জিজ্ঞাস করতে চাইছিলেন—আমি মনছুর আলী সাহেবকে বলছিলাম।

**শ্রীমনছুর আলী :**— মাননীয় স্পীকার, স্যার, আমার আর বলার নাই। আমি বলছিলাম যে যদি এটা সত্য হয় তবে সেটা ঠিক করা যায় কিনা ?

**শ্রীশচীন্দ্র লাল সিংহ :**—প্রাইমাফেসি কেইস যদি প্রুভড হয় তবে আমি ইন্কোয়ারী করব তা আমি আগেই বলেছি।

**Mr. Speaker :**—Hon'ble Members are putting this point-if the Hon'ble Minister takes up the matter and go into the enquiry then only the question of primafacy can come.

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**— প্রাইমাফেসি কেইস যখনই বলা হল তারপর আমাকে ইন্কোয়ারী করতে হবে, প্রুভড হয় তো আমি সেটা করবই, না করব কেন, না করার তো কোন কারণ নাই।

**Mr. Speaker :**— Hon'ble Members will be satisfied if the Hon'ble Minister means that by implication it means that he will enquire.

**শ্রীআতিকুল ইসলাম** :—আমি যদি কমপ্লেনস্ করি আমার কমপ্লেনস্ সত্য কিনা তার জন্যও তো এন্‌কোয়ারী করা প্রয়োজন। আমার কমপ্লেনট টা সত্য কিনা বুঝতে হলেও তো এন্‌কোয়ারী করা প্রয়োজন। সেটা এন্‌কোয়ারী না করে কি করে বুঝবেন প্রাইমাফেসি কেইস্ আছে কি নাই ?

**মিঃ স্পীকার** :— সেই কথাটাই তো আমি বললাম, অনারেবল চিফ্ মিনিষ্টারও সেই কথাটাই বললেন, যেমন আমি বলেছি যে যদি প্রাইমাফেসি কেইস্ প্রুভড্ হয় তার ভিতরে এটা ইমপ্লিকেইট্ করে যে এন্‌কোয়ারী না করলে পরে প্রাইমাফেসি কেইস্ প্রুভড্ হয় না।

**শ্রীওয়াজিদ আলী** :— মাননীয় মন্ত্রী মহাশয়, মহারাজার আমলে এক শ্রেণীর লোকের আড্ডা ছিল তাদের টাইটেল ছিল আড্ডাদার ইহা কি সত্যি ?

**শ্রীশচীন্দ্র লাল সিংহ** :— আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীআতিকুল ইসলাম** :— চিফ্ মিনিষ্টার তো এই রাজ্যের লোক, মহারাজার আমলে তো তিনি ছিলেন, তিনি কেন বলতে পারবেন না ?

**শ্রীশচীন্দ্র লাল সিংহ** :—এটা প্রাইমাফেসি কেইসএর ব্যাপার চট করে তো বলা চলবে না। কারণ লিগেল একটা প্রশ্ন যখন এসেছে তখন লিগেলী উত্তর দেওয়া উচিত, না জেনে কিছু করা উচিত নয়।

**Mr. Speaker** :—The question relates to the regime of His Highness the Maharaja of Tripura, but he is now giving answer not in his capacity as man of Tripura but as Chief Minister.

**শ্রীআতিকুল ইসলাম** :— এখন তো তিনি মন্ত্রী হয়েছেন এখন আর কিছুই মনে নাই ।

**শ্রীশচীন্দ্র লাল সিংহ** :— এই জায়গাতে ত্রিপুরা রাজ্যে হয়ত এমন আড্ডাদার আছে আড্ডা টেক্স থাকা সত্ত্বেও তাদেরকে রেহাই দেওয়া হয়েছে এই রকম উক্তি আছে এবং থাকতে পারে, অতএব সেটা না জেনে টপ করে বললে হাউসকে বিভ্রান্ত করা যায় সেই জন্য ওয়েল এসিউরড হয়ে বলা উচিত এবং সেইজন্যই আমি বলেছি আই ডিমাণ্ড নোটিশ।

**মিঃ স্পীকার** :— একটা কথা আমি উইদাউট রেফারেন্স টু এনিবডি আমি বলব যে বিভ্রান্তি করা, এই কেসে বলছি না, অনেক বোথ সাইডের অনেক মেম্বার বলে গেছেন বিভ্রান্তি, এটা আনপার্লামেণ্টারী টার্ম।

**Shri S. L. Singh** :— Then I would withdraw it.

**Mr. Speaker** :— No, I have not referred to you. Many times, many members have uttered this, by the members of both the side Without reference to any answer it is only for the information of the Hon'ble Members.

Yes, Now I would call on Shri Atiqul Islam.

**Shri Atiqul Islam** :— Question No. 256.

**Shri M. L. Bhowmik** :— Hon'ble Speaker Sir, Question No. 256.

| QUESTION | REPLY |
|---|---|
| a) Whether the motor workers of the Motor Transport Undertaking viz. M/S. Air Link (P) Ltd, Agartala, M/S. Sky Marine, Agartala, and M/S. Saha Brothers, Agartala, get the benifit in accordance with the Motor Transport Act and Rules ; | a) The motor workers of M/S. Air Link (P) Ltd, M/S. Sky Marine and Saha Brothers of Agartala are getting the benifit partly in accordance with the Motor Transport Workers Act and Rules. |

b) if not, the reasons thereof.

b) The above Act and Rules are in process of gradual implementation.

**শ্রীআতিকুল ইসলাম** :— মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে এ যে তিনটী কোম্পানী, তাদের কর্মচারীদের এপয়েনমেন্ট লেটার দেওয়া হয়েছে কিনা?

**শ্রীমণীন্দ্র লাল ভৌমিক** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীআতিকুল ইসলাম** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে তাদের ৮ ঘণ্টার বেশী কাজ করানো হয় যদিও আইনে আছে যে ৮ ঘণ্টার বেশী কাজ করানো যাবে না।

**শ্রীমণীন্দ্র লাল ভৌমিক** :— আইনে আছে যে ৮ ঘণ্টা কাজ করানো যাবে। কিন্তু তার উপরে হলে তাদের ডি, এ, দেওয়া হয়।

**শ্রীআতিকুল ইসলাম** :—কোন ডি, এ, না দিয়ে তাদের ৮ ঘণ্টার উপরে কাজ করানো হচ্ছে, এটা কি সত্যি নয়?

**শ্রীমণীন্দ্র লাল ভৌমিক** :— আই ডিমাণ্ড নোটীশ।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :— মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে এইসব ওয়ার্কাস এর জন্য প্রভিডেন্ট ফাণ্ডের প্রভিশন ইনট্রডিউস করা হয়েছে কনা?

**শ্রীমণীন্দ্র লাল ভৌমিক** :— আমি পূর্ব্বেই বলেছি যে আমাদের এই যে অ্যাক্ট সেটা পার্সিয়েলী ইমপ্লিমেণ্ট করা হয়েছে। কাজেই ওটা যদি না হয়ে থাকে তবে হবে।

**শ্রীআতিকুল ইসলাম** :— এই অ্যাক্ট যখন ইমপ্লিমেণ্ট করা হয় তখন তার কতগুলি সেকশানকে বাদ দিয়ে ইমপ্লিমেণ্ট করা হয়েছিল?

**শ্রীমণীন্দ্র লাল ভৌমিক** :— কতকগুলি সেকশন এনফোর্স করা হয়েছে, কতকগুলি এখনও করা হয় নি।

**শ্রীআতিকুল ইসলাম** :- সব কয়টা কি এনফোর্স করা হয় নি?

**শ্রীমণীন্দ্র লাল ভৌমিক** :— না।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :— মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন যে এই অ্যাক্টের মধ্যে ওভার টাইমের যে প্রভিশন আছে সেটাকে ইনট্রডিউস করা হয়েছে কিনা?

**শ্রীমণীন্দ্র লাল ভৌমিক** :— হ্যাঁ, করা হয়েছে।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে ওভার টাইম যদি ইনট্রডিউসড হয়ে থাকে তাহলে ৮ ঘণ্টার বেশী যারা কাজ করে তাদের ওভার টাইম দেওয়া হচ্ছে কিনা?

**শ্রীমণীন্দ্র লাল ভৌমিক** :— দেওয়া হচ্ছে বলেছি আমি।

**শ্রীআতিকুল ইসলাম** : মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে আগরতলার অনেক মোটর মালিক মোটর আইনকে ফাঁকি দেবার জন্য তাদের গাড়ীগুলিকে স্ত্রী, পুত্রদের নামে বদল করেছেন কিনা?

**শ্রীমণীন্দ্র লাল ভৌমিক** :— এটা তো ওনারশিপের জন্যও হতে পারে।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :— মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে এইসব মোটর ওয়ার্কার্স তাদের যে কোন মূহুর্ত্তে গাড়ী থেকে নামিয়ে দেওয়া হয় অর্থাৎ ডিস মিস করা হয়, ডিসচার্জ করা হয়। সেজন্য তাদের সেফটির জন্য কোন প্রভিশন ইনট্রডিউস করা হয়েছে কিনা, যেমন তিন বছর কাজ করার পর তাকে কোয়াসী পারমানেণ্ট করা এবং যদি ডিসমিস করে তার জন্য রীতিমত গ্রাউণ্ড দেখিয়ে ডিসমিস করা এবং লেবার অফিস থেকে তাকে প্রটেকশন দেওয়ার বন্দোবস্ত করা এইসব ইমিডিয়েট ইনট্রডিউস করা হয়েছে কিনা

**শ্রীমণীন্দ্র লাল ভৌমিক** :— ইমিডিয়েটলী ইনট্রডিউস করা হয়েছে কিনা এটার অর্থ বুঝলাম না মাননীয় সদস্যের কথায়।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :— মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে পার্শিয়ালী ইনট্রডিউস করা হয়েছে। এই প্রভিশনগুলি যেগুলি আমি উল্লেখ করলাম সেগুলি ইনট্রডিউস করা হয়েছে কিনা ?

**শ্রীমণীন্দ্র লাল ভৌমিক** ঃ— যদি না হয়ে থাকে তাহলে হবে।

**শ্রীআতিকুল ইসলাম** ঃ— মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে ত্রিপুরা মোটরস্ অ্যাক্টকে ফলো করে যে মোটর অ্যাক্ট এণ্ড রুলস্ ত্রিপুরার জন্য তৈরী করেছেন তাতে বলা হয়েছে যে ৫ জন বা তার বেশী যারা ওয়ার্কারস্ রাখবে তাদের নাম রেজিষ্ট্রি করতে হবে। আইনের এই ধারাটি সংশোধন করবার তারা চিন্তা করছেন কিনা ?

**শ্রীমণীন্দ্র লাল ভৌমিক** ঃ— এটা সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি মোটর ট্রেন্সপোর্ট অ্যাক্ট এণ্ড রুলস্ যদি ভায়লেট করে সেই ভায়লেশনের এগেন্ষ্টে যদি ট্রাইবুন্যালে যেতে চায়, আপীল করে, তার জন্য কোন রকম ব্যবস্থা করা হয়েছে কিনা। তাদের রিড্রেসের জন্য যাতে ট্রাইবুন্যালে যেতে পারে, লেবার অফিস যাতে টেক আপ করে, ট্রাইবুনালে পাঠায় তার ব্যবস্থা আছে কিনা ?

**শ্রীমণীন্দ্র লাল ভৌমিক** :— ব্যবস্থা আছে।

**Mr. Speaker** :— Shri Ram Charan Deb Barma.

**Shri Ram Charan Deb Barma** :— Question No. 289.

**Shri B. Das** :— Hon'ble Speaker, Sir, Question No. 289.

| QUESTION | ANSWER |
|---|---|
| 1. Total quantity of milk produced in Tripura per year. | No survey has been made. |
| 2. Total quantity of milk and products supplied by Government dairies in 1964-65. | Agartala Dairy is the only Govt. Dairy which deals with milk and milk products. The total quantities of milk and milk products supplied by the dairy from April '64 to 28th February '65 are as follows :—<br>Cows milk— 3,02,965 litres.<br>Standardised milk— 1,36,640 ,,<br>Skim milk— 23,587.25 ,,<br>Chocolate milk— 266.50 ,,<br>Butter— 3,564.150 Kg.<br>Ghee— 1,892.250 Kg. |
| 3. A dairy wise and division wise break-up of that supply. | There is no division in Tripura. Agartala Dairy is the only Govt. Dairy in Tripura. |

**শ্রীরামচরণ দেববর্মা** :— মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে দুধ সাপ্লাই করা হয় এই দুধের দর কত ?

**শ্রী বি, দাস** :— ষ্ট্যাণ্ডারডাইজড মিলক যেটা আছে সে হল '৫২ পয়সা পার লিটার আর কাউ মিল্ক যেটা আছে '৪০ পয়সা পার লিটার।

**Mr. Speaker** :— I would call on Shri Ramcharan Deb Barma again.

**Shri Ramcharan Deb Barma** :— 291.

**Shri B. Das** :— Hon'ble Speaker, Sir, Question No. 291.

| | QUESTION | ANSWER | | | |
|---|---|---|---|---|---|
| (a) | Number of new Ring-wells and Tube-wells set up in 1954-65. | i) Tube-wells | ... | 67 | Upto February 1965. |
| | | ii) Ring-wells | .. | 22 | |

**শ্রীরামচরণ দেববর্মা** :— মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন যে কোন্ কোন্ ডিভিশনের রিংওয়েল অথবা টিউবওয়েল দেওয়া হয়েছে। কোন ডিভিশনে কত ?

**শ্রী বি, দাস** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, তিনি কি সাব-ডিভিশন-ওয়াইজ ব্রেক আপ চাচ্ছেন ?

**শ্রীরামচরণ দেববর্মা** :— হ্যাঁ।

**শ্রী বি, দাস** :— খোয়াইতে টিউবওয়েল হচ্ছে ১২টা আর রিংওয়েল হচ্ছে ৬টা। সাব্রুমে টিউবওয়েল হচ্ছে ৬টা আর রিংওয়েল হচ্ছে ১টা। উদয়পুরে টিউবয়েল হচ্ছে ৬টা, রিংওয়েল নাই। বিলোনীয়ায় টিউবওয়েল ৮টা, রিংওয়েল নিল। অমরপুরে টিউবওয়েল ১২টা, রিংওয়েল নাই। সোনামুড়া টিউবওয়েল ১০টা, রিং ওয়েল ২টা। কমলপুরে টিউবওয়েল ৮টা, রিংওয়েল একটা। কৈলাসহরে টিউবওয়েল ২টা, রিংওয়েল ৩টা। ধর্ম্মনগরে টিউবওয়েল নাই, রিংওয়েল ৯টা। সদর টিউবওয়েল ২৭টা, রিংওয়েল ৭টা।

**শ্রীলুড়া আং মগ** :— মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই যে কোন কোন ডিভিশনের মধ্যে টিউবওয়েল রেখেছেন, রিংওয়েল রাখেন নাই, কোন কোন জায়গায় রিংওয়েল রেখেছেন টিউবওয়েল রাখেন নাই এটার কারণটা কি ?

**শ্রী বি, দাস** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে জায়গায় যেটা দিয়ে কাজ চলবে ঠিক সেইভাবেই কাজ করা হয়েছে।

**শ্রীসুধন্ব দেববর্মা** :— মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন যে এই টিউবওয়েলের এবং রিংওয়েলের মধ্যে কয়টা চালু আছে ?

**শ্রী বি, দাস** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার যতটুকু ইনফরমেশন আছে সব কয়টাই চালু আছে।

**শ্রীলুড়া আং মগ** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, যে সমস্ত জায়গায় রিংওয়েল আছে, যেমন লক্ষীছেড়া এবং দক্ষিণ ইছাছড়া, যখন কনষ্ট্রাকশন শেষ হল তখন থেকেই একফোঁটা জল খেতে পায় নাই পাব্লিক, এটা সত্যি কিনা ?

**শ্রীবি, দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি পার্টিকুলারাইজ করেছেন দুইটি জায়গার কথা, তবুও আমাদের যতটুকু ইনফরমেশন উনি যে কথাটা বলেছেন সেটা সত্য নহে।

**শ্রীআতিকুল ইসলাম** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন, এই যে টিউবওয়েলগুলি বণ্টন করা হয়, কি ভিত্তিতে সেই গ্রামগুলি বা এলাকাগুলি সিলেক্ট করা হয় ?

**শ্রীবি, দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, টিউবওয়েল এবং রিংওয়েল সেগুলি জনগণের চাহিদা অনুযায়ী, সে ভিত্তির উপর নির্ভর করে আমরা স্থির করেছি।

**শ্রীনুরা আং মগ** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এটা বসাবার অথরিটি কার কাছে দেওয়া হয়েছে, ডিভিশনে ?

**শ্রীবি, দাস** :—সেখানে ডিপার্টমেণ্ট আছে, আর, ডব্লু, এস—রুর‍্যাল ওয়াটার সাপ্লাই ডিপার্টমেণ্ট আছে, এছাড়া কতকগুলি ব্লক'এর মাধ্যমে হচ্ছে।

**শ্রীআতিকুল ইসলাম** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে এই রিংওয়েল এবং টিউবওয়েল বণ্টন করার ব্যাপারে কভার্ড ভিলেজ এবং নন-কভার্ড ভিলেজ এইগুলি দেখে বিলি করা হয় কিনা ?

**শ্রীবি, দাস** :—সেটা বরাবরই দেখে বিলি করা হয়।

**শ্রীআতিকুল ইসলাম** :—এটা কি ঠিক নয় যে এমন অনেক গ্রাম, যেখানে একটা কি তুইটা রিংওয়েল বা টিউবওয়েল আছে তা সত্ত্বেও রিংওয়েল বা টাউবওয়েল দেওয়া হয়েছে, আর এমন অনেক গ্রাম আছে যেখানে কোন রিংওয়েল বা টাউবওয়েল নাই কিন্তু সেখানে কোন রিংওয়েল বা টাউবওয়েল এখনও যায় নাই ?

**শ্রীবি, দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি যেখানে রিংওয়েল আছে এবং যেখানে রিংওয়েল নাই, শুধু একটা কথাই বলেছেন। কিন্তু আমরা যখন একটা স্থির করি কোথায় হবে কি হবে না, অনেকগুলি ফ্যাক্টারের উপর নির্ভর করে সেটা স্থির করা হয়।

**শ্রীআতিকুল ইসলাম** :—সেই ফ্যাক্টারগুলি কি ?

**শ্রীবি, দাস** :—সেই ফ্যাক্টারগুলি হল সেখানে ভাল পানীয় জলের ব্যবস্থা যদি থাকে, রিংওয়েল, টাউবওয়েল ছাড়া অন্য ব্যবস্থাও থাকতে পারে, সেগুলিও দেখা হয়।

**শ্রীপ্রমোদরঞ্জন দাসগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি গ্রামের যে জুনিয়ার হাইস্কুল, হাইস্কুল এইসব স্কুলগুলিতে রিংওয়েল কিংবা টাউবওয়েল'এর ব্যাপারে প্রায়রিটী দেওয়া হয় কিনা এবং সেগুলিকে সবগুলিকে কভার করা হয় কিনা ?

**শ্রীবি, দাস** :—স্কীম অনুযায়ী সেগুলি সাধারণতঃ দেওয়া হয়।

**শ্রীআতিকুল ইসলাম** :—এটা কি ঠিক নয়, কংগ্রেস নেতাদের মুখ চেয়ে চেয়ে টাউবওয়েলগুলি দেওয়া হয় ?

**শ্রীবি, দাস** : মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে দলাদলির প্রশ্নটা কেন যে আনলেন সেটা আমি বুঝতেই পারছিনা, শুধু কংগ্রেসের তারাই পাবে, কম্যুনিষ্টের তারা—অন্যের কেউ পাবেনা এই প্রশ্নটা যে এখানে কি করে আসে সেটা আমি বুঝতে পারছিনা, তবে এই কথাটা আগেও আমি বলেছি যে জনগণের চাহিদা অনুযায়ী টাউবওয়েল এবং টাউবওয়েলের অর্থাৎ পানীয় জলের ব্যবস্থা করা হয়, এটাই সত্যিকারের কথা এবং সেকথাটাই ঠিক থাকবে।

**শ্রীআতিকুল ইসলাম** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন, সোনামুড়ায় এইরকম জায়গায় টাউবওয়েল বিলি করা হয়েছে কিনা যেখানে ১০ হাতের মধ্যে আরেকটা টিউবওয়েল আছে ?

**শ্রীবি, দাস** :—সেটা পপুলেশন বেসিসের উপর নির্ভর করে, মাননীয় অধ্যক্ষ মহোদয় আমিত আগেই বলেছি যে চাহিদা অনুযায়ী—জনগণের চাহিদা অনুযায়ী পানীয় জলের ব্যবস্থা করা হয়।

**শ্রীআতিকুল ইসলাম** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানেন, সোনামুড়া এইরকম জায়গায় টিউবওয়েল বসান হয়েছে যেখানে একটা টিউবওয়েল রাস্তার এপাশে, একটা ওপাশে, মাঝখানে পুষ্করিণী আছে ?

**শ্রীবি, দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্নের জবাবে আমি আগেই বলেছি, আবারও বলেছি যে জনগণের চাহিদা অনুযায়ী পানীয় জলের ব্যবস্থা আমরা করে থাকি।

**শ্রীআতিকুল ইসলাম** :—আমি যদি বলি যে কংগ্রেস নেতার মুখ চেয়ে টিউবওয়েলটি বিলি করা হয়েছে, কারণ টিউবওয়েলটি কংগ্রেস নেতার বাড়ীর সামনে বসানো হয়েছে।

**শ্রীবি, দাস** :—এই কথাটা সত্য নহে, জনগণের চাহিদা অনুযায়ী সেখানে পানীয় জলের ব্যবস্থা করা হয়ে থাকে।

**শ্রীহেমন্ত দেব** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, সোনামুড়া স্কুলের জন্য একটা রিংওয়েল মঞ্জুর হয়েছিল এবং সেটা সে স্কুলে না দিয়ে একজন কংগ্রেস কর্মীর বাড়ীর সামনে সেটা দেওয়া হয়েছে ?

**শ্রীবি, দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কংগ্রেস কর্মীর কথাটা কি করে আসে সেটা আমি বুঝতে পারছিনা। তবে এইটুকু আমি বলতে চাই যে জনগণের চাহিদা অনুযায়ী আমরা সেটা করে থাকি। উনি যে কথাটা বলছেন, তিনি কোথা থেকে ইনফর্মেশন পেয়েছেন যে সেটা নাকি স্কুলের জন্য মঞ্জুর হয়েছিল। তারপর নাকি অন্যের বাড়ীতে চলে গেছে এই ইনফর্মেশনটা তিনি কোথায় পেয়েছেন তা আমাদের জানা নেই।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, যেসব স্কুলে মফঃস্বল—জুনিয়র হাইস্কুল, হাইস্কুল যে সমস্ত স্কুল টিউবওয়েল অথবা রিংওয়েল যদি না থাকে সেগুলিকে টিউবওয়েল বা রিংওয়েল দিবার ব্যবস্থা করা হবে কিনা, তদন্ত করা হবে কিনা ?

**শ্রীবি, দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, তদন্তের প্রশ্ন এখানে আসেনা এইজন্য যে আমি বলেছি যে সেখানে স্কীম অনুযায়ী প্রত্যেক জায়গায় পাণীয় জলের ব্যবস্থা করার স্কীম, পরিকল্পনা আমাদের আছে এবং সেইভাবে আমরা কাজও করছি।

**শ্রীআতিকুল ইসলাম** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে সোনামুড়া গ্রামে মসজিদের পাশে যে টিউবওয়েলটি ছিল সেই টিউবওয়েলটি সেখানে থেকে উঠিয়ে নিয়ে কংগ্রেস সদস্য মনসুর আলি সাহেবের বাসার পাশে বসানো হয়েছে কিনা ?

**শ্রীবি, দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা একটা স্পেসিফিক প্রশ্ন তবুও সেই প্রশ্নটি হচ্ছে যে সেই টিউবওয়েলটি মসজিদের কাছ থেকে সেটা উঠিয়ে নিয়ে আরেক জনের বাড়ীর সামনে বসানো হয়েছে কিনা ? এখানে আমার উত্তর হল এই সেখানে যে টিউবওয়েলটি ছিল, মাদ্রাসায় যে টিউবওয়েলটি ছিল, সেই টিউবওয়েলটিই আরেক জায়গায় নিয়ে গেলেন সে কথাটা উনি যে কোথায় জানতে পারলেন সেটা আমাদের জানা নাই, তবে আমি শুধু এইটুকু বলতে চাই যে জনগণের চাহিদা অনুযায়ী আমরা টিউবওয়েল অর্থাৎ পানীয় জলের ব্যবস্থা করে থাকি।

**শ্রীলুরা আং মগ** :—মাননীয় মন্ত্রী জানাবেন কি যে বিলোনিয়া পশ্চিম বগাফা থৈগাবন চৌধুরী পাড়ায় ট্রাইবেল ওয়েলফেয়ার স্কীম থেকে যে টিউবওয়েলটি সেখানে দেওয়া হয়েছিল সেই টিউবওয়েলটি নিয়ে পশ্চিম দিকে মহামণিপাড়ার নন্-ট্রাইবেল'এর বাসার সামনে বসানো হয়েছে, এটা সত্য কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—পার্টিকুলার কেস করে উত্তর দেওয়া সম্ভব নয়, তবে এইটুকু প্রিন্সিপ্যাল হিসাবে বলা যেতে পারে যে অনেক ক্ষেত্রে টিউবওয়েল আজকে যে জায়গায় বসানো হয়েছে সে জায়গায় যদি টিউবওয়েল খারাপ হয়ে যায়, জল না উঠে, সে জায়গায় হয়ত সিংক করা যায়না, কাজেই একটু দূরে সরিয়ে—অনেক ক্ষেত্রে সেরকম করা হয় জল দেওয়ার জন্য।

**শ্রীলুরা আং মগ :**—মাননীয় মন্ত্রী জানাবেন কি থৈগাবন চৌধুরী পাড়ার একটি রিংওয়েল যেটি ট্রাইবেল ওয়েলফেয়ার স্কীম থেকে মঞ্জুর হয়েছিল, সেই রিংওয়েলটি সেখানে না বসিয়ে শান্তির বাজার গ্রাম পঞ্চায়েতের প্রেসিডেন্ট তাঁর পুরানো বাড়ী—অন্নদা মিত্র তার বাড়ীর সামনে বসানো হয়েছে কিনা, সেই ট্রাইবেল ওয়েলফেয়ার স্কীমের রিংওয়েলটি, এটা সত্য কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—এই রকম অনেক ক্ষেত্রে আজকাল পঞ্চায়েত হওয়ার পরে রিংওয়েল কোথায় বসবে, টিউবওয়েল কোথায় বসবে সাধারণতঃ পঞ্চায়েত'এর মেম্বারদের সংগে আলোচনা করে জায়গাটা ঠিক করা হয়, সাধারণতঃ বলছি, কাজেই কোথায় বসবে না বসবে পঞ্চায়েতের তারাই ঠিক করে দেয়।

**শ্রীলুরা আং মগ :**—আমার প্রশ্ন হল ট্রাইবেল ওয়েলফেয়ার স্কীমের যে রিংওয়েলগুলি এবং টিউবওয়েল গুলি সেগুলি নন-ট্রাইবেল'এর বাড়ীতে বসানো হচ্ছে কিনা, এটা হচ্ছে আমার প্রশ্ন, মাননীয় স্পীকার।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—আমি প্রশ্নটা ঠিক বুঝতে পারলামনা যে ট্রাইবেল এরিয়াতে, ট্রাইবেল ওয়েলফেয়ার স্কীম থেকে যেটা দেওয়া হয়েছে, ট্রাইবেল এরিয়ার জন্য, সেই এরিয়ার মধ্যে শুধু ট্রাইবেল ছাড়া আর কোন লোক নাই একথা কি বলতে চান মাননীয় সদস্য ?

**শ্রীআতিকুল ইসলাম :**—মাননীয় সদস্য বলতে চান যে ট্রাইবেল ওয়েলফেয়ার স্কীম'এ যে সমস্ত টিউবওয়েল এবং রিংওয়েল ট্রাইবেলদের দেওয়ার জন্য, সেংশন হয়েছে সে সমস্ত রিংওয়েল এবং টিউবওয়েল নন-ট্রাইবেল এরিয়াতে বণ্টন করা হয়েছে কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—এই প্রশ্নটা হচ্ছে এই যে ট্রাইবেল ওয়েলফেয়ার স্কীমে ইনডিভিজুয়েল ট্রাই-বেলকে দেওয়ার প্রশ্ন নয়, ট্রাইবেল এরিয়াতে যে টিউবওয়েল দেওয়ার কথা সেটা ট্রাইবেল এরিয়াতে বসেছে কিনা, সেটা হচ্ছে প্রশ্ন। সেখানে নন-ট্রাইবেল আছে কিনা, সেজন্যই আমি প্রশ্নটা করছিলাম, জানতে চাচ্ছিলাম যে, যে এলাকার কথা বলছেন সেই এলাকায় শুধু কি ট্রাইবেল, নন-ট্রাইবেল কেউ নাই এ' এলাকার মধ্যে ?

**শ্রীলুরা আং মগ :**—না।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—তাহলে সেটা দেখা যেতে পারে।

**Mr. Speaker :**—Question hour is over, we pass on to the next item--Information regarding President's assent to the Bills.

**Mr. Speaker** :—The question hour is over. We would pass on to the next item. Next item is intimation regarding President's Assent to the Bills. The following Bills, received the Assent of the President on the 26th March, 1965.

1) The Appropriation (Vote on Accout) Bill, 1965 (Bill No. 1 of 1965) :—
2) The Appropriation Bill, 1965 (Bill No. 2 of 1965).

These are for information of all Members.

We pass on to the next item—Calling Attention. There is one Calling Attention given notice of by Shri Hlura Aung Mog, M.L.A., on the 18th March, 1965 to which the Minister concerned agreed to make statement to day, the 2nd April, 1965.

I would now call on the Hon'ble Sachindra Lal Singh, Minister in-charge of the Land Revenue Department to make a statement on—

"Large-scale displacement of tribals of and Refugees of Bogafa, near the Block area, in Belonia Sub-division due to acquisition of land for public purposes and absence of re-settlement schemes for the displaced persons"

**Shri Sachindra Lal Singh** :—Hon'ble Speaker, Sir, এখানে calling attentian notice দেওয়া হয়েছে "Large-scale displacement of tribals and Refugees of Bogafa, এই জায়গাতে ট্রাইবেলস এর মধ্যে রিপুজাই মগ বলে এক ভদ্রলোক তার জায়গা নেওয়া হয়েছে, কিন্তু তাকে ডিসপ্লেসড্ করা হয় নাই, কারণ তার আরো জায়গা সেখানে আছে এবং লেণ্ড একুইজিশন যেটা হয়েছে তার ক্ষতিপুরণ সেখানে দেওয়া হবে। আর এক জায়গাতে একটি মাত্র মুরজাই মগ তার জায়গা, সেই টিলা সামরিক বাহিনীর উইংগ তৈরী করার কাজের জন্য সেটা নেওয়া হয়েছে। আসাম রাইফেলস এর একটি উইংগ সেখানে রাখা হয়েছে। সামরিক বাহিনীর, তাদের কাজকর্ম্মের জন্য, তারা সেখানে বডার ডিপ্লয়মেণ্ট এর কাজে নিযুক্ত আছে, তাদের জন্য এই জায়গাটা নেওয়া হয়েছে। এখানে ট্রাইবেলস বলা হচ্ছে, একটা মাত্র মুরজাই মগ তার জায়গা নেওয়া হয়েছে, তাকে ডিসপ্লেসড করা হয় নাই, তার আরো জায়গা আছে। যে জায়গাটা নেওয়া হয়েছে সেটা ভুমি।

তারপর রিফিউজির কথা বলা হয়েছে রিফিউজি বলতে পাচ জন রিফিউজি, তাদের জায়গা নেওয়া হয়েছে তাদের আবার জায়গা দেওয়া হয়েছে এবং তাহাদিগকে লোন ও দেওয়া হয়েছে এক হাজার একশত পঞ্চান্ন টাকা করে প্রতিপরিবারকে। তাদের টিলা ভুমি নিয়ে তাদেরকে লো লেণ্ড দেওয়া হয়েছে, অথচ বলা হয়েছে যে সেখানে যে সকল লোক ছিল তাদেরকে ডিস-প্লেসড করা হয়েছে। একটাকেও ডিসপ্লেসড করা হয় নাই। সেখানে একটি মগ ছিল, তাকেও ডিসপ্লেসড করা হয় নাই। তার জায়গা আছে, তার টিলা ভুমি নেওয়া হয়েছে, তার জন্য ক্ষতিপুরণ দেওয়া হয়েছে। তাহাদিকে সেই জায়গা থেকে সরিয়ে লেণ্ড পেডি ফিল্ড দেওয়া হয়েছে। অতএব এটাই হল সত্যিকারের ঘটনা এবং সেটা নেওয়া হয়েছিল আসাম রাইফেলস এর একটা উইংগএর কাজের জন্য। তারা সেখানে আছে, সেই কাজের জন্য সেটা নেওয়া হয়েছে।

**শ্রীলুরা আং মগ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় একটা কথা পরিষ্কার করতে চাই। রুজাই মগ বলে এখানে বলা হয়েছে, তার কত কানি জমি এখানে একুইজিশন করা হয়েছে, তাকে কত করে ক্ষতিপুরণ দেওয়া সাব্যস্ত হয়েছে আমি সেটা জানতে চাই?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—এখানে কথা হল ডিসপ্লেসড করা হয়েছে কিনা? কলিং এটেনশন নোটিশ আছে লার্জ নাম্বার অফ ট্রাইবেলস ডিসপ্লেসডমেণ্টস্। সেখানে লার্জ নাম্বার অব ট্রাইবেলস এর ডিসপ্লেসমেণ্ট এর কোন প্রশ্নই নাই। একটা মাত্র রুপজাই মগ। তার ও ডিসপ্লেসডমেণ্ট এর কোন প্রশ্নই নাই। তার টিলা লেণ্ড যেটা ছিল সেই টিলা লেণ্ড নেওয়া হয়েছে এবং এর ক্ষতিপুরণ দেওয়ার কথা বলা হয়েছে। তাকে ক্ষতিপুরণও দেওয়া হবে। অতএব সেটাও ধার্য্য হয়েছে। কিন্তু কত টাকা ধার্য্য হয়েছে সেটা জানতে চাইলে পরে আমি সেটা পরে জানতে পারব। এখন আমি টাকার পরিমাণটা বলতে পারব না। আর ল্যাণ্ড এর পরিমাণ যেটা বলা হয়েছে। এই মাত্র জানি যে তার টিলা লেণ্ড ছিল, সেই টিলা লেণ্ডটা নেওয়া হয়েছে, সেটা ১৭।১৮ কানি জমির মত আছে টিলা লেণ্ড। অতএব তার ডিসপ্লেসডমেণ্ট এর কোন প্রশ্নই উঠে না। তার আরো লোঙ্গা লেণ্ড তার আছে।

**শ্রীলুরা আং মগ :**—মাননীয় স্পীকার, স্যার, তাদেরকে যে লোঙ্গা ল্যাণ্ড সেটা বললেন দেওয়া হয়েছে, সেটা কত কানি করে রিফিউজিদের দেওয়া হয়েছে এটার ক্লারিফিকেশন চাচ্ছি।

**Mr. Speaker** :--No additional clarification. If any point is raised in the statement of the Hon'ble Minister that may be asked and he has submitted clarification.

Demands for Grants shall take next item— Government Business (Financial) Voting on Demands for Grants for 1965-66.

Next Business to-day is Voting on Demands for Grants for 1965-66 viz. Demand No. 20-Industries, No. 37 Capital outlay on Industrial and Economic Development and No. 31 Forest are to be disposed of. The discussion on Demand No. 18 Animal Husbandry is to continue.

Members have received the List of Business along with the Appendix showing Demands to be moved by the Chief Minister and the Cut Motions to be moved by the Members. Now the Chief Minister will move his demands standing in his name one by one when I call a particular demand and as soon as the Chief Minister has moved his demands I shall take all the Cut Motions to be moved and there will be discussion on the demands and the Cut Moti ons. Thereafter when the debate is closed I shall dispose them one after another by voice vote.

I may also inform the Hon'ble Member that I have decided to request the Chief Minister to move the Demand No. 20 Industries and No. 37-Capital Outlay on Industrial and Economic Development together and I shall have one general debate on these two demands as they are of allied nature ; of course I shall dispose of the demands separately.

Discussion on Demand No. 18-Animal Husbandry is to continue. Discussion proceeded yesterday. Now only the replies to the debate is to be given by the Mover of the Demand. Therefore I call on Shri Sachindra Lal Singh to take part in the debate to give his replies

**শ্রীশচীন্দ্র লাল সিংহ** :— মাননীয় অধ্যক্ষ মহোদয় কালকে এই সম্বন্ধে বিস্তৃত ভাবে আলাপ আলোচনা বিরোধী পক্ষ থেকে করা হয়েছে। আমি এই কথাটাই বলতে চাই স্পীকারের মাধ্যমে হাউসের সামনে যে, এনিমেল হাসবেন্ড্রি যে প্লেন স্কিম এবং নন্-স্কিম আইটেমগুলি আছে সে সম্বন্ধে আমরা প্রথমে চিন্তা করব যে প্রি-প্লেন সময়ে কত ছিল, কি ছিল। এখন কি আছে এবং সেই দৃষ্টিভঙ্গি নিয়ে আজ আমাদের বিচার করতে হবে। সেই বিচার করতে গেলে আমাদের দেখতে হচ্ছে যে ১৯৬৫-৬৬ তে ডিসপেন্সারী, ষ্টক্‌মেন সেণ্টার কত ছিল ডিউরিং ১৯৬৪-৬৫ কত ছিল? এট প্রেজেণ্ট দেয়ার আর ৩২ ভেটারনারী ইনস্‌টিটিউশন কেটারিং দি নিডস্‌ অফ লাইবস্‌ অফ দি পপুলেশন অফ দিস টেরিটরি এবং তার পর ভেটার্নারি এইড্‌ এজ এক্‌সেপটেড্‌ বাই দি গভর্ণমেণ্ট অফ্‌ ইণ্ডিয়া ইট উইল বি এনাফ। ভেটার্নারি ইনস্‌টিটিউশনস্‌ প্রভাইডেড্‌ ফর্‌ এভরি টুয়ানটিফাইব্‌ থাউজেণ্ডস্‌ হেডস্‌ অফ লাইবস্‌ অফ এনিমেলস্‌। ইট্‌ উইল বি সাফিসিয়েণ্ট to have থারটি ভেটার্নারি ইনষ্টিটিউশনস্‌ ইন্‌ দি ষ্টেট। তারপর লাইফ্‌ষ্টক্‌ পপুলেশন হল ৭,৩৫,৫০০। এখন আমাদের চিন্তা করতে হবে তাদের চিকিৎসার জন্য, পানীয় জলের জন্য, উন্নত ধরণের পশু পালনের প্রতি যাতে এখানে লোক আগ্রহি হয় এবং সেটাকে গ্রহণ করে। জনসাধারণের মধ্যে যাতে ইন্‌সেমিনেশনকে আমরা চালু করতে পারি। ত্রিপুরার জনসাধারণ সেটাকে প্রাণ দিয়ে গ্রহণ করেছে। তাই আমাদের এটা খুব সফল হয়েছে এবং আমরা সফলতা অর্জন করতে পেরিছি। কারণ জনসাধারণের মধ্যে আরটিফিসিয়েল ইন্‌সেমিনেশন সম্বন্ধে অন্যান্য জায়গায় আমরা যেটুকু খোঁজখবর রাখি, একটা প্রিজুডিস্‌ ছিল আরটিফিসিয়েল ইন্‌সেমিনেশন সম্বন্ধে।

কিন্তু জনসাধারণের সেই প্রিজুডিস এখন নাই বললেও অত্যুক্তি হবে না এবং তারা সেটাকে গ্রহণ করেছেন। তার প্রসারকার্য এবং তার কার্য্যকারিতা দেখে এখানকার জনসাধারণ এটাকে ঠিক তাদের উন্নতির সোপান বলে মনে করেছিলেন বলেই সেটাকে তারা গ্রহণ করতে পেরেছেন এবং সেইভাবে কার্য্য অগ্রসর হয়েছে। প্রতি ব্লকে আজকে ইনসেমিনেশন সেণ্টার খোলার ব্যবস্থা করা হচ্ছে। এটা একটা নুতন প্রথা যা আমাদের দেশে কোন সময় ছিল না। আমাদের লোকজন ছিল না বললেও অত্যুক্তি হয় না। তাদের ট্রেণ্ড আপ করতে হয়েছে এবং তাদের ইনস্ট্রুমেণ্ট সম্বন্ধে জানার অভিজ্ঞ লোকের দরকার ছিল। সেইজন্য একটা প্ল্যাণ্ড স্কীমের মারফত ট্রেনিংএর একটা প্রগ্রাম রাখা হয়েছে এবং সেই ট্রেনিং-এ তাদের ট্রেণ্ড আপ করে সে সমস্ত কাজে নিয়োগ করা হচ্ছে যাতে আমরা এনিমেল হাজবেনড্রীকে শক্তিশালী করতে পারি। তারপর ভ্যাকসিনেটরস ট্রেণ্ড আপ করতে হয়েছে। সেইভাবে আমাদের কার্য অগ্রসর হয়েছে। তারপর আর একটা কথা আমাদের চিন্তা করতে হয়েছে যে যারা উন্নত ধরণের এই ইনসেমিনেশন প্রসেসকে কার্য্যকরী করে ভাল গোবৎস উৎপাদন করতে পারে তাদিগকে পুরস্কার দেওয়ার ব্যবস্থা করা হয়েছে এবং তাদিগকে একটা সাবসিডি দেওয়া হচ্ছে। তারপর এই উন্নত ধরণের গরু রাখতে গেলে পরে তার যে খাওয়ার ব্যবস্থা করতে হয় সেজন্য একটা স্কীম এখানে আছে এবং সেই অনুসারে সেই কার্য্যগুলি চলছে।

এনিমেল হাজবেনড্রি ডিপার্টমেণ্টে মিল্ক সাপ্লাই একটা স্কীম আছে, সেই স্কীমটাকে আমাদের লক্ষ্য করতে হবে। একদিন মাননীয় বিরোধী দলের পক্ষ থেকেও সেটাকে নিন্দিত করা হয়েছিল এই বলে যে আত্মীয় ভরণপোষণের জন্যই নাকি এটাকে আমরা করেছি। তার উপকারিতা আজ তাঁরা বুঝেছেন, সেটাতেই আমাদের সাফল্য। তাঁরা কেন বুঝেছেন সেটা বলব। আরও যাতে সেণ্টার খোলা যায় তার কথা তাঁরা বলছেন। কারণ আজকে তাঁরা বুঝেছেন যে আত্মীয় ভরণপোষণ করার মানেই হল এই যে ত্রিপুরা রাজ্যে প্রতিটি লোকই আমাদের আত্মীয়। অতএব তাদের উন্নতির জন্যই এই ব্যবস্থা করা হয়েছে। আর এটা যে উন্নততম ব্যবস্থা সেটা আজ তাঁরা স্বীকার করেছেন। সেই দিক দিয়ে প্ল্যানের সার্থকতা আমরা বুঝতে পারব। কারণ তাঁদের প্রবল একটা বিরোধিতা ছিল, তাঁরা আজ তার উপকারিতা বুঝেছেন, সেজন্য আমরা অত্যন্ত আনন্দিত।

তারপর বলা হয়েছে গোপালন সম্বন্ধে এবং গরুর যাতে সুচিকিৎসা হতে পারে। আগে আমাদের চিকিৎসক ছিল না। আজকে আমরা একটা প্ল্যাণ্ড স্কীমের মারফতে তাদিগকে ট্রেণ্ড আপ করে পাঠাই। আমরা প্রত্যেকটি ডিসপেনসারীর মধ্যে তার প্রবর্ত্তন করতে পেরেছি আমাদের প্ল্যান ও স্কীম জনসাধারনের বিরাট একটা সমর্থন পেয়েছে এবং পেয়ে তারা তাদের যে লাইভস্টক, গরু আছে সেই গরুকে উন্নত করার জন্য সক্রিয় একটা প্রচেষ্টা তাদের মধ্যে জাগ্রত করেছি এবং সেই অনুসারেই তাদের চিকিৎসার সুবন্দোবস্ত প্রত্যেক জায়গায় করা হচ্ছে। তবে এই জায়গাতে চিন্তা করতে হবে, এই যে ষ্টকম্যান সেনটার থেকে আরম্ভ করে প্রত্যেক ব্লকের টিকা-দারের কথা বলেছি, ভেক্সিনেটরের কথা বলেছি, তাও করা হয়েছে। এটা বুঝতে একটু সময় তাদের নিয়েছিল। কিন্তু আজকে তাঁরা বুঝেছেন যে ভ্যাক্সিনেটরের দরকার। তাঁরা আগে বলতেন যে সব আত্মীয় স্বজনের ভরণপোষণের জন্যই এই সমস্ত সেনটার করা হয়েছে, কংগ্রেসের কর্মীকে কাজ দেওয়ার জন্যই করা হচ্ছে। এই যে হাসপাতাল, ডিসপেনসারী হচ্ছে তাদের আত্মীয় স্বজনের ভরণপোষনের জন্য। আজ তাঁরা বুঝেছেন এই আত্মীয় স্বজনরা ত্রিপুরা রাজ্যের প্রাণ স্বরূপ। এই

লোকগুলিকে সহযোগিতা করা দরকার। জনসাধারণ যখন বুঝে তাদের সহযোগিতার হস্তকে সম্প্রসারিত করে সেটাকে সাফল্যমণ্ডিত করছেন তখন তাঁরা দেখেছেন যে বিপথের প্রচার করে আজকে তারা জনসাধারণের থেকে অনেক দূরে চলে যাচ্ছেন। আজকে এই জায়গাতে সাফল্যমণ্ডিত করার জন্য তারা হস্ত সম্প্রসারিত করেছে সেজন্য আমরা তাদিগকে অসংখ্য ধন্যবাদ প্রদান করি। তারপর এখানেই ক্ষান্ত নয়। তার সাথে সাথে চিন্তা করতে হয়েছে যে ত্রিপুরা রাজ্যে যে কৃষককুল তার মধ্যে আমরা আগেও বলেছি যে ৮ লক্ষ রিফিউজী আর ৩ লক্ষের উপরে হল' ট্রাইবেল। অতএব তাদের উন্নতির জন্য আরও সক্রিয় ব্যবস্থা করা চলে কিনা, তাদের অর্থনীতিকে আরও শক্তিশালী করা চলে কিনা, সেজন্য একটা পিগারী স্কীম করা হয়েছে। সেই পিগারী স্কীম থেকে পিগস প্রত্যেক জায়গাতে, প্রত্যেক ব্লকেও দেওয়া হয়েছে এবং সেটা এমনভাবে জনসাধারণ নিচ্ছে এবং নিয়ে সেই পিগারী স্কীমকে তারা আজকে তাদের অর্থনীতির দিক দিয়ে উন্নতির একটা সোপান রূপেই মনে করছে। কারণ এক দিন ত্রিপুরা রাজ্যে হয়ত ছয় আনা ছিল সেই শুয়রের মাংসের সের। আজকে সেই জায়গাতে আড়াই টাকা তিন টাকা পর্যন্ত সের হয়েছে। বিরোধী দলের সদস্যরা আজকে তার উপযোগিতা বুঝেছেন বলেই আমার মনে হয় এবং তারাও আজকে আমরা দেখছি যে পিগারীকে উন্নত করার জন্য জনসাধারণের সাথে প্রশংসা করছেন। অতএব সেই দিক দিয়ে আমরা চিন্তা করে পিগারী স্কীমটাকে প্রবর্তন করেছি, এবং সেটাও সাফল্য সহকারেই আমরা গড়ে তুলতে পেরেছি। তারপর পোলট্রি স্কীম আছে। অতএব এটা হল এখানকার যে জনসাধারণ সেই জনসাধারণের উন্নতির জন্য। যাতে সেই ব্যবস্থা আমরা গ্রহণ করতে পারি এবং এই সমস্ত ব্যবস্থাকে উন্নততর করতে পারি বিরোধী দলের মাননীয় সদস্যরা সেইভাবে যদি সাজেশন দেন তাহলে পরে আমরা বুঝব যে এটাকে বাস্তবিকই তারা উন্নত করতে চান। প্রত্যেকে আমরা যদি ঠিক ঠিক ভাবে সেই মনোভাব নিয়ে, উন্নত করব এই মন রেখে ক্রিটিসাইজ করি, সমালোচনা করি তাহলে সেই সমালোচনা দেশের উন্নতিতেই আমরা নিয়োগ করতে পারব। কারণ এই যে পিগারী, ডাকারী এবং এনিম্যাল হাজবেনডারী চলছে, পোলট্রি চলছে এটা হল ত্রিপুরার জনসাধারণ যারা কৃষক আছে, যারা জুমিয়া আছে, যারা লেণ্ডলেস আছে তাদের অর্থ নৈতিক বুনিয়াদকে শক্তিশালী করার জন্য, তাদের কৃষি ব্যবস্থাকে উন্নত করার জন্য। এই ব্যবস্থা যাতে আমরা নিয়োজিত করতে পারি এবং প্রত্যেকে সহযোগিতার মনোভাব নিয়ে যদি আমরা অগ্রসর হই তাহলে পরে আমরা ত্রিপুরার কৃষককুলকে, শ্রমিককুলকে, আদিবাসী যারা আছে এবং উদ্বাস্তু যারা আছে তাদের অর্থনীতিকে শক্তিশালী করতে পারব। অতএব এই ব্যবস্থার উপর ভিত্তি করেই এই বাজেট রাখা হয়েছে। আশা করি এই হাউস বাজেটকে সর্বসম্মতিক্রমে গ্রহণ করবে।

**Mr Speaker** :— Discussion on Demand for grant No. 18 is over. I would now put this to vote. I would put to vote the cut motion tabled by Shri Ramcharan Deb Barma. The question is that the Demand be reduced by Rs. 100/- to discuss on 'absence of provision for establishment of Veterinary Hospital, Dispensaries and Stockman Centres.'

As many as are of that opinion will please say 'AYES'

( Voices : 'AYES' )

As many as are of contrary opinion will please say 'NOES'

( Voices : 'NOES' )

NOES have it, NOES have ii.

I would now put the cut motion of Shri Sudhnwa Deb Barma. The question is that the demand be reduced by Rs. 100/- to discuss on 'inadequacy of provision for expansion of milk snpply scheme.'

As may as are of that opinion will please say 'AYES'

( Voices : AYES )

As many as are of contrary opinion will please say 'NOES'

( Voices : NOES )

NOES have it, NOES have it.

I would now put the main motion to vote. The demand for grant No. 18 Animal Husbandry. The question is that a sum not exceeding Rs. 18,61,500/- [inclusive of the sums specified in Column 3 of the Schedule to the Appropriation (Vote on Account) Bill 1965], be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1966 in respect of Demand No 18- Animal Husbandry

As may as are of that opinion will please say 'AYES'

(Voices : AYES)

As many as are of contrary opinion will please say 'NOES'

(No Voice)

AYES have it, AYES have it.

Next we take up the Demand for Grant No. 20. I would now call on the Hon'ble Chief Minister Shri S. L. Singh to move his motion for demand for Grant No. 20- Industry.

**S. L. Singh** :— Hon'ble Speaker, Sir. On the recommendation of the Adminis- strator I beg to move that a sum not exceeding Rs. 21,03,200/-. [inclusiue of the sums specified in Column 3 of the Schedule to the appropriation (Vote on Account) Bill 1965], be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1966 in respect of Demand No. 20- Industries.

**Mr. Speaker** :— I would again call on Hon'ble Chief Minister to move his Demand for Grant No. 37 - Capital outlay on Industrial and Economic Develop- ment, because discussion on both the demands will be taken together.

**Shri S L Singh ( Chief Minister )** — Hon'ble Speaker Sir, on the recommenda- tion of the Administrator, I beg to move that a sum not exceeding Rs. 7,00,000/- [ inclusive of the sums specified in column 3 of the Schedule to the Appropriation ( Vote on Account ) Bill, 1965 ], be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1966 in respect of Demand No. :7 - Capital outlay on Industrial and Economic Develop- ment.

**Mr. Speaker** :— Against the Demand No. 20, there are two cut motions. One has fallen through on account of absence of the member given notice. I would call on Shri Aghore Deb Barma. All these cut motions have been admitted. The cut motion is (i) Mismanagement of Industrial Estate. (ii) Absence of provision for starting Jute Mill, Paper Mill, Spinning Mill, Sugar Mill and certain other medium and small size of Industries.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :— মাননীয় অধ্যক্ষ মহোদয় আজকে এই ডিমাণ্ড নাম্বার ২০ ইনডাষ্ট্রিখাতে যে ব্যয় বরাদ্দ বাজেটে রাখা হয়েছে, তা আমাদের ত্রিপুরা রাজ্যের অবস্থা বা প্রয়োজনের তুলনায় অত্যন্ত নগন্য। কারণ আমরা যে অবস্থার সম্মুখীণ হতে যাচ্ছি সেই অবস্থার সঙ্গে মিলিয়ে এই ইনডাষ্ট্রি খাতে ব্যয় বরাদ্দ রাখা হয় নাই। আমরা জানি ত্রিপুরা রাজ্যে পূর্ব্ব পাকিস্তান থেকে লোক এই জায়গায় আসছে, এবং আমরা তাদের স্থান দিচ্ছি। আজকে স্বাভাবতঃই মানুষ আসলে তার বাঁচার দিকে সর্বাগ্রে নজর রাকবে। কিন্তু রাজ্যের মধ্যে আসার পর তারা দেখে এখানে রুজিরোজগার করে খাওয়ার কোন ব্যবস্থা নাই, শ্রমদান করেও খাওয়ার কোন ব্যবস্থা নাই। যদি বাঁচতে হয় তাহলে জমির দরকার। কাজেই সমস্ত মানুষ আজকে জমির উপর ভীড় করেছে। যার ফলে সমাজের যারা চিন্তায়, চেতনায়, বুদ্ধি বিবেচনায় আজকে অনগ্রসর, তারা আজকে জমি থেকে উৎখাত হয়ে চলছে। কাজেই এই অবস্থাকে বাস্তবিকপক্ষে যদি রোধ করতে হয় তাহলে যে সমস্ত লোক নূতন করে এখানে আস্‌ছে তাদের বাঁচার একটা অলটারনেটিভ ব্যবস্থা করতে হবে। সেই ব্যবস্থার দিকে লক্ষ্য রেখে বাজেট প্রভিশনে টাকা রাখা দরকার। আমি একথা স্বীকার করি যে আমরা আলাউদ্দিনের প্রদীপের মত রাতারাতি ভারি শিল্প এখানে প্রতিষ্ঠা করতে পারব না। যদি কোন বড় শিল্প এখানে প্রতিষ্ঠা করতে হয় তাহলে যোগাযোগ ব্যবস্থাকে শক্তিশালী করতে হবে। তার মানে রেল লাইন হওয়া দরকার, রেল লাইনের সম্প্রসারণ করা দরকার, বিদ্যুৎ শক্তির দরকার, সবই দরকার এটা আমরা বুঝি এবং এইগুলি ছাড়া বড় বড় শিল্প, হেভি ইণ্ডাষ্ট্রি গড়ে তুলা সম্ভব নয়, এটা বাস্তবিক কথা, একথা অস্বীকার করার হেতু নাই। একজনকে অন্যের বিরুদ্ধে লেলিয়ে দিয়ে এই সমস্যার সমাধানের পথ যদি খুঁজি তাহলে একথা ঠিক সে সমাজের যে দুর্বল অংশ আছে তারা আজকে জমি থেকে উচ্ছেদ হয়ে যাবে, তারা আজকে দিনের পর দিন নিশ্চিত মৃত্যুর মুখেই এগিয়ে যাবে, এই হচ্ছে বাস্তবিক ঘটনা এবং অবস্থা। কাজেই ভারি শিল্পের কথা আমরা বাদই দিলাম। যে সমস্ত শিল্প আজকে সরকারের ব্যবস্থাপনায় বা উদ্যোগে গড়ে উঠেছে—ইনডাষ্ট্রিয়াল সেণ্টার যেমন অরুন্ধতিনগর বা কুমারঘাট করা হয়েছে, সে সমস্ত ক্ষেত্রে অর্থাৎ যেটুকু সরকার করেছেন তার মাধ্যমে মানুষের কিছু উপকার করতে পারব বা মানুষের কাজের সুযোগ সুবিধা সৃষ্টি করতে পারব সেদিক দিয়ে যদি আমরা নজর দেই, তাহলে সেদিক দিয়ে নেগ্‌লিজেনস্‌ আমরা দেখতে পাই, সেখানে আজকে মিসমেনেজমেণ্ট আমরা দেখতে পাই। কেন আমি একথা বলছি—কারণ আমি জানি অরুন্ধতিনগর যে সেণ্টার যেখানে পেপার মেকিং সেণ্টার আছে, টেনারি আছে, ফুটওয়্যার আছে, ব্ল্যাকস্মিত আছে, কারপেন্টি আছে, প্রাইভেট রাণ অ্যালুমিনিয়াম আছে, তারপর সিটিজেন কোং আছে Workshop, ফ্রুট ক্যানিং আছে- অ্যাগ্রিকালচার ডিপার্টমেন্টের তত্বাবধানে, উইভিং সেণ্টার আছে। এই যে সেণ্টারগুলি আমরা করেছি এইভাবে অন্যান্য জায়গার মধ্যে আমরা যে সমস্ত সেণ্টার খুলেছি এই গুলিকে ভালভাবে পরিচালনায়

দায়িত্ব সরকারের। আজকে এই সমস্ত ঘটনা দেখে ব্যক্তিগতভাবেও অনেক মানুষ হয়ত ইনিসিয়েটিভ নিয়ে এটা করবে। তাতে অনেক মানুষের কাজ করার সুবিধা আমরা সেখানে করতে পারব। এখানে আমি মিস্‌মেনেজমেণ্টের এবং নেগ্‌লিজেন্‌স এর একটা ঘটণা এখানে উল্লেখ করব। যেমন ফুটওয়্যার যখন রিহ্যাবিলিটেশন ডিপার্টমেণ্টের তত্বাবধানে ছিল তখন সেখানকার কর্মীদের দুইশত, আড়াই শত টাকা মান্থলি রোজগার করার একটা সুবিধা ছিল। কারণ তারা খুব ইনিসিয়েটিভ' নিয়ে নিজেদের দায়িত্বে জুতাগুলি সরবরাহ করার ব্যবস্থা করেছিলেন। কিন্তু যেই মাত্র অন্য একটা ডিপার্টমেণ্ট'এর হাতে চলে গেল তখন সরকার কোন দায়িত্ব নিচ্ছেন না যার ফলে আজকে তাদের গঁড়পড়তা মাসিক রোজগার একশত টাকায় নেমে আসল। কোন কোন মাসে একশত টাকা পড়ে কিনা সন্দেহ। কিন্তু একটা জিনিষ হচ্ছে, সরকার নিজ দায়িত্বে যে সমস্ত ছোট খাট ইনডাষ্ট্রিগুলি গড়ে তুলেছে এইগুলি যদি ভালভাবে পরিচালনা করতে হয়, সরকারকে এইগুলি নিজ দায়িত্বে নিশ্চয়ই নিতে হবে। সেই সমস্ত জিনিষ সরকার ইচ্ছা করলেই পারেন। যেমন মিলিটারী আছে, পুলিশ বাহিনী আছে। সেগুলি বাধ্যতা-মূলক ভাবে বা আলাপ আলোচনার মাধ্যমেই হউক তাদের যে সমস্ত কারখানায় জুতা তৈরী হয় এইগুলি সাপ্লাই করার ব্যবস্থা যদি করা যায় তাহলে তার একটা ফিকসড মার্কেট থাকে, বিক্রীর ব্যবস্থা থাকে। সেখানে কাজ কর্ম করা লেবারের উপর নির্ভর করবে। যত বেশী কাজ করবে তত বেশী ওয়েজ পাওয়া যাবে। টাকা বেশী পাওয়া যাবে কাজেই সেই ব্যাপারে তারা ইনটারেষ্টড হবে। যদি আমরা সাহায্য করতে পারতাম কিন্তু সরকারের আজকে এখানে এমন নেগ্‌লিজেন্স যে, আজকে যেখানে দুইশত তিনশত টাকা তারা রোজগার করত সেখানে মাত্র একশত টাকার নেমে আসছে। আরেকটা কথা হল, স্যাফিশ্যাণ্ট কাজ তারা সেখানে করতে পায় না। যদি সেই রকম ভাবে বিক্রি করার ব্যবস্থা থাকত তাহলে সাফিশ্যাণ্ট কাজ কর্ম তারা করতে পারত, তাতে আর রোজ-গার তাদের বাড়ত। অবশ্য এখানে অনেক উল্লেখ করা হয়েছে যে কো-অপারেটিভ'এর মাধ্যমে মার্কেটিং কো-অপারেটিভকে ডেভেলাপমেণ্ট করার সমস্ত দায়িত্ব তাদের দিয়ে আস্তে আস্তে এইগুলির বেচা-বিক্রির দায়িত্ব দেওয়া হচ্ছে, এটা অবশ্য প্রিলিমিনারি ষ্টেজ। এটা করাটা খুবই ভাল। কিন্তু এখন পর্য্যন্ত সেই ষ্টেজ অর্থাৎ যেখানে আমাদের যতটুকু দরকার ততটুকু আমরা করতে পারি নাই। আমরা চেষ্টা চালালেও এটা সময় সাপেক্ষ। কিন্তু এখন পর্য্যন্ত ষ্ট্যাণ্ডার্ড-এ নিয়ে যাওয়ার মত অবস্থার সৃষ্টি হয় নাই। কাজেই এই সাপক্ষে অন্ততঃ যে সমস্ত জিনিষ সেখানে তৈরী হয় সেগুলি সরকার নিজ দায়িত্বে ক্রয় করে অন্যত্র বেচা-বিক্রির সুযোগ সুবিধা করে দেওয়া দরকার। অর্থাৎ তাদের কাজকে গ্যারেণ্টেড করা দরকার। আর সঙ্গে সঙ্গে যে কো-অপারেটিভের ব্যবস্থা করা হয়েছে তাত থাকবেই। তাড়াহুড়া করে কোন কিছু করা সম্ভব নয়। কাজেই এই সময়টার মধ্যে সরকার নিজে দায়িত্ব নিয়ে এইগুলি করা দরকার। আরেকটা হচ্ছে পে স্কেল সম্পর্কে রিভাইজড পে স্কেল সম্পর্কে আমি বলব ঐ ইণ্ডাষ্ট্রিয়েল সেণ্টার-এর মধ্যে যারা কাজকর্ম করে, যারা টেকনিক্যাল ষ্টাফ, ক্ল্যারিক্যাল ছাড়া, যারা টেকনিক্যাল ষ্টাফ তারা যদি কোন সময় ওভার টাইম খাটে, তাদের কোন ওভার টাইম-এর টাকা দেওয়া হয় না। এ ব্যাপারে তাদের প্রতি নজর রাখা দরকার। কলেজটিলার মধ্যে একটা সেণ্টার আছে—অ্যালুমিনিয়াম সেড্‌ দিয়ে ঘর তৈরী করা। কবুতরের খোপের মত, এই গরমের মধ্যে সারাদিন বসে কাজ করার ধৈর্য্য মানুষের কতটুকু থাকবে এটা আপনারা কল্পনা করতে

পারেন। আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে একথা হাউসের মধ্যে রাখছি যে এই ঘরটা যেন করা হয়, কারণ এটা অস্বস্তিকর ব্যাপার।

আর কুমারঘাট সম্পর্কে আমরা অনেক বড় বড় কথা রুলিং পার্টির কাছ থেকে শুনেছি 'অমুক করব, তমুক করব। কিন্তু কার্য্যত সেখানে এখন পর্য্যন্ত কিছুই হয় নাই। একমাত্র মৌমাছির চাষ ছাড়া সেখানে এখন পর্য্যন্ত, আমার খবর মতে, মৌমাছির চাষ কেন্দ্র ছাড়া আর কোনটাই এখন পর্য্যন্ত সেখানে হয় নাই। সেই ক্ষেত্রে আমরা দেখি এই রিভাইজড পে স্কেল করার আগে সেখানকার যারা এই ডিপার্টমেন্ট এ কাজ করতো তারা একটা ফিকস্‌ড এলাউন্স কুড়ি টাকা করে তারা পেত বেতনের উপরে। আর আজকে এই রিভাইজড পে স্কেল চালু হওয়ার পরে যে কুড়ি টাকা তারা পেত সেটা বন্ধ হয়ে গেছে। তার ফলে তারা পূর্ব্বে যা পেত এখন এই রিভাইজড পে স্কেল এর ফলে তারা আরো কম টাকা পায়। এই ভাবে একটা অসন্তোষ দেখা দিয়েছে। মাননীয় অধ্যক্ষের মাধ্যমে মন্ত্রী মণ্ডলীর কাছে আমি অনুরোধ রাখব তাদের প্রতি যেন নজর দেওয়া হয়। কারণ যে সমস্ত কর্ম্মচারীর উপরে আমাদের দেশের ভবিষ্যৎ উন্নতি, অগ্রগতি নির্ভর করে তারা যাতে ইন্টারেষ্ট নিয়ে কাজকর্ম করতে পারে, তারা যাতে ডিসকারেইজড্‌ না হয় সেদিকে নজর দেওয়া দরকার, তা না হলে বিভিন্ন কাজের মধ্যে গাফেলতি দেখা দেবে। কাজেই সেদিকে নজর রেখে তাদের প্রতি যে অন্যায় করা হয়েছে সেটা যেন বিবেচনা করা হয় এই অনুরোধ আমি রাখছি। আর একটা কথা হল আমরা এই ত্রিপুরা রাজ্যের মধ্যে বড় বড় শিল্প না হয় নাই করলাম, কারণ এটা আমরা ইচ্ছা করলেই করতে পারি না। কিন্তু ছোট খাট একটা সুগার মিল করতে পারি, পেপার মিল আমরা করতে পারি, জুট মিল আমরা করতে পারি। তার জন্য যদি আমরা আশা করে থাকি রেল-লাইন যখন হবে তখন আমরা করব তবে আমাদের খুব অন্যায় হবে। বর্ত্তমান অবস্থার সঙ্গে মিলিয়ে এই ক্ষমতার মধ্যে যতটুকু সম্ভব আমাদের সেই চেষ্টা নেওয়া দরকার। কিন্তু এই বাজেটে প্রভিশনের মধ্যে জুট মিল, পেপার মিল বা স্পিনিং মিল বা সুগার মিল এইগুলির কোন প্রভিশন নাই। কাজেই সেইগুলি আমাদের ইমিডিয়েট করা দরকার। এই কথা বলে আজকে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**Mr. Deputy Speaker :—** I would now call on Shri Krishnadas Bhattacherjee.

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :—** মাননীয় অধ্যক্ষ মহোদয় ইণ্ডাষ্ট্রির উপরে যে কাট মোশনগুলি আনা হয়েছে সে কাট মোশনগুলি আমি সমর্থন করতে পারছি না কারণ এই কাট মোশনগুলি এমন কোন ফেক্টস্‌ এর উপরে বেসড্‌ নয় যাতে আমরা বলতে পারি যে এই ফেক্টস্‌গুলি এক্‌জিষ্টিং আছে। এই রকম কোন ফেক্ট্‌স নাই। কারণ হল যে কতকগুলি বিষয় যেমন mismanagement of Industrial Estate and absence of provision for starting Jute Mill, Paper Mill, Spinning Mill, Sugar Mill and certain other medium and small size industries. এইগুলি সম্বন্ধে আগেই বক্তৃতায় বলা হয়েছে, বাজেট বক্তৃতায় বলা হয়েছে। আমাদের মাননীয় ডেভেলপমেন্ট মিনিষ্টার বলেছেন যে ত্রিপুরায় বড় শিল্প বা ছোট খাট শিল্প প্রতিষ্টান করার প্রচেষ্টা তাঁরা করছেন। এই সম্বন্ধে পূর্ব্বেই বাজেট বক্তৃতায় আমাদের মাননীয় মন্ত্রী মণ্ডলী এই সংবাদ আমাদের এই হাউসে পরিবেশন করেছেন। তারপর এই সমস্ত কাট মোশন আসার মত কোন যৌক্তিকতা ছিল বলে আমার মনে হয় না। ত্রিপুরা রাজ্যে যে বেকার সমস্য সেই বেকার সমস্যার সমাধানের জন্য এই মন্ত্রীমণ্ডলী হওয়ার পর থেকে বিভিন্ন ভাবে চেষ্টা করা হচ্ছে।

বিভিন্ন প্রকার ইণ্ডাষ্ট্রী স্থাপনের জন্য নিজেরাই চেষ্টা করছেন তাছাড়া বহুবার পত্র পত্রিকায় বিজ্ঞাপন দেওয়া হয়েছে যদি কোন প্রাইভেট সেক্টর এপ্লিকেশন দেয়। ত্রিপুরার বেকার সমস্যা সমাধানের জন্য ইণ্ডাষ্ট্রী দরকার এবং ইণ্ডাষ্ট্রী করতে হলে পাওয়ার দরকার। সেইজন্য আমাদের মন্ত্রীমণ্ডলী এখানে যে জল-বিদ্যুৎ পরিকল্পনা করেছেন সেটা কেন্দ্রীয় সরকার থেকে মঞ্জুর করে এনেছেন। তার কাজও মোটামুটি আরম্ভ হয়ে গেছে এবং তারা এটাই চিন্তা করে দেখছেন যে শুধু জল-বিদ্যুৎ পরিকল্পনার দ্বারা আমাদের এখানে ত্রিপুরায় যে প্রজেক্ট সেই প্রজেক্ট থেকে যে পাওয়ার উৎপাদন হবে সেটা দ্বারা ঠিক ইণ্ডাষ্ট্রির কাজ সম্পন্ন হবে না। তার জন্য আমাদের মন্ত্রীমণ্ডলী আবার আসাম গভর্ণমেণ্ট এর সঙ্গে এবং মনিপুর গভর্ণমেণ্ট এর সঙ্গে যোগাযোগ করে তাদের কাছ থেকে পাওয়ার সাপ্লাই আনার জন্য একটা চুক্তি করেছেন এবং আশা করা যাচ্ছে এই সমস্ত পাওয়ার পেলে আপাততঃ কিছুটা সমস্যার সমাধান করা যাবে। মাননীয় সদস্য শ্রীঅঘোর দেববর্ম্মা মহাশয় বলেছেন যে যারা ত্রিপুরায় আসছে তাদের খাওয়া, পড়ার জন্য একটা ইণ্ডাষ্ট্রী করা দরকার। একটা কথা এখানে বলা প্রয়োজন যে যারা এসেছে, যাদের দায়িত্ব ত্রিপুরা সরকার নিয়েছেন তাদের খাওয়ার যে সমস্যাটা সেটার সমাধান করা আগে প্রয়োজন। আর যারা আসছেন এখন বাহির থেকে, পাকিস্থান থেকে যারা উদ্বাস্তু হয়ে আসছেন এখনও, তাদের দায়িত্ব ত্রিপুরা সরকার বহন করতে সক্ষম কিনা? সেটা তারা অনেক চিন্তা করে ঠিক করেছেন যে বর্ত্তমানে আর কোন নূতন দায়িত্ব ত্রিপুরা সরকারের পক্ষে নেওয়া সম্ভব না। সেইজন্য কেন্দ্রীয় সরকারের সাথে আলাপ আলোচনা করে এই দায়িত্ব কেন্দ্রীয় সরকারের উপরে দেওয়া হয়েছে এবং কেন্দ্রীয় সরকার কিছু কিছু দায়িত্ব গ্রহণ করেছেন। বহু উদ্বাস্তু, যারা নূতন করে আসছেন, বাহির থেকে আসছেন, তাদেরকে বাহিরে পাঠানো হচ্ছে। বর্ত্তমানে ত্রিপুরায় যে পরিমাণ লোকসংখ্যা আমাদের এখানে আছে, তাদের বেকার সমস্যা সমাধানের জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এখানে বলা হয়েছে absence of provision for starting Jute Mill, Paper Mill, Spinning Mill, Sugar Mill and certain other medium and small size industries এর কোন প্রভিশন বাজেটে তাঁরা দেখতে পাচ্ছেন না। এর প্রভিশন বাজেটে দেখতে না পাওয়ার কারণ হল এখানে কতগুলি মিল প্রাইভেট সেক্টরে করার পরিকল্পনা গ্রহণ করেছেন ত্রিপুরা সরকার। যার জন্য পত্রিকায় বিজ্ঞাপন দিয়ে স্থির হয়ে গেছে, পার্টিও ঠিক হয়ে গেছে। এই সমস্ত মিল করবে—জুট মিল, স্পিনিং মিল এবং সুগার মিল এই তিনটা মিল প্রাইভেট সেক্টরে এখানে করা হচ্ছে এবং পার্টির সঙ্গে চুক্তি হয়ে গেছে। তারা মেশিনারি আনবার জন্য চেষ্টা করছেন। লেণ্ড এখান থেকে দেওয়ার ব্যবস্থা হচ্ছে। তাদেরকে যত সত্বর সম্ভব যাতে এই ইণ্ডাষ্ট্রিগুলি সেট্ আপ করতে পারে তা বলা হয়ে হয়েছে। স্পিনিং মিল, জুট মিল এবং সুগার মিল। স্পিনিং মিল দেওয়া হয়েছে মেসার্স কার ইষ্টার্ণ এজেন্সী লিমিটেড, আর জুট মিল দেওয়া হয়েছে মেসার্স ইণ্ডাষ্ট্রিয়েল এণ্ড ইকনমিক ডেভলপমেণ্ট সিণ্ডিকেট এবং সুগার মিল দেওয়া হয়েছে মেসার্স ত্রিপুরা সুগার্স বলে একটা ফার্ম্মকে। তাঁরা প্রাইভেট সেক্টরে এই কাজগুলি করবেন। আর পেপার মিল সম্বন্ধে বাজেটে কোন প্রভিশন না থাকলেও সেটা সম্বন্ধে একটা প্ল্যান পাঠানো হয়েছিল। যেমন পেপার প্লেণ্ট, কার্ডবোর্ড ফ্যাক্টরি, ফ্রুট ক্যানিং ফ্যাক্টরি, ফার্টিলাইজার প্লেণ্ট এবং তার জন্য যে টুলস ইত্যাদি দরকার তার কারখানা। এই কারখানা করার জন্য একটা প্লেন পাঠানো হয়েছিল এবং বাজেট যখন প্রিপেয়ার্ড হয় তার মধ্যে প্লেনিং কমিশনারের ৬৫-৬৬ এর কাজগুলি করার জন্য যে এপ্রোভেল, সেটা পাওয়া যায় নাই বলে বাজেটে ধরা হয় নাই। তবে বাই দিস্ টাইম তার এপ্রোভেল পাওয়া গিয়েছে এবং তার জন্য ১৫ লক্ষ টাকা ৬৫-৬৬ এর রিভাইজড বাজেটে ধরা হবে।

সুতরাং এই প্ল্যান্টগুলি এই ৬৫-৬৬ এই পড়বে। যেমন পেপার প্ল্যান্ট, কার্ডবোর্ড ফ্যাক্টরী, ফ্রুট ক্যানিং ফ্যাক্টরী বা ফার্টিলাইজার প্ল্যান্ট এবং তার জন্য যে টুলস ইমপ্লিমেন্টস দরকার সেগুলো তৈরীর যে কারখানা তাও এখানে সরকারী পরিচালনায় পাবলিক সেক্টারে এইগুলি আরম্ভ হবে এবং এই এক বৎসরের মধ্যে মন্ত্রীমণ্ডলী যে ষ্টেপ নিয়েছেন, যে অ্যাকশন নিয়েছেন সেটা অত্যন্ত প্রশংসনীয়। কারণ এর মধ্যেই এই একটা বৎসরে এই সমস্ত সুগার মিল, পেপার মিল, স্পিনিং মিল, জুট মিল এই সমস্ত এর জন্য পার্টি ঠিক করে ফেলেছেন। আরও অধিকন্তু এই পেপার প্ল্যান্ট, এই কার্ডবোর্ড ফ্যাক্টরী ইত্যাদির জন্য কেন্দ্রীয় সরকার থেকে স্যাংশান এনে দিয়েছেন এবং ৬৫-৬৬ এর মধ্যেই এই কাজগুলো আরম্ভ হয়ে যাচ্ছে। সুতরাং এদিক থেকে এই বাজেটের মধ্যেই কাজটা আরম্ভ হচ্ছে কারণ এই বাজেটে প্রভিশন নেই, না থাকলেও ধরা হবে রিভাইজড বাজেটে। কারণ বাজেটটা তৈরী হওয়ার পূর্ব্বে এ অ্যাপ্রোভ্যাল আসে নি সেজন্য এটা ধরা হয় নি। তবে এটা ধরা হয়ে যাবে। তবু এই দিক থেকে যে অগ্রগতি ইনডাসট্রির দিক থেকে হয়েছে সেটা কম হয়েছে এটা যদি কেউ বলেন তাহলে সেটা আমরা স্বীকার করতে রাজী নই এবং বেকার সমস্যা সমাধানের দিক থেকে এটা একটি অত্যন্ত প্রশংসনীয় পদক্ষেপ আমরা সেকথাই বুঝাতে পারব।

তারপর ম্যানেজমেন্ট অব ইনডাষ্ট্রীয়াল এষ্টেট। ইনডাষ্ট্রীয়াল এষ্টেটে বর্ত্তমানে সম্যকভাবে ম্যানেজমেন্ট হতে পারে। কিন্তু বর্ত্তমানে কোন মিসম্যানেজমেন্ট নেই। কারণ ইনডাষ্ট্রীয়াল এষ্টেটে যতগুলি শেড তৈরী করা হয়েছে উদয়পুর এবং এখানে আগরতলা সে সবগুলিই ভাড়া হয়ে গেছে এবং সবগুলিতেই ইনডাষ্ট্রীজ বসে গেছে এবং ক্রমশঃ এগুলি উন্নতির দিকে এগুচ্ছে। যেখানে পাওয়ার সাপ্লাই কম হচ্ছে সেখানে জেনারেটর সেট বসানো হয়েছে, যেমন উদয়পুর ইনডাষ্ট্রীগুলিতে, উদয়পুরে যে সমস্ত ইণ্ডাষ্ট্রী স্থাপিত হচ্ছে, ইণ্ডাষ্ট্রীয়াল শেড, সেগুলোতে যাতে পাওয়ার ওয়াটার দিতে পারে সেজন্য সেপারেট ইউনিট, পাওয়ার জেনারেটিং সেট বসানো হয়েছে। কুমারঘাটের কাজ আরম্ভ হয়েছে এবং সংগে সংগে আমাদের যে ইণ্ডাষ্ট্রীয়াল ইনষ্টিটিউটগুলি আছে সেগুলোতে স্কিলড লেবারও তৈরী করা হচ্ছে যাতে তারা এই সমস্ত ফ্যাক্টরীগুলিতে যেগুলি স্থাপিত হচ্ছে এবং হবে এই সমস্ত ফ্যাক্টরীতে কাজ করতে পারে তার জন্য আমাদের আগরতলা, কৈলাসহর প্রভৃতি স্থানে যে ইণ্ডাষ্ট্রীয়াল ইনষ্টিটিউট আছে সেখানে বিভিন্ন ইণ্ডাষ্ট্রীর জন্য দক্ষ যে শ্রমিক বা কারিগর সেটা তৈরী করা হচ্ছে এবং তারা সেখানে এমপ্লয়মেণ্ট পাবে। সুতরাং এই দিক থেকে আমি আশা করব যে হাউস এটা অ্যাপ্রিসিয়েট করবেন যে আমাদের মন্ত্রীমণ্ডলী, আমাদের সরকার ইণ্ডাষ্ট্রীয়েলাইজেশনের দিকে খুব বিশেষভাবে অগ্রসর হচ্ছেন, চেষ্টা করছেন এবং যেটা ৫ বছরেও হয়নি সেটা এক বছরে হয়েছে এবং হচ্ছে। এবং সেটা আশা করি হাউস সমর্থন করবেন এবং আমাদের এই ডিমাণ্ডকে ইনএনিমাসলী অ্যাক্সেপ্ট করবেন।

**Mr. Speaker** :—I would now call on Shri P. R. Das Gupta.

**Shri P. R. Das Gupta** :—মাননীয় স্পীকার মহোদয়, আজকে যে বাজেট আমাদের হাউসের সামনে প্লেসড্ করা হয়েছে তার উপরে ভিত্তি করেই এই কাটমোশনগুলি আনা হয়েছে। প্রথমতঃ এই জিনিষটা সত্যি যে ত্রিপুরার লোকসংখ্যা প্রায় দ্বিগুণের উপর হয়ে গেছে এবং সেই ত্রিপুরায় যে লোকসংখ্যা বেড়েছে তার সাথে সাথে শিক্ষিত, অর্ধশিক্ষিত বেকারের সংখ্যাও অসংখ্যভাবে বেড়েছে এবং তাদের যে সমস্যা এই সমস্যার সমাধান যদি ত্রিপুরাকে করতে হয় তাহলে ত্রিপুরাকে একমাত্র শিল্পায়ণের মধ্যে দিয়ে

সে সমস্ত সমস্যার সমাধান করতে হবে। নতুবা অন্য পথে সেই সমস্যার সমাধান করবার কোন পথ নাই। এই যে উপলব্ধি এই উপলব্ধিটা আজ স্বাধীনতার ১৭ বছর পরেও ত্রিপুরার ক্ষেত্রে সেটা আমরা দেখি নাই। দেখি নাই বলে আমরা আজ শিল্পের বা ইণ্ডাষ্ট্রীর উপরে কাটমোশনগুলি আনতে হয়েছে। কারণ যেকোন দেশই বিশেষ করে ত্রিপুরায় যেখানে জমির পরিমাণ খুবই লিমিটেড, খুবই সীমাবদ্ধ সেখানে যে সংখ্যক লোক এসেছে সেই সংখ্যক লোককে মনে হয় যে দশ ভাগের এক ভাগকেও জমিতে আমরা পুনর্ব্বাসন দিতে পারব কিনা সন্দেহ। তার কারণ হচ্ছে জমি খুবই লিমিটেড এবং সেই যে ১৯৫০ সাল থেকে যখন এই ত্রিপুরায় উদ্বাস্তু আসা আরম্ভ করল তখন থেকে যে একটা ত্রিপুরার ভবিষ্যত কি দাঁড়াবে সেই দিকে দৃষ্টি রেখে কোন পরিকল্পনা শিল্পের নেওয়া হয়নি। কারণ আজকে আমরা বলছি এবং এই কথা সত্য এবং এইকথা আমি বলব আমাদের কৃষ্ণদাস বাবু যে সংবাদ পরিবেশন করেছেন যে আমরা ১৯৬৫-৬৬ এই পাবলিক সেকটারে পেপার মিল করব এবং ফ্রুট ক্যানিং করব। সেটা শুনতে আনন্দ লাগে এবং প্রাইভেট সেকটারে সুগার মিল তারপর স্পিনিং মিল, তারপর জুট মিল এবং সেই সম্বন্ধে প্রশ্ন হয়েছে, সেই সম্বন্ধে তিনি বলেছেন যে তিনটা কনসার্ণ নিয়েছে। সে সম্বন্ধে তিনি এমন কোন আলোকপাত করেন নি যে কত টাকা ওয়ার্কিং ক্যাপিটেল এই সংস্থাগুলি আরম্ভ করছে। কারণ ওয়ার্কিং ক্যাপিটেলের উপর তার সম্বন্ধ আছে এবং সেইদিক দিয়ে তিনি কোন কিছু বলেন নি এবং ১৯৬৫-৬৬এ তারা সেটাকে করছে, ইমপ্লিমেণ্ট করতে পারবে কিনা, হবে কিনা সে সম্বন্ধে তিনি কিছু বলেন নি। তিনি শুধু বলেছেন যে তিনটা ফার্ম তিনি নিয়েছেন উইথ এডিকোয়েট ওয়ার্কিং ক্যাপিটেল। এই কথাটা খুবই ভ্যাগ। একটা মিডিয়াম সাইজ ইণ্ডাষ্ট্রী করতে ৫ থেকে ১০ লাখ টাকা লাগে। এটা কি এক লাখ কি দুই লাখ না তিন লাখ এই সম্বন্ধে বলেন নি। উইথ ওয়ার্কিং ক্যাপিটেল সে পরিকল্পনা নিশ্চয় সাবমিট করেছে। একটা ইণ্ডাষ্ট্রীকে যদি আমরা পারমিশন দিই মিল করবার জন্য নিশ্চয়ই সে পরিকল্পনা সাবমিট করেছে, তার ওয়ার্কিং ক্যাপিটেল দিয়েছে। তার ফিকস্‌ড ক্যাপিটেল কত থাকবে, তার র' ম্যাটিরিয়ালস কত এনগেজ করবে, তার মেসিনারীজ এ কত থাকবে সমস্ত কিছু সে নিশ্চয়ই সাবমিট করেছে, যার ভিত্তিতে এই অনুমতি দেওয়া হয়েছে। কিন্তু সেই জায়গায় এখানে তিনি বলেছেন এডিকোয়েট। এই জায়গায় সন্দেহের অবকাশ তিনি রেখে যাচ্ছেন। এই সন্দেহের অবকাশেই আমাদের এই কাটমোশন আমরা যে রেখেছি, এখানে সেটাকে আমরা সমর্থন করছি। আমি খুবই আনন্দিত হব যে ওয়ার্কিং ক্যাপিটেলের কথা বলেছি এবং কত টাকা কিভাবে তারা এনগেজ করবে, কি করবে যে পরিকল্পনা সাবমিট করেছে, আমাদের মাননীয় উপমন্ত্রী মিঃ ভৌমিক যদি বলেন আমি ঠিকই ধন্যবাদ দেব। গঠনমূলক যে কোন প্রস্তাব থাকবে সেটা আমরা অভিনন্দন জানাব। ঠিকই অভিনন্দন জানাব। কিন্তু হাওয়ার উপর ছেড়ে দিলে তাকে অভিনন্দন জানানো যায় না। সেদিকে আরেকটা কথা বলছি যে একটা জিনিষ আমার মনে আছে যে কতকগুলি জিনিষ যেমন চা বাগান—চা বাগানের কতকগুলি, মেটিরিয়্যালস'এর দরকার হয় যেমন পুলিং নাইফ ইত্যাদি এইগুলি দরকার হয় এবং আমরা দেখছি ছোট থাকতে দেখেছি যে লেবার হাউসে কি পরিমাণ সেগুলি করেছিল এবং ইউরোপীয় গার্ডেনগুলি পর্য্যন্ত তা থেকে পার্চেজ করত, কারণ এত বেটার কোয়ালিটি তাদের ছিল। কিন্তু আমি জিজ্ঞাসা করি যে ত্রিপুরায় ৫২টি বাগান, সে বাগানগুলিতে এই একটা ব্ল্যাকস্মিথ, এই ব্ল্যাকস্মিথের আমরা ট্রেনিং দিচ্ছি, আমরা স্কুল করছি কিন্তু এইগুলি যা প্রডাকশন করে সেগুলো এই বাগানগুলি পারচেজ করে কিনা? এই যে এখানকার স্থানীয় লোকেরা যে প্রডাকশন করছে, আমাদের ইণ্ডাষ্ট্রী যে করছে সেগুলিকে গ্রহণ করবার জন্য সেগুলিকে

পার্চেজ করার জন্য কি চেষ্টা আছে বা কিছু করা হয়েছে কিনা ? সে সম্বন্ধে কিছু নাই। আমি বলব যে এখানে যদি আমি প্রশ্ন করি কত টাকার কিনেছে, তাহলে লজ্জায় মাথা হেট্ করতে হবে, কেন, আমি জানি কত টাকার কিনেছেন এবং তার কোয়ালিটি সম্পর্কেও প্রশ্ন আছে। এবং আমি অনেক টি প্ল্যানটার্সকে জিজ্ঞাসা করেছি যে এই সব যে অরুন্ধুতিনগর বা অন্যান্য জায়গায় যেসব পুলিং নাইফ হচ্ছে সেগুলি আপনারা কিনছেন কিনা, অনেকে বলেছেন যে কোয়ালিটির জন্য সেগুলি কিনা যায় না। কিন্তু প্রশ্ন হচ্ছে সেটাকে মেইণ্টেন করা, সে ইণ্ডাষ্ট্রী করবার পরিকল্পনা এর মধ্যে নাই। দ্বিতীয় হচ্ছে হ্যাণ্ডলুম'এ বহু লক্ষ টাকা খাতে খরচ করা হয়েছে, ১০ হাজার তাঁত আমরা চালাচ্ছি কিন্তু সেই তাঁতে কত গজ কাপড় তৈরী হতে পারে এবং সেই পরিমাণ হয়েছে কিনা সেদিকে বিচার করতে হবে। কিন্তু আমরা দেখছি, যেখানে প্রায় কোটি গজের উপর কাপড় তৈরী হতে পারে সেখানে মাত্র ২৬ লক্ষ গজ কি এইরকম পরিমাণ কাপড় তৈরী হচ্ছে, এই যে আমরা যে "ত্রিপুরা অন্ মার্চ" যে একটা বই ১৯৬৪ সালে সেটাতে আমরা দেখেছি এবং সেদিকে চিন্তা করতে গেলে তাহলে বুঝব যে ইনসেনটিভ সেই তাঁতিদের—যারা তাঁতের কাজ করে তাদের দেওয়া দরকার। সেটা দেয়নি, আমরা টাকাই খরচ করছি, টাকাই দরিয়ায় ফেলছি কিন্তু কাজ কোন হয় নাই। আমাদের প্রথমতঃ আরেকটা জিনিষ যে আমাদের পরিকল্পনা কিভাবে হচ্ছে। এই জিনিষটা যা ইণ্ডাষ্ট্রীকে এগিয়ে নেবার, সেটা সম্বন্ধে আমরা কতদূর সচেতন, কতদূর এই রুলিং পার্টির আগ্রহ, সে জিনিষটা বুঝা যায় যখন আমরা ইলেকট্রিসিটির দিকে দেখি। কারণ আমি আরেকদিনও বলেছি যে ইলেকট্রিসিটি ইজ সিভিলাইজেসন. ইলেকট্রিসিটি ইজ অ্যাডভান্সমেণ্ট এবং সে দিক দিয়ে যদি অভাব থাকে তাহলে ইনডাষ্ট্রিয়েলাইজেশন করার দিকে দেশ এগুতে পারেনা সে দিক দিয়ে আমরা সচেতন নই। এবং যে পাওয়ার আমরা এই হিসাবের মধ্যে পাচ্ছি, এই বাজেটের মধ্যে, তাতে আমি জানিনা, অবশ্য আমাদের মাননীয় কৃষ্ণদাস বাবু বলতে পারেন এই পাওয়ারের মধ্যে কি পরিমাণ, কত বড় ইনডাষ্ট্রি হতে পারে এবং সে দিক দিয়ে আমাদের লক্ষ্য রাখা দরকার, লক্ষ্য রাখা দরকার এই জন্যে যে আমি একটা কথা বলেছিলাম, যে প্রাইভেট সেক্টারে একটা, বসুমতিতে—একটা প্রবন্ধ পেয়েছিলাম যে আমাদের মাননীয় উন্নয়ন মন্ত্রী সুখময় বাবু লিখেছিলেন যে কোন প্রাইভেট সেক্টার মানে "প্রাইভেট পার্টির বিমুখতা" তারা আসতে চায়না, কিন্তু আমি জানি যে আরও অনেক ইণ্ডাষ্ট্রিজ আছে যেগুলি ত্রিপুরায় হতে পারে। আরেকটা জিনিষ আছে যেটার খুবই অভাব সেটা হচ্ছে এগ্রিকালচার ডিপার্টমেণ্ট এবং ইণ্ডাষ্ট্রী ডিপার্টমেণ্ট এর মধ্যে কো-অপারেশন। অ্যাজ ফর্ এক্জাম্পল Cashewnutএর চাষ আরম্ভ হয়ে গেছে, অনেক জায়গায় ফলছে ফরেষ্ট ডিপার্টমেণ্ট থেকে বেশ ভাল পরিমাণ জায়গাতে ক্যাশুনাট হয়েছে অতএব এখানে একটা প্রশ্ন আসে যে এই ক্যাশুনাটের প্রসেসিং এর কোন ব্যবস্থা আছে কিনা ? এইবারও আমরা দেখেছি যে কৃষিতে ১০ হাজার টাকা সেইজন্য খরচ করেছি কিন্তু ইণ্ডাষ্ট্রী খাতে তার প্রসেসিং'এর কোন ব্যবস্থা নাই। নাই, তার জন্য আমি একটা উদাহরণ দেব যে, হরিছেড়া বাগানে প্রায় এক হাজার কেশুনাট গাছ আছে, কিন্তু আন্-ক্যায়ার্ড, কোন তারা যত্ন নিচ্ছে না। কারণ আমি তাদের জিজ্ঞাসা করেছিলাম যে আপনাদের বাগানে এত ক্যাশুনাট গাছ, আপনারা কেন তার যত্ন নিচ্ছেন না, কারণ ক্যাসুনাট সেটা ডলার আনে, আমাদের ডলার আনার মধ্যে তার প্লেস্ থার্ড ইণ্ডিয়াতে, সেই জিনিষটার কেন যত্ন নেন্না, আপনারা যেরকম চা বাগানের যত্ন নেওয়া হচ্ছে, তার প্রত্যুত্তরে তারা বললেন যে দাম নেই, পার্চেজার নেই। গভর্ণমেণ্ট

থেকে পার্চেজ করে, অ্যাগ্রিকালচার থেকে পার্চেজ করে—প্রথমে দিত ৮০ টাকা করে এবং এখন ৬০ টাকায়ও নিতে চায়না তাই আমরা যত্ন নিচ্ছিনা। উদয়পুরে প্রাইভেট পার্টি অনেকখানে আছে এবং চড়িলাম প্রায় ১২ শত ফরেষ্ট ডিপার্টমেন্টের গাছ এবং অন্যান্য জায়গায় প্রডাকশন হচ্ছে। কাজেই আমাদের একদিকে প্রডাকসন আরম্ভ হয়ে গেছে কিন্তু তার প্রসেসিং'এর কোন ব্যবস্থা আমাদের নাই। একদিনেতো একটা ফ্যাক্টরী করা যায়না, অতএব আজ থেকে চিন্তা করতে হবে পাঁচ বছর পরে ক্যাশুনাটের অবস্থা কি দাঁড়াবে, আজ থেকেই তার ব্যবস্থা, প্রভিশন আমাদের রাখতে হবে, তাহলে যখন ক্যাসনাট প্রডিউস করবে, ক্যাশুনাট প্রডাকশন এইসব বাজারে তখন আমরা কনজিউম করতে পারব তার কোন কো-অপারেশন নাই তার কোন চেষ্টা আপনাদের নাই ক্যাসনাট সম্পর্কে যে কোন প্রসেসিং'এর ব্যবস্থা করা যায় কিনা? দ্বিতীয়তঃ প্রশ্ন হচ্ছে পাইন-অ্যাপল ক্যানিং, ফ্রুটস ক্যানিং সম্বন্ধে আমি বলছি যে ত্রিপুরায় আনারস বহু ছিল, গ্রামে গ্রামে ক্যাশ ক্রপ্ যখন বলা হত তখন ত্রিপুরার আনারসকে ক্যাশক্রপ বলা হত। বাংলা দেশে ক্যাশ ক্রপ্ আমরা বলি জুটকে আর ত্রিপুরায় এত আনারস হত— — (রেড লাইট ওয়াজ লিট) (মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের আজকে বলার বিশেষ কিছু নাই, ফরেষ্ট আছে, তা ছাড়া অন্য কিছু আইটেমের উপর বিশেষ কোন আলোচনা নাই, কাজেই আমাদের সময় আছে, সময় আছে বলেই বলেই আমরা একটু সময় চাইছি)।

ফ্রুট ক্যানিং সম্বন্ধে সেখানে বলব আমি যে কৃষি বিভাগ এবং ইণ্ডাষ্ট্রির সংগে কোন সম্বন্ধ নাই। কারণ ৪০ হাজার টাকার এইবার ফুড প্রডাকশন'এর জন্য ধরা হয়েছে অ্যাগ্রিকালচার ডিপার্টমেণ্ট থেকে। আমরা দেখছি যে ত্রিপুরায় আগে গ্রামে গ্রামে, যখন আমাদের পাসপোর্ট ছিলনা তখন বহু পাইন অ্যাপ্ল হত এবং আমি জানি সদর উত্তরে এক, এক তহশিলে দুই লক্ষ থেকে চারি লক্ষ করে পাইন্ অ্যাপল হত, তার দাম ছিল দু'আনা, এক আনা করে, কিন্তু যেই মাত্র পাসপোর্ট ইনট্রডিউসড হল তার দাম কমে গেছে এক পয়সা দু'পয়সা। এবং কমে এক পয়সা, দু'পয়সা হওয়ার দরুণ কৃষক সে বাগানগুলিকে অ্যাবানডান্ করেছে এবং সেখানে শন্ করেছে, তারা মেসতা করেছে এবং পাইন্ অ্যাপল আপরুট করেছে।

**মিঃ স্পীকার** :--The House stands adjourned till 2 P. M. The speaker speaking will have the floor.

**Mr. Speaker** :— The discussion is to continue. I would call on Shri Promode Ranjan Das Gupta.

**Shri Promode Ranjan Das Gupta** :— মাননীয় স্পীকার মহোদয়, আমি Pineapple সম্বন্ধে বলছিলাম, Industry আমাদের এখানে আছে তার তার consume করার ক্ষমতা খুবই কম। আমার মনে হয় যে ৫০ হাজার থেকে ৬০ হাজারের বেশী হবেনা কিন্তু আমাদের ত্রিপুরায় Pineapple এর production খুব বেশী এবং Agriculture Deptt. থেকে তার Production বাড়ানোর জন্য ৪০ হাজার টাকা সাহায্য করা হচ্ছে। এই অবস্থায় আমি বলব যে প্রত্যেক Divisionএ pineapple Canning Industry করা দরকার যাতে আমাদের Consumption আরো বাড়ে। তাহলে কৃষকরা আরো benefitted হবে এবং Number of workers ও বেশী লাগানো যাবে। দ্বিতীয় হচ্ছে Technical School-Junior Technical মানে যে দুটো Industrial Training Institute সেইভাবে আমাদের প্রত্যেক Sub-Divisionএ আমাদের Training Institute করা দরকার যাতে এখানকার ছেলেরা

যারা Class IX-X পর্য্যন্ত পড়েছে বা Higher Secondaryতে বিফল মনোরথ তারা যাতে তাদের ভবিষ্যতের একটা পথ খুঁজে নিতে পারে। কাজেই প্রত্যেকটি Divisionএ Industrial Training Institute করা দরকার। আর একটা জিনিজের কথা আমি বলব যে Industryতে যারা Director বা Asst. Director ঐ সব পদে লোক নিতে যাতে Technical লোক নেওয়া হয় সেই দিকে নজর দেওয়া দরকার। কারণ technical person যদি Industrial Institute এবং Industry Deptt. এর Headএ থাকে তারা অনেক সময় সেই জিনিষটা appreciate করতে পারে এবং এইসব Industrial Institute এর যে দুরবস্থা তা অনেকটা কমাতে পারে। দ্বিতীয়তঃ প্রশ্ন হচ্ছে যে Khadi Industry, তাতে আমরা দেখছি যে টাকা ধরা হয়েছে ১ লক্ষ ৫২ হাজার টাকা, তার মধ্যে stipend বাবদ মাত্র ৫ হাজার টাকা এবং subsidy বাদব ৫ হাজার ৫ শত টাকা। কিন্তু বেশী সংখ্যক টাকাই ধরা হয়েছে Establishment ও অন্যান্য খরচের। আর একটা কথা হচ্ছে যে Chairman & Members of the Board এর জন্য ৮ হাজার টাকা, সেই টাকাটা নিছক যারা কংগ্রেসের এবং যাদের পোষণ করা দরকার তাদের এই টাকাটা দেওয়া হয়। কারণ যেভাবে Member করা হয় তাতে যারা Khadi সম্বন্ধে, শিল্প সম্বন্ধে experienced তাদের দিকে মোটেই লক্ষ্য রেখে করা হয় না, যারা কংগ্রেসের চাই তাদিগকেই করা হয়। দ্বিতীয় হচ্ছে Training এ ছেলেরা যাচ্ছে, যেভাবে cost of living বাড়ছে, নানা জিনিষের দুর্মূল্য তাতে এই টাকায় তারা চলতে পারে কিনা এবং তাদের শিক্ষা অধ্যয়ন ইত্যাদি করার সমর্থ থাকে কিনা সেই দিক থেকে লক্ষ্য রেখে Trainee দের টাকা বাড়ানো দরকার। সেই দিক থেকে আমি মনে করি যে এখন যে টাকা দেওয়া হচ্ছে এবং বাজেটে যে টাকা বরাদ্দ ধরা হয়েছে তা অত্যন্ত কম। Cottage Industryতে হাজার টাকা ধরা হয়েছে। Traineeদের জন্য এইটা অত্যন্ত কম এবং আমি মনে করি যে skilled and semi-skilled worker তৈয়ার করতে হবে সেই দিকে নজর রেখে এবং ভবিষ্যতে Industrialised করতে হলে যে worker এর দরকার আরো Traineeর সংখ্যা বাড়িয়ে এবং stipened এর সংখ্যা বাড়িয়ে সেইভাবে শিক্ষিত করে তোলা দরকার। সেই জন্য আমি মনে করি এই বাজেটে যে provision রাখা হয়েছে সেটা খুবই কম। এই বলেই আমি এই cut motion গুলি সমর্থন করছি।

**Mr. Speaker :—** I would call on Deputy Minister Dr. B. Das.

**Shri B. Das, Deputy Minister :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী Demand No. 20, Demand No 37 এ যে ব্যয় বরাদ্দ রেখেছেন তার সমর্থনে এবং বিরোধী পক্ষ থেকে যে দুইটি cut motion এসেছে তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। বক্তৃতা করতে গিয়ে প্রথমতঃ যে cut motionটী রেখেছেন—Mismanagement of Industrial Estate তার উত্তর দিচ্ছি। আমাদের ত্রিপুরা রাজ্যে ২টী Industrial Estate আছে। আপাততঃ একটী অরুন্ধতিনগর আর একটী ধ্বজনগর (উদয়পুর) অরুন্ধতিনগর Industrial Estateএ আমাদের ১৫টী shed আছে। সেই ১৫টী shedই already allotted করা হয়ে গিয়েছে এবং সেখানে Management এর দিকে আমাদের কি দেখতে হবে, Power, water supply এবং other facility সেইগুলি আমরা ঠিক মত দিতে পাচ্ছি কিনা সেটাই আমাদের দেখবার জিনিষ। সেই সম্বন্ধে বলতে গিয়ে যে প্রশ্ন তুলেছেন সেটা ধান ভানতে শিবের গীতের মত। এটা বলতে গিয়ে আমি শুধু এইটুকু বলতে চাই যে Arundhutinagar Industrial Estate এ যে ১৫টী shed আছে সে সবগুলি occupied এবং যেখানে Power ও water supply র দিকে আমাদের

লক্ষ্য আছে এবং other facilities হিসেবে সেখানে আমরা একটা Blacksmithy shed রেখেছি— সেখান থেকে Industrialist যারা আছেন তারা সব সুযোগ পাচ্ছে। অন্যান্য other management ও amenities এর দিকে আমাদের বরাবরই লক্ষ্য আছে।

Industrial Estate এ যে Industryগুলি আছে সে সম্বন্ধে বলতে গিয়ে মাননীয় সদস্য বক্তব্য রেখেছেন যে সেখানে তৈরী জিনিষগুলি Police এবং Militaryকে supply দিতে কেন বাধ্যতামূলক করা হয় না। এ একটা অদ্ভুত ধরণের প্রশ্ন। বাধ্যতামূলক ভাবে আমি যে একটা rate করব—সেটা সবাই মেনে নেবে—এটা একটা কেমন প্রশ্ন এবং এই ধরণের যে উক্তি তাহা বিধান সভার floor এ দাঁড়িয়ে যে কি করে হতে পারে তা আমি বুঝে উঠতে পারি না। Police এবং Militaryর জন্য যে জিনিষ তারা কিনবে তার জন্য একটা tender call করা হয়, কাজেই বাধ্যতামূলকভাবে supply সেখানে কি করে যে করা হবে তা আমি বুঝে উঠতে পারি না। এখানে Industrialist যারা আছেন তাদের জিনিষ পত্র বেচা-কেনার ব্যবস্থা নাকি করা হয়না। সেদিকে আমাদের বরাবরই নজর আছে এবং তার বিলি ব্যবস্থা যাতে হতে পারে বিক্রীর ব্যবস্থা যাতে হতে পারে সেদিকে আমাদের management আছে। Technical staff যারা সেখানে কাজ করেন তারা যদি overtime করেন—সেখানে নাকি টাকা দেওয়া হয় না। আমরা যতটুকু জানি overtimeএ যারা কাজ করেন তারা বরাবরই overtime এর টাকা পেয়ে থাকেন। আর একজন মাননীয় সদস্য বক্তব্য রাখতে গিয়ে বলেছেন ত্রিপুরার লোকসংখ্যা বেড়ে গেছে দ্বিগুণের উপর, এখানে আমরা শুধু কৃষির উপর নিভরশীল কাজেই যতদিন পর্য্যন্ত না শিল্লায়নে আমরা উন্নতি করতে না পারি ততদিন পর্য্যন্ত এই যে বিরাট লোকসংখ্যা তাদের বাঁচার কি ব্যবস্থা আমরা করব—এই সম্বন্ধে প্রশ্ন তুলেছেন।

১৯৫০ সন থেকে আরম্ভ করে আজ পর্য্যন্ত এখানের যে বাস্তব চিত্র, সেই চিত্র আমি এখানে তুলে ধরবার চেষ্টা করব যেটা সত্যি বাস্তব চিত্র সেটা আমরাও স্বীকার করি এবং দেখতে পাব কতটুকু কি করেছি না করেছি। আমরা দু'টি Industrial Estate এখানে গড়ে তুলেছি এবং তার মাধ্যমে Industry গড়ে তুলতে আমরা চেষ্টা করেছি। এ ছাড়াও অদূর ভবিষ্যতে আর একটি Industrial Estate আমরা গড়ে তুলব। কাজেই এমতাবস্থায় আমরা যে চুপ করে বসে আছি এ কথাটা যে কি করে আসে সেটা আমি অন্তত বুঝে উঠতে পারিনা। এ ক্ষেত্রে প্রশ্ন হচ্ছে যে এই মুহূর্ত্তে ভারী Industry আমরা গড়ে তুলতে পারছিনা। কিন্তু এখানে একটি Cut-motlon রেখেছেন-Absence of provision for starting jute Mill, Paper Mill, Spinning Mill, Sugar Mill and certain other medium & small scale industries এ ক্ষেত্রে আমাদের মাননীয় সদস্য শ্রীকৃষ্ণদাস ভটাচার্য্য বলেছেন যে jute mill, spinning & Paper mill যে দুটুর জন্য Private enterprise এখানে আসছেনা কাজেই বাজেটে Provision সেখানে কি করে আসতে পারে ? Private party যেখানে আসছে তারা এসে Mill start করবেন, কাজেই বাজেটে provision এর প্রশ্ন সেখানে আসেনা। কিছু দিন আগেও এই হাউসের সামনে বলা হয়েছে এবং আমরা বলতে চেষ্টাও করেছি যে Natioral Industrial Syndicate যেটা India Govt. এর under-taking তারা এসে এখানে Survey করে গেছেন এবং paper mill এবং অন্যান্য mill যাহাতে হতে পারে সে সম্বন্ধে তাদের report শীঘ্রই পাব আশা করি। তারপরে সে সমস্ত আমরা দেখব। যদি paper mill হতে পারে, সেদিকে আমাদের বিবেচনা আছে এবং চেষ্টা ও আছে।

Cashewnut এর processing এর ব্যাপারে, Cashewnut আমাদের এখানে উৎপন্ন হচ্ছে কিন্তু

Proeessing এর কোন factory করা হয়নি। এই হাউসের সামনে বলা হয়েছে যে একটা factory করতে গেলে যাতে economic হতে হয়, আজ পর্য্যন্ত cashewnut যা উৎপন্ন হচ্ছে তার পরিমাণ আমরা যতটুকু জানি তা হচ্ছে 4·30 ton কাজেই একটা processing factory যদি economic হতে হয়। সেখানে 1000 ton এর দরকার হয়। আমরা জানি Cashewnut এর গাছ যেগুলি তৈরী হচ্ছে তার ফল পেতে আমাদের অন্ততঃ ৬।৭ বৎসর অপেক্ষা করতে হবে কিন্তু চারা দিয়েই যে আমরা একেবারে processing এর জন্য তৈরী হয়ে যাব সেটাও কোন কথা নয়, তবে এটা সত্যি কথা ৬।৭ বৎসর পরে যে ফল আমরা পাব, সেই ভবিষ্যতের দিকে দৃষ্টি আমরা রাখব, এবং যেই ভাবে আমাদের তৈরীও হতে হবে। হাউসের সামনে বলাও হয়েছে processing যাতে হতে পারে সেই জন্য Training এ আমরা কিছু লোক পাঠাচ্ছি, সেখান থেকে তারা শিক্ষিত হয়ে আসবে। তারপর যতদিন পর্যন্ত আমাদের economic না হয়, ততদিন পর্য্যন্ত অপেক্ষা করতেই হবে। 1000 tons না হলে একটা processing factory economic হতে পারে না, সেখানে এর আগে কি করে একটা processing factory start দিতে পারি ? বাস্তবক্ষেত্রে তা কি করে সম্ভব হতে পারে তা আমরা বুঝে উঠতে পারি না।

Pineapple production এর ব্যাপারে এটা সত্যি যে ত্রিপুরা রাজ্যের pineapple ভারত বিখ্যাত। এখানে Fruit Canning Centre নাকি নাই এবং যাও আছে সেটা আরো বাড়ানো দরকার, ইত্যাদি। এটা আমরা সবাই জানি যে এখানে যে ৪০ হাজার টাকা ধরা হয়েছে, এটা only for production, কিন্তু Pineapple এর যে Fruit Canning Centre, সেটা চালাচ্ছে R. I. C. । R. I. C কি কচ্ছেন সেটা দেখুন, সেখানে Consumption যতটুকু করা দরকার ততটুকু তারা করতে পারেন, এখানে তাদের Canning Centre আছে, এছাড়াও তারা আর একটা Centre খুলেছে বনহুগলীতে সেখানে concentrated করা হচ্ছে। সেই রস গুলি নিয়ে সেখানে তাদের packing booking ইত্যাদি করা হচ্ছে। Power সম্বন্ধে প্রশ্ন করা হয়েছে, যে power না থাকলে এখানে Mill factory ইত্যাদি কি করে চলবে ? আমরা কি সেখানে চুপ করে বসে আছি ? সে ব্যাপারে আসাম গভর্ণমেন্টের সঙ্গে আমাদের আলাপ আলোচনা চলছে এবং আমাদের এখানে যতগুলি Industry grow করবে তার জন্য যত power প্রয়োজন সব তারা দিতে তৈরী। তারপর প্রশ্ন হচ্ছে Private enterprise এ যারা এখানে Mill গুলি করবে তারা সেখানে অন্ততঃ কি রকম Capital নিয়ে তাদের কাজকর্ম আরম্ভ করবে তার একটা Scheme, কি করে বিস্তারিতভাবে এই হাউসের সামনে উপস্থিত করবে তা আমি বুঝতে পারি না। তবে এখানে যত-টুকু বলা দরকার এই মুহূর্তে আমি সেইটুকু বলছি যে একটা spinning Mill যার জন্য আমরা Licence Issue করেছি যেটা 15000 spindles নিয়ে কাজ আরম্ভ করবে এবং তার working capital সেটা 70,00,000 lacs এর দরকার। Jute Mill 150 looms নিয়ে, সেটার letter of আমরা indents Issue করেছি তার working Capital Rs, 50,00,000/- দরকার। একটা Sugar Mill start করতে হলে এবং সেটাকো যদি economic করতে হয়, সেজন্য অন্ততঃ Rs. 4 to Rs, 5 lacs টাকা নিয়ে সুরু করতে হবে এবং যেটার জন্য আমরা এখানে licence issue করার কথা চিন্তা করছি এবং সেটা Rs. 4 lakhs Capital নিয়ে সুরু করা হবে। Paper Mills এর জন্য যেটা নাকি National Development Industrial Syndicate report করবে বলে আমরা আশা করছি, তাতে প্রায় ৫ কোটী টাকার উপর দরকার হয়। Handloom এর কথা বলতে গিয়ে এখানে বলা হয়েছে যে এখানে আমাদের ১০ হাজার লোক কাজ করছে কিন্তু সেখানে আমরা পাচ্ছি মাত্র ২৬ লক্ষ গজ কাপড়। আমরা যে এখানে Handloom এর

কাজ করছি, সেটা হচ্ছে Co-operative sector এ, আজ পর্য্যন্ত সেই Co-operative এ যত মেম্বার হয়েছে তার সংখ্যা হল ২১১৬। আমরা আরো চেষ্টা করি এই Co-operative movement এর মাধ্যমে member যাতে আরো বাড়ে এবং তাদের productionও যাতে বাড়ে। ত্রিপুরা রাজ্যের যে চাহিদা তা মেটাতে হলে শুধু Handloom এর পক্ষে তা সম্ভব নয়—এ কথাটা আমরা চিন্তা করেছি এবং handloom এর পক্ষেই যেতো সম্ভব নয় তাও আমরা জানি। জেনে শুনেই সেখানে Powerloom এর প্রশ্ন এসেছে এবং ৩ শত Power-loom আমাদের sanctioned হয়েছে। কিছুক্ষণ আগেও এই House এর সামনে বলা হয়েছে যে এর মধ্যে 50% private sector এ যাবে তা যদি হয় তাহলে আমাদের যে চাহিদা তার মধ্যে ১৫০ লক্ষ গজ আমরা Power loom এর মাধ্যমেই পাইতে পারি এবং আমাদের চাহিদা মিটতে পারে। এই ভাবে আমরা ধাপে ধাপে এগুতে চেষ্টা করছি এবং ত্রিপুরাকে যাতে উন্নত করতে পারি সমৃদ্ধ করতে পারি সেদিকে আমাদের লক্ষ্য আছে। ১৯৫৫-৫৬তে এখানে Handloom এর মাধ্যমে যে কাপড় তৈরী হইত তার পরিমান ছিল মাত্র ২ থেকে ২৷৷ লক্ষ গজ। আজকে ১৯৬৪-৬৫তে এসে ২৬ লক্ষ গজে পৌছেছে এটাতে কি প্রমাণ করে না যে আমরা আস্তে আস্তে এগিয়ে যাচ্ছি? এছাড়াও আমাদের ত্রিপুরা রাজ্যের জন্য অন্যান্য যে সমস্ত programme আছে সেগুলিও একটু তুলে ধরতে হয়, যাতে জনসাধারণ Industryর দিকে ঝোঁকে। তার মধ্যে এখানে Sericulture এর একটা programme আছে, তার মাধ্যমে এখন যে programme আছে সেটা শুধু demonostrationএর জন্য, সেখানে আমরা চেষ্টা করছি যাতে করে technical experienced লোক দিয়ে work করান যায় এবং rearing spinning works এই সব কাজ শেখাবার জন্য সেখানে demonstration farm আছে এবং আজ পর্য্যন্ত আমরা response যা পেয়েছি তাতে প্রায় ৩শত পরিবার rearing work গ্রহণ করেছে এবং সেখানে তারা কাজ করছে। এখানে Raw materials এর মধ্যে Cane এবং Bamboo এই দুইটা জিনিষ ত্রিপুরায় প্রচুর আছে এবং তাকে আরো সমৃদ্ধিশালী করার জন্য আমাদের Programme আছে। এখানে গুড় এবং honeyর যে Industry আছে, সেইগুলিকে বাঁচিয়ে রাখার জন্য এবং আরো সমৃদ্ধিশালী করার জন্য Programme আছে—১৯৬৪-৬৫ সালে ১১৯৫০ কুইন্টল গুর, খান্দেশ্বরী আর Honey তৈরী হয়েছে ৫০ কুইন্টল।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, Handloom সম্পর্কে আর একটু কথা বলতে হয়—আমরা ২৬ লক্ষ গজ কাপড় তৈয়ার করেছি বটে, সেগুলি finishing এর জন্য এবং Handloom Industryকে বাঁচিয়ে রাখার জন্য আমরা subsidy দিচ্ছি যাতে handloom এর বাজার প্রসার হয় এবং সেখানে আমাদের Sales Emporium—Central Marketing Co-operative আছে, এছাড়া finished product এর চাহিদা বাজারে যাতে বাড়ে সেজন্য Calender Machine বসানোর Programme আছে এবং শীঘ্রই যাহাতে সেটা চালু করা যায় তার ব্যবস্থা হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী যে demand এখানে রেখেছেন তার যৌক্তিকতা আছে এবং Industryর জন্য যথাযথ ভাবে টাকার বরাদ্দ রাখা হয়েছে এবং এই যে cut motion এখানে রাখা হয়েছে তার কোন যৌক্তিকতা আমি দেখছি না এবং এই সব cut motion এর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :—** I would now call on Shri Atiqul Islam.

**শ্রীআতিকুল ইসলাম :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা অনেক শিল্প করার কথা অনেক কাল শুনে আসছি কিন্তু শিল্প আমরা কখনো দেখিনি। মুখ্যমন্ত্রী যখন দিল্লীতে যান এবং সেখান থেকে

ফিরে আসেন তখন অনেক পত্র-পত্রিকায় বড় বড় হরফে অনেক খবর বেড়োয় যে Jute Mill আসছে, Paper Mill আসছে কিন্তু আমাদের মানস-চোখে সেগুলি দেখার সৌভাগ্য আজ পর্য্যন্ত হয়নি এবং কবে যে হবে সেটাও আমরা জানিনা। এখানে যে Jute Mill করার কথা বলা হয়েছে সেটা হবে private sector এ, এখন সেটা কি Joint Stock Company বা Industrial কোন firm তা আমি জানিনা। ত্রিপুরা গভর্ণমেণ্ট সেখানে কোন share purchase করবে কিনা কিম্বা ত্রিপুরার জনসাধারণ কোন share কিনতে পারবেন কিনা বা ত্রিপুরার জনসাধারণ কত percent share রাখতে পারবেন কিনা—তার কোন কিছু আমরা মুখ্যমন্ত্রীর নিকট শুনি নাই। যে সব Industrialist বাহির থেকে এসে এখানে Industry খুলবেন তিনি হয়ত ব্যবসা করে টাকা পয়সা নিয়ে ত্রিপুরার বাহিরে পাঠিয়ে দিবেন। ফলে ত্রিপুরায় development এর যে খুব একটা সহায়ক হবে তা নয়। তবে বলতে পারেন যে যেখানে কিছুই ছিল না সেখানে কিছু হয়েছে—সেটা ভিন্ন কথা। কিন্তু আমাদের এখানে যারা বাহির থেকে industry বা ব্যবসা করতে আসবেন—আমরা সেখানে নিয়ম করতে পারি যে আমাদের এখানে তোমাদের কিছু share বিক্রী করতে হবে—এবং কি Govt এরও সেখানে share কিনা উচিৎ। আমরা বরাবরই ত্রিপুরার আয় কম এই কথা বলে আসছি, আয় যে সূত্রে আমরা আয় বাড়াতে পারব—ঠিক সেই সূত্রের দিকে আমরা অগ্রসর হই না। আমাদের public sector এ কোন কিছু করার আগ্রহ বা উৎসাহ নাই—কেবল আমরা চাই ট্যাক্স বসাতে। সেই জন্য কৃষ্ণদাস বাবু বলছেন যে Jute যে রপ্তানী হয় তার উপর ট্যাক্স বসাও। ট্যাক্স বসানো সংক্রান্ত যে বিষয়গুলি সেগুলি সম্বন্ধে সরকারের বুদ্ধি খুব ভাল খেলে, কিন্তু public sector এ Industry করার বেলায় তাদের বুদ্ধিটা খেলতে চায় না। সমবায় সমিতি সম্পর্কে বলা হয়েছে যে আমরা খুব সমবায় সমিতি করেছি, আমি জানি যে ত্রিপুরায় যে সমস্ত তাঁতশিল্প আছে সেগুলি যারা নাকি সমবায় করেছেন তারা Govt. এর কাছ থেকে কিছু loan পায়। আর যারা সমবায় করছেন না তারা কোন loan পান না। এখন ত্রিপুরায় যে সমস্ত Industry, বিশেষ করে তাঁতশিল্প যদি শুধু Co-operative করলেই পরেই loan দেওয়া হয়, আর বাহিরের যারা আছে তাদের loan না দেওয়া হয়—তাহলে আমরা Industry grow করতে পারব না। Co-operative loan দেওয়ার ব্যাপারে অনেক কেলেঙ্কারী ব্যাপার অনেক পত্র-পত্রিকায়ও উঠেছে আগেও বলেছি এবং এখনও বলতে চাই। কারণ এমন সব Co-operative কে loan দেওয়া হয়েছে—তাঁতশিল্প করার জন্য যারা প্রকৃত পক্ষে তাঁতশিল্প করেন নাই—আমি একটি পত্রিকার cutting পড়ছি। কিছু দিন আগে ৫০টি সর্ব্বার্থ সাধক কো-অপারেটিভকে তাঁতশিল্প উন্নয়নের জন্য ৩ লক্ষ টাকা ঋণ দেওয়া হয়েছিল, প্রকাশ এই সমস্ত সমিতি পরিচালিত সংস্থাগুলিতে তাঁত বস্ত্র উৎপাদনের নাম গন্ধও নাই। যাহাদের ঘারে সরকারের ঋণ খাটিতেছে তারা সমিতি পরিচালনা করেন না বলিয়া প্রকাশ খবরটি বেড়িয়েছে আনন্দবাজার পত্রিকায়—এটা নিশ্চয়ই চীন, কমিউনিষ্ট বা বামপন্থী পত্রিকাও নয়। সেটা একদম খাদি পন্থী পত্রিকা—আনন্দবাজার—নিশ্চয়ই তারা bogus খবর ছাপেন নি। এই পত্রিকায় খবর বেড়োবার পড়েও কেন যে enquiry করা হচ্ছে না, সেটা আশ্চর্য্য। তার তদন্ত হয়ে থাকলে এবং কি step নেওয়া হল তা আজ পর্য্যন্তও আমরা জানলাম না। গত অধিবেশনে আমি একথা বলছিলাম যে এসমস্ত কার্য্য এখানে চলছে—তারপরও আজপর্য্যন্ত কি step নেওয়া হল একথা শুনবার সৌভাগ্য আমাদের হয় নি। আর step নেওয়া হয়নি বলেই এই সমস্ত malpractice এখানে চলতে পারে।

আমি জানি যে সোনামুড়ার যে কংগ্রেস প্রেসিডেন্ট দেব চৌধুরী—সেই দেব চৌধুরীকে—দেবেন্দ্র কিশোর চৌধুরী Brick Kiln করার জন্য দশ হাজার টাকা দেওয়া হয়েছিল। তিনি একজন কংগ্রেস নেতা এবং খুব সম্ভব আগামী নির্ব্বাচনে তিনি একজন প্রার্থী হবেন। তাকে দশ হাজার টাকা দেওয়া হয়েছে ইটের ভাটা করার জন্য। ইটের ভাটা হল কিনা তার কোন খবর নাই—সে Industry হলই না—টাকাটা মার গেল এখন তার নামে Court Case করা হচ্ছে কিন্তু Court Caseটা বড় কথা নয়—আমাদের কাছে কথা হল যে টাকাটা আমি দিলাম কিন্তু সেখানে Industryটা গড়ে উঠল না—তারপর আমি মামলা মোকদ্দমা করলাম—কিন্তু তাতে আমার লাভ কি? ঠিক সেদিন সোনামুড়াতে আর একজন ভদ্রলোক—নন্দলাল সাহাকে দশ হাজার টাকা দেওয়া হয় Industry করার জন্য। কিন্তু তিনি কোন Industry করছেন না ও—অথচ তাকে টাকাটা দেওয়া গেছে।

Industrial headএ আপনারা দেখেছেন, গত Proceedingএ এযে কয়েক লক্ষ টাকা বিলি করা হয়েছে কিন্তু সে সমস্ত Industry grow করা হয়নি। আজকে বলা হয় মামলা করব। মোকদ্দমা করব। মামলা মোকদ্দমাতে আমি interested নই। আমি interested Industry grow হচ্ছে কিনা তা দেখতে। আমি জানি Industry করার জন্য আগরতলার এক ভদ্রলোককে State loan দেওয়া হয়েছিল কিন্তু সেই Industry grow করেনি। আগরতলাতে এমন অনেক ভদ্রলোককে টাকা দেওয়া হয়েছে যারা Industryর নামে টাকা নিয়ে লাকড়ীর ব্যবসা করছেন—এখন লাকড়ীর ব্যবসা যদি Industry হয়ে থাকে তবে হয়ত Industry হয়েছে। কাজেই Industryর loan নিয়ে তারা লাকড়ীর ব্যবসা, কাঠের ব্যবসা ইত্যাদি করেন আর আমাদের কর্তৃপক্ষ সব জেনেশুনেও কিছু করেন না, এটাই আশ্চর্য্য।

আমি দেখেছি Relief & Rehabilitation থেকে বিভিন্ন Co-operativeকে প্রায় ২০ লক্ষ টাকা বা তারও বেশী loan দেওয়া হয়েছে—সেই Industryর আজকে একটিরও পাত্তা নেই এমনকি Co-operativeগুলিরও পাত্তা নেই। গতবার অধিবেশনে আমাদের বলা হয়েছিল যে, আমরা একটি কমিটি করেছি, কমিটি সেইগুলির enquiry করবে এবং দেখবে কি হচ্ছে না হচ্ছে। তারপর আজকে আবার ঐ প্রশ্ন করার পর জানলাম যে কোন কমিটিই হয় নাই—এমন কি এমন কোন কমিটির খবরও জানেন না। আমি অবাক হয়ে যাই যে তারা যদি এরকম ভাবে প্রশ্নের উত্তর দেন—একবার বলবেন আমরা কমিটি করছি আবার বলছেন আমরা এরকম কমিটির কোন খবরই জানি না। এভাবে হাউসকে mislead করার সার্থকতা কি? সেই উত্তরটা আমি আবার পড়ে শুনাচ্ছি আমার প্রশ্ন ছিল unstarred question No. 43.

**Mr. Speaker** :—It has been 17th October 64 November নয়।

**Shri Atiqul Islam** :—কিন্তু দুইটা প্রশ্নই একই ধরণের। যদি আবার ভাল করে পড়া যায়, দেখা যাবে যে প্রশ্নটা একই প্রশ্ন এবং তার দুখানে দুই রকম উত্তর দেওয়া হয়েছে। কাজেই এভাবে হাউসকে মিসলেড করার কোন সার্থকতা আমি দেখি না।

**Mr. Speaker** :—I pointed out that the word "mislead" is unparliamentary.

**Shri Atiqul Islam** :—If it is unparliamentary I am to withdraw it, Sir.

স্যার তারা যে রকম corrupt practice করে তাদের সাথে parliamentary ব্যবহার করা খুব কষ্টকর। অবশ্য করা যায়। কারণ ওরা মানুষকে অনাহারে রাখছেন, টাকা মারছে টাকা খাচ্ছে, ঘুষ দিচ্ছে আমাদের govt এর টাকা দিয়ে দল করছে, তারপর যদি ওরা আশা করে তাদের সাথে parliamentary ব্যবহার করব তা করা যায় না, করাটা অসম্ভব হয়ে পড়েছে।

**Mr. Speaker** :—You remember that it is an Assembly House, you must observe parliamentary discipline.

**Shri Atiqul Islam** :—yes Sir, যদিও unparliamentary তবুও আমাকে বলতে হবে, আমার কাছে অবস্থাটা অত্যন্ত কষ্টকর হয়, কষ্টকর এজন্য স্যার যে একটা লোককে openly খুন করে হাত পা ধুয়ে এসে এখানে বসে বলে "আমি ভদ্রলোক" তাহলে তার সাথে ভদ্র ব্যবহার করা যায় না। কারণ আমি জানি যে সে খুনী, সে ভদ্রলোক নয়। যারা নাকি মানুষকে অনাহারে রাখছে, বেকারি সৃষ্টি করছে, মারপিট করছে, তাদের সাথে ভদ্র ব্যবহার করা যায় না। মাননীয় স্পীকার স্যার, আমরা জানি যে Tripura northএ একটা rural Industry project আমরা করেছিলাম. সেই rural industryটা যে আজকে কোথায় আছে, তা আজও আমরা জানিনা কিন্তু সেখানে কয়েক লক্ষ টাকা খরচ হয়ে গেছে, তার কোন হিসাব পত্র আমরা পাই না। অথচ rural industry সেখানে সঠিক হয়নি। আমরা অরুন্ধতীনগরে অনেক ছাত্রকে ট্রেনিং দিয়েছি, Industrial Institute এ বহু ছাত্রকে carpentry Weaving ইত্যাদিতে অনেক ট্রেনিং দেওয়া হয়েছে। কিন্তু এসব শিক্ষার পরও তাদের সেখানে চাকুরী জুটেনি। তার ফলে আজকে কেউ হচ্ছে social worker, আবার কেউ হচ্ছে panchayat's secretary এই ধরনের চাকুরী করছে। তবে এই যে energy অপচয় হ'ল তারজন্য responsible কে? আমি টাকা খরচ করে ট্রেনিং দিলাম অথচ তাদেরকে উপযুক্ত চাকুরী দিতে পারলাম না, তখন তারা কেউ হয় panchayat's secretary, কেউ হল V. L. W. ইত্যাদি। সেজন্য আমরা দেখি যে বগাফাতে একটা institute করা হয়েছে অথচ ছাত্র পাওয়া যাচ্ছে না, এমন করে উদয়পুরেও আর একটা institute করা হয়েছে, সেখানেও কোন ছাত্র পাওয়া যাচ্ছেনা। পাচ্ছেনা এজন্য যে সেখানে ট্রেনিং দিয়ে এসে সে চাকরী পাবে কিনা বা তার কোন Provision হবে কিনা তার কোন গ্যারান্টি দেওয়া নেই এবং সেই গ্যারান্টি নেই বলে, সেখানে ভর্তি হয়ে পড়াশুনা করার মত উৎসাহ কেউ পায়না। অতএব এসব দিকে যে আমাদের এভাবে টাকা অপচয় হচ্ছে, সেদিকে আমাদের খুব সতর্ক হওয়া উচিত এবং সেটার যাতে অপচয় না হয় তার জন্য আমি মাননীয় স্পীকার মারফত যারা কর্তৃপক্ষ তাদের দৃষ্টি আকর্ষণ করব।

**Mr. Speaker** :—I would call on the Hon'ble Chief Minister to give reply and I would further requst him to finish it within ten minutes. We shall have to dispose of another demand by this day. Because there is one Private member's resolution.

**Sri S.L. Singh (Chief Minister)**—মাননীয় অধ্যক্ষ মহোদয় Industryর বাজেট সম্পর্কে সমালোচনা করতে গিয়ে বিরোধী পক্ষের সদস্যরা ভুলে গিয়েছেন যে ত্রিপুরার পরিবেশ কি ছিল এবং সেই পরিবেশের কি করে আস্তে আস্তে শিল্প গড়ে উঠেছে। এই ইতিহাস সম্পর্কে জেনেও যারা সেটাকে গুপ্ত রাখতে চায়, তার অবশ্য একটা বিরাট উদ্দেশ্য পিছনে আছে। কারণ এখানে বলা হয়েছে যে ত্রিপুরাতে কোন Industry গড়ে উঠেনি। ভারতবর্ষ যখন partition হয়ে গেল, তখন ত্রিপুরার কি পরিবেশ ছিল সেকথাই আমাদের চিন্তা করতে হবে। সেখানে আমরা দেখলাম যে লক্ষ লক্ষ মানুষ দিনের পর দিন এখানে আসছে। আর Pre-partition ageএ ত্রিপুরার কি অবস্থা ছিল সেটাও আমাদের চিন্তা করা উচিত, দেখা উচিত, যদি সত্যি আমরা তার সমালোচনা করতে চাই। তখন আমরা দেখতাম যে ত্রিপুরায় মাটীর হাড়ি-পাতিল-কলস এবং Agricultural Instruments যথা দা থেকে শুরু করে কোদাল, কুড়াল প্রভৃতি সমস্তই ব্রিটীশ ইণ্ডিয়ার উপর নির্ভরশীল ছিল এবং সেখান থেকে প্রায় সমস্ত জিনিষ পত্রই এখানে আসত কিন্তু partition হওয়ার সাথে সাথে ঐ সমস্ত জিনিষপত্র আসা প্রায় বন্ধ হয়ে গেল। অথচ সেই জায়গাতে যখন মানুষ

আসতে শুরু করল তখন আমরা চিন্তা করলাম যে মানুষ একটা সম্পদ। আর সমাজবিদ্রোহী যারা ছিল, আজকে যারা নিজেকে এখানে সাধু বলে পরিচয় দিতে, প্রমাণ করতে চাইছেন, তারাই এইসব সম্পদশীল মানুষকে অবাঞ্ছিত বলে প্রচার করেছিলেন এবং খুন করতেও কার্পণ্য করেন নি। আবার এমনও দেখেছি মানুষকে গর্ত করতে বলা হয়েছে তাকে জীবন্ত কবর দেওয়ার জন্য এবং সেই জায়গাতে ঐ সম্পদশালী মানুষ অর্থাৎ যারা সম্পদ গড়ে তুলছে, Industry গড়ে তুলতে সম্পদ যে মানুষ সেই মানুষকেই ধ্বংস করার যে অপচেষ্টা যে দল করেছিল তারা আজ হঠাৎ এখানে আসার সাথে সাথে সাধু কথা বলার অধিকার থেকে সম্পূর্ণ বিচ্যুত। কিন্তু আমরা দেখলাম যে ঐ লোকগুলি পাতিল-হাড়ি থেকে শুরু করে Agricultural instrument যা আছে—দা, খন্তি, কুড়াল ইত্যাদিতে আজকের ত্রিপুরা স্বাবলম্বী। যে ত্রিপুরা ঐ সময়ে ব্রিটীশ ইণ্ডিয়ার, নোয়াখালি, কুমিল্লা, ব্রাহ্মণবাড়ীয়া প্রভৃতি অঞ্চলের সাথে সম্পূর্ণভাবে সংযুক্ত ছিলেন। সেখানকার ঐ সম্পদশীল মানুষগুলি এখানে এসে আজকের ত্রিপুরাকে গড়ে তুলেছেন। কিন্তু যারা বলেছেন যে তারা নাকি তাদের চর্মচোখে তা দেখতে পাচ্ছেন না। তা দেখার কোন কারণ নাই—যারা ঐ মানুষগুলিকে অবাঞ্ছিতভাবে হত্যা করেছে জীবন্ত কবর দিয়েছে, তাদের পক্ষে সেটা অস্বীকার করা তো মোটেই অন্যায় নয়। ঐ মানুষগুলি এখানে বিড়ি, মেচ factory গড়ে তুলেছে, ঐ মানুষই এখানে weaving গড়ে তুলেছে। তাই আমি Pre-Planএ এখানে কি ছিল তার একটা বিশদ আলোচনা করব। Weaving সম্বন্ধে Handloom Production—5 lacs yds, Weavers ছিল 600, Training centre ছিলই না, তারপর loan & grantও কিছুই ছিল না, Other production সম্বন্ধে Carpentry, Blacksmith, বিড়ি, Soap, Candle, Buscuit, Cane & Bamboo products, bricks & other Poultry products, গুড় ইত্যাদি worth about Rs. 10 lacs per year, approximately. তারপরে total employment 1000 ছিল। First Planএ Handloom 10 lacs yds. আর No. of Weaver 1800, Working Capital on loan Rs. 1.12,000/-, No. of Training centre 3, No. of mobile Industry—8, trade in which training works. weaving, Carpentry, Blacksmithy, Umbrella handle Manufacturing, leather goods, Basketry, Tailoring and hand made Paper, other products, trainees trained 288—যারা বলেছিলেন যে trainees নেই, কোন জায়গাতে সেগুলি খালি পড়ে আছে। অতএব তাহাদিগকে দৃষ্টি দিতে বলব এই অবস্থার দিকে। Other products on Carpentry, Basketry, leather goods, umbrella handle, Candle, soap. Bidi, bricks, Gur ইত্যাদি worth about ছিল Rs. 40 lacs approximately per year a end of 1st Plan. Employment ছিল 600 সেটা হ'ল 1,450। 2nd Planএ Handloom products—20 lacs yds, No. of weavers—2,100, Co-operative—53, No. of loan distributed—1,800, No. of loans provided with working Capital Rs. 8,44,000/- training centre ছিল 27, Completed trainees—1,280, Handicrafts—production worth about Rs. 60,000/- approximately, No of workers 250, No of societies 12- other products—Carpentry, blacksmithy, soap, Biscuit, leather goods, Foot—wear ইত্যাদিও, 80 lacs approximately at the end of the 2nd plan Employment potential- 2000.

3rd planএ— Handloom production 26 lacs yds, No of weavers- 2,500, No. of Co-operatives- 56, Training Centre-16, No. of trainees-658,- Trade industrial training institute - blacksmithy, Carpentry, Fitter, Tanner, Sheetmetal, moulder,

welder, electrician, motor mechanics, weaving & basketry প্রভৃতিতে পাঠানো হয়েছে। তারপরে pineapple, jute mill, spinning mill, Sugar mill, 60 lakhs, 50 lakhs, 5 lakhs টাকা নিয়ে, মূলধন নিয়ে তারা ঐ সমস্ত জায়গাতে licence পেয়েছেন এবং কার্য্যে নিযুক্ত হবেন। তারপরে ১৫,০০,০০০ টাকা আমাদের এখানে আমরা রাখতে পারিনি বাজেটের আগে সেটা sanction আমরা পাইনি। আমরা সেই সম্পর্কে sanction পেয়েছি pineapple schemes এর জন্যে, আর হল Card board এর জন্যে and fertiliser grant unit এর জন্য সেটা আমরা পেয়েছি। এইবারের বাজেটে সেইটাকে আমরা দেব এবং সেটা public sector এ যাবে। অতএব আমাদের এখানে আমরা যা করেছি তার একটা হল Private sector, আর কতগুলি Co-operative sector. Public sector এর সমাবেশ করে এখানকার Industryকে পরিচালনার যে দৃষ্টি ভঙ্গী সেটাকে নিয়ে সেটাকে চালু করা হচ্ছে। তারপরে এই জায়গাতে আরেকটি কথা বলা হয়েছে যে Cashewnut সম্বন্ধে। আমায় মনে হচ্ছে যে বাস্তব দৃষ্টজ্ঞানের যদি কিছু অভাব থাকে তাহলে একথা বলতে পারেন তার কারণ হল এই—আগে সেই Cashewnutটা আমাদের এখানকার যারা কিছুতেই অভ্যস্ত ছিলনা, জানতও না চাষটা, সেইটা সম্পর্কে সম্পূর্ণ অনভিজ্ঞ ছিল। সেই অনভিজ্ঞ জায়গাতে আজকে Plantation এর কাজ সুরু হচ্ছে এবং তারমধ্যে ১২ মেট্রিক টন আমরা তৈরী করছি। সেই মেট্রিক টনও যেটা হবে সেটা আমরা Plantation এর জন্য ব্যয় করব। ব্যয় করতে হবে কারণ Plantation টাকে যদি successful আমরা করতে পারি এবং ১ হাজার টন যখন আমরা করব তখনই সেটা আমরা করতে পারব এবং তার সাথে সাথে আমরা Processing সম্পর্কেও লোকজনকে শিক্ষিত করে আনতে হবে এবং সেইজন্য Training দরকার। তাদের কথা হ'ল এই লোকজনদের কিছু জানার দরকার নেই, Plantationএর দরকার নেই কিন্তু Industry করে দাও। এইটাই হ'ল অবাস্তব কথা নিয়ে, অবাস্তব দৃষ্টিভঙ্গী নিয়ে Cut motion আনা হয়েছে। তবে যতক্ষণ পর্য্যন্ত Hydel powerকে আমরা শক্তিশালী করতে না পারব ততক্ষণ পর্য্যন্ত আমাদের ছোট ছোট Industry, weaving থেকে আরম্ভ করে pottery, blacksmithy ইত্যাদি আমাদের করতে হবে. এবং সেটাই করা হয়েছে। এবং সেটাকেও private enterprise দিয়ে, Co-operative enterprise দিয়ে কিভাবে শক্তিশালী করা যায় সেই অনুসারে interim period এর জন্যে এই ব্যবস্থা করা হয়েছে এবং এরই নাম planning. অতএব তারপরে আমরা যখন দেখব যে Hydel scheme Umiam থেকে যেটা আমরা যে আশা করছি, গোমতী থেকে যেটা আমরা আশা করছি এবং কাজ successful হলে পরে আমরা medium Industryগুলিকে চালু করতে পারব এবং আশা আমরা করছি এবং সেই অনুসারে এই বাজেটের মধ্যে Jute mill সম্বন্ধে, Sugar mill সম্বন্ধে এবং ply wood সম্বন্ধে যে বলা হচ্ছে এইটা আমাদের চিন্তা করতে হবে যে এই জিনিষগুলো হচ্ছে Private enterpriseএ। অতএব সেইদিক দিয়ে আমাদের দৃষ্টি দিতে হবে এবং সেইজন্য সেইটা বাজেটে রাখা হয় নি। অথচ তারা বলবেন private enterpriseএ রাখ এবং বাজেটেও ঢুকিয়ে দাও। আমরা কি করে সেটাই ঢুকিয়ে দিতে পারি। অতএব এইদিক দিয়ে আমাদের চিন্তা করতে হবে যে তারা বাজেটের সামালোচনা করতে আসেন নি. বাস্তব দৃষ্টিভঙ্গী তাদের সম্পূর্ণ নেই বলে তারা এই কথা বলছেন। আর আরেকটি চিন্তা করতে হবে এই আমাদের টাকার অঙ্ক সম্পর্কে বলেছেন যে আয় বাড়াও। যা আমাদের মাননীয় সদস্য কৃষ্ণদাসবাবু একদিন বলেছেন যে আয় বাড়াতে হলে tax করতে হবে। তবে আমি জানিনা যে মাননীয়

সদস্যরা without taxএ আয় কি করে বাড়াতে পারেন, সেটা আমার চিন্তায় আসছেনা। কারণ আমরা জানি যে এখানে Tea Industry আছে। Foreign exchange সেটাতে যদি develope করাতে পারি তাহলে পরে আমাদের এটা developed হবে। Foreign exchange earn করতে পারব। Cashewnut plantationকে যদি আমরা successful করতে পারি, তা'হলে আমরা বেশ কিছু foreign exchange earne করতে পারব। সেজন্য এই সমস্ত Industryগুলিকে শক্তিশালী করার চেষ্টা করা হচ্ছে। আর এই বাজেটে নূতন করে কোন tax ধরা হয়নি। কারণ আমরা জানি এই সমস্ত schemeগুলিকে successful করতে গেলে, যদি আমরা নূতন করে করভার জনসাধারণের উপর চাপাইয়া দেই, তা'হলে জনসাধারণ পীড়িত হয়ে পড়বে। অথচ আমাদের এই জিনিষগুলি করতেই হবে। এইদিকে বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে ৮০ লক্ষ টাকা আয়ের দ্বারা কোনরূপ tax না বাড়িয়ে ১৫ কোটি টাকার বাজেট এখানে পেশ করা হয়েছে। অতএব যাদের কোন বাস্তব দৃষ্টিভঙ্গি নাই তাদের পক্ষেই এটাকে অবাস্তর বলা স্বাভাবিক।

**Mr. Speaker :—** Discussion is over. I would now put these motions to Vote. I would first take up the Demand for grant No. 20—Industries. There are two Cut motions but one has Fallen through on accout of absence of member. So I have put to vote the Cut motion tabled by Sri Aghore Deb Barma, The Question is that the demand be reduced by Rs. 100/ to discuss on (l) Mismanagement of Industrial Estate, and (ii) absence of provision for starting Jute Mill, Paper Mill, Spinning Mill, Sugar Mill & certain other medium and small size Industries.

( The cut motion was put to vote and was lost. )

I would now put the main motion to vote, the demand No. 20—Industries. The Question is that a sum not exceeding Rs. 21,03,200/-, [ inclusive of the sums specified in column 3 of the schedule to the appropriation ( vote on account ) bill, 1965 ], be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1966 in respect of demand No. 20 —Industries ( The motion was then put to vote and was passed ).

I would now put to vote the demand for grant No. 37. There is no cut motion against this demand. The question is that a sum not exceeding Rs. 7,00,000/- [ inclusive of the sums specified in column 3 of the schedule to the appropriation ( vote on account ) bill, 1965 ], be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1966 in respect of Demand No. 37—Capital outlay on Industrial and economic Development.

( The motion was then put to vote and was passed ).

I would now take up private member's resolution. I would now pass on to the next item, private member's resolution. There is a private member's resolution moved by Sri Atiqul Islam outstanding to be discussed to-day. The resolution is "This Assembly is of opinion that in view of the fact that the cost of living index in Tripura continue to rise swiftly, the pay of the employees of all catagories should be revised forthwith and dearness allowances fixed up on the principles enunciated

in the recent report of the "Das Commission set up by the Central Government in 1964"

I would call on Sri Atiqul Islam to continue his speech.

**Shri Atiqul Islam :—** মাননীয় Speaker Sir, গত শুক্রবারে আমি যখন Pay scales এর revision নিয়ে আলোচনা করি তখন আমি শুধু বলেছিলাম radio operator দের সম্বন্ধে। Radio operatorদের Pay scale আজ পর্য্যন্তও revised করা হয় নি। Radio operator দের rank হচ্ছে S. I. দের rank এর সমান। তারা S. I. এর পোষাক পরে, S. I. দের সাথে parade করে। যদিও S. I. দের Pay revision হয়ে গিয়েছে তবুও radio operator দের Pay revision এখনও হয় নাই এবং আমি শুনেছি যে Technical recommendation Committee তাদের Pay scale revised করা সম্পর্কে একটি recommendation করেছেন কিন্তু সেই recommendation এর Pay scale টিও তারা এখন পর্য্যন্ত পাননি। যে জিনিষটা আমি এখানে উপস্থিত করতে চাইছি সেটা হল এই যে তাদের rank যদি S. I এর rank হয়ে থাকে তা হলে তাদের Pay scale যেটা revised করা হবে সেটা S. I দের Pay scale এর সঙ্গে সামঞ্জস্য রেখে করা উচিৎ। অন্য কোন ভাবে যদি revised করা হয় তা হলে সেটা তাদের প্রতি অত্যন্ত অন্যায় এবং অবিচার করা হবে। ঠিক সে রকম Fire Service এ যারা sub-station officer তাদের Pay scale টা এখনও ও revised করা হয়নি, যদিও তাদের Deptt. এর অন্য সকলের Pay scale revised হয়ে গেছে। Press এর যারা distributor তাদের Pay scale এখনও revised করা হয়নি। P. W. D তে work charged employee, তারা সংখ্যায় প্রায় দেড হাজার হবে, তাদের Pay scale আজ পর্য্যন্তও revised করা হয়নি এবং সব চেয়ে interesting হল এটা যে যেখানে Central Govt. সাতটা Post এর নাম করে বলে দিয়েছেন যে ঐ সাতটা পোষ্টকে তোমরা regular Post এ Transfer করে নিয়ে যাও এবং Transfer করে তাদেরকে ৬২ থেকে effect দাও এবং ঐ সমস্ত post এ আর কোন নূতন appointment দিও না। কিন্তু সে সব ক্ষেত্রেও তাদেরকে regular post এ transfer করা হয়নি বরং ঐ জাগাতে আরও ১৪ জন ওভারসিয়ারকে অস্থায়ী নূতন ভাবে appointment দেওয়া হয়েছে and my opinion is that it is to a clear violation of the Central Govt instructions. এই যে work charged employees তাদেরকে পশ্চিমবঙ্গের যে নূতন D. A. ত্রিপুরাতে চালু হচ্ছে সেটা তারা পাচ্ছেন। কিন্তু তাদেরকে Pay scale এর বেলায় কোন প্রকার benefit দেওয়া হচ্ছে না। তাদের কোন Pay revision হচ্ছে না আমি দেখাতে চাচ্ছি যে, Pay scale revision এর ফলে একটা large number of employees কোন benifit পায়নি বরং কোন কোন ক্ষেত্রে তাদের বেতন কমে গেছে। যেমন ধরুন Asstt. nurse-cum-mid-wife তাদের minimum starting pay scale ছিল pre-revised scale এ Rs 100/- আর আজকের after revision তাদের minimum, starting pay হচ্ছে Rs. 65/- যারা staff-nurse তাদের pre-revised scale এ minimum Starting ছিল Rs. 145, after revision তাদের minimum starting pay হচ্ছে Rs. 125/- এখন এই সমস্ত Asstt. nurse-cum-mid-wife, staff-nurse তারা West Bengal এ washing allowance, messing allowance ইত্যাদি অনেক কিছু পায়। কিন্তু আমাদের এখানে এই রকম কোন allowance-ই পাচ্ছে

না। আমরা এখানে কথায় কথায় বলে থাকি যে আমরা West Bengal কে follow করে আসছি। কিন্তু প্রকৃতপক্ষে West Bengal কে follow করা হয়নি। তবে কোন কোন ক্ষেত্রে যেমন class I, class II employeeদের বেলায় follow করা হয়েছে কিন্তু class III, class Iv বা অন্যান্য নিম্ন শ্রেণীর বেলায় তা follow করা হয়নি। বরং বহু ক্ষেত্রে এরকম করা হয়েছে। যার ফলে তাদের Pay কমে গিয়েছে যা আমি দেখলাম। আমি দেখাতে চাই যে এই Pay scale revision হওয়ার পরে অনেক employee দের cadre পর্য্যন্ত অনেক নীচে নেমে গেছে। যেমন দরুণ যারা L.D. clerk ছিল, যাদের Rs. 55-130/- Pay Scale ছিল, তারা ৩টা lift পেয়ে Asst. accountant, Account বা Head clerk হয়েছেন, তখন তারা পেতেন Rs. 110-150/-. আমাদের মনে রাখতে হবে যে L D Clerk থেকে promotion পেয়ে তারা Accountant অথবা Head clerk হলেন, এখন নূতন যে payscale revision করা হল তাতে সবটাকে একটা ঢালাও করে ছেড়ে দেওয়া হয়েছে, ফলে যারা এতদিন চাকুরী করে promotion পেয়ে Accountant বা Head Clerk হয়ে এলেন তারা কোন benefit পেলেন না বরং promotion পেয়ে এখন তাদের বেতন কমে গেছে কারণ Rs. 55—130/- Pay Scaleকে করা হয়েছে Rs. 125—200/- Rs. 110—150/- আর যেটা ছিল সেটাকেও Rs. 125-200/- করা হয়েছে। ফলে এতগুলি lift পাওয়ায় পর সে one fine morning এ দেখল সে about turn করতে করতে L. D. Clerk এর Cadre এ গিয়ে পৌঁছল। অতএব সে যে এত বছর ধরে চাকুরী করল তার কোন benefitই সে পেল না। Promotion এর আশায়, promotion পেয়ে সে আজকে এখানে উঠে আসল এবং এতটুকু উঠে আসার পর আজকে যে revision করা হল তাতে সে আবার পুরাণো জায়গায় ফিরে এলো। ফলে শুধু তার বেতনই কমল না, তার Cabre ও নীচে নেমে গেল। সেটা আপনারা স্বীকার করুন বা নাই করুন, তার cadre নীচে নেমে গেল। আজকে U. D. Asstt. যারা তাদের নীচে ছিল, তারা আদেশ করবে আর এসব হতভাগ্যদের তাই তামিল করতে হবে, কারণ তাদের সেই payscale ও নেই, মর্য্যাদাও নেই। সাধারণ নিয়মানুযায়ী it is a punishment. কেন না punishment ছাড়া এভাবে একজনের payscale কমানো যায় না বা একজনের cadreকে নীচে নামানো যায় না। অথচ payscale revision এর নাম করে এই সমস্ত কার্য্য করা হয়েছে। এখন West Bengal এর কথা বলা হয়ে থাকে। অথচ West Bengalএ Pay Scaleকে Rs. 110—150/- পরবর্ত্তী সময়ে revised করে Rs 200—10—300/- করেছেন এবং সেটা 1963 হতে effect দিয়ে দিয়েছেন। কাজেই West Bengal Govt. বুঝতে পেরেছিলেন এই যে revision করা হয়েছে সেটা তাদের প্রতি অত্যন্ত অবিচার করা হয়েছে এবং তারপরে তারা Rs. 110—150/- সে payscale টাকে Rs 200—10—300/- এ revised করা হয়েছে। এবং সেটা করা হয়েছে ১লা মে ১৯৬৩ থেকে বাই অর্ডার নং 482 (200) F1/EIS/52-122/63 Dated 1. 10. 63.

( Interruption )

হ্যাঁ. পরবর্ত্তীকালে revise করে তারা সেটাকে সংশোধন করে নিয়েছেন। কিন্তু আমাদের এখানে সেটা করা হয়নি।

( Interruption )

যদি করা হয়ে থাকে সেটা ভাল কথা। কিন্তু আমরা এমন কি এমপ্লয়িজরাও এখন পর্যন্ত জানে না যে এটা করা হয়েছে কিন্তু যদি রিভাইজ করা না হয় তাহলে অত্যন্ত অবিচার করা হবে। আমি দেখাতে চাই যে,

সে পে স্কেল রিভিশন এমন ভাবে করা হয়েছে যে মুড়ি মুড়কি এক দর হয়ে গেছে। আমি ল্যাণ্ড রেভিনিউ সেটেলমেণ্ট এর একটা ঘটনা আপনাদের সামনে উপস্থিত করছি। আমিনের স্কেল ছিল ৫৫—১৩০ সর্দ্দার আমিনের ছিল ৫৫—১৩০, বদর আমিনের ছিল ৫০—৮০, আমিন মোহরার এর ছিল ৪০—৭০, এ্যাসিঃ আমিনের ছিল ৩৫—৫০ টাকা। এখন এই যে পে স্কেলগুলো এগুলো সব ঢালাও ভাবে এক কেটাগরিতে নিয়ে আসা হল। কি রকম? এই যে সর্দার আমিন যার ছিল ৫৫—১৩০, তার করা হল ১০০—১৪০, আমিন মোহরার যার ছিল ৪০—৭০, এবং যে নাকি আমিন তারও করা হল ১০০— ৪০, এখন এই যে পোষ্ট গুলি এগুলিতে একটার পর একটা প্রমোশন পেয়ে আসে। এ্যাসিষ্টেণ্ট আমিন থেকে প্রমোশন পেয়ে হয় আমিন মোহরার, আমিন মোহরার থেকে প্রমোশন পেয়ে হয় বদর আমিন, বদর আমিন থেকে প্রমোশন পেয়ে হয় সর্দ্দার আমিন। কাজেই একটার পর একটা Lift পেয়ে সে উপরে উঠছে। কাজেই সেখানে তার পে স্কেলটা আস্তে আস্তে উপরে ওঠার কথা, কিন্তু এখানে সর্দ্দার আমিন তারও ১০০—১৪০, বদর আমিন তারও ১০০—১৪০। আমিন মোহরার তারও ১০০—১৪০, তাহলে এই প্রমোশনের কি স্বার্থকতা থাকল? যারা আগে প্রমোশন পেয়ে পেয়ে ওপরে উঠল আজকে রিভিসন হওয়ার ফলে তাদেরকে সেম্ কেটাগরিতে ফেলে ঢালাও ভাবে সেম স্কেল ধার্য্য করে দেওয়া হল। বেতনের বেলায় উপর নীচ সমান করে দেওয়া হল।

ঠিক একই রকম করা হয়েছে প্রেসের প্রুফ রিডারের বেলায়। প্রুফ রিডারের বেতন ১২৫ ২০০। আর যে নাকি এ্যাসিষ্টেণ্ট প্রুফ রিডার তারও বেতন ১২৫-২০০ এখন প্রুফ রিডার যে তার যে পে-স্কেল, তার যে এ্যাসিষ্টেণ্ট তারও সেই একই পে-স্কেল। এটা কি রকম রিভিশন্ হল? এই পে-স্কেলের revisionএর নামে একটা অরাজকতা সৃষ্টি করা হয়েছে। তারপর মেডিকেল এর বেলায় দেখা যাচ্ছে যে, ধাইদের পে-স্কেল ছিল ৪০-৬০ তাদের পে-স্কেল রিভিশন্ করা হল না। রিভিশনে দেখান হয়েছে তাদের স্কেল ৪০-৬০ তাদের আগের যে পে-স্কেল তাতে তারা মাসিক মোট পেত ৮২·৫০ টাকা। এখন রিভিশন হওয়ার ফলে তা কমে গিয়ে দাড়াল ৪০ টাকা। ষ্টার্টিংএ আগে তারা ডি এ, সি এ, ইত্যাদি নিয়ে ষ্টার্টিং ছিল ৮২ টাকা৫০ পঃ। কাজেই এই যে পে স্কেল রিভিশন করা হল তাতে এমপ্লয়িজদের বেনিফিটটা কি হল? পে-স্কেল রিভিশন তো এই জন্যই করা হল যে জিনিস পত্রের দর বাড়ছে এবং এই বাড়ার জন্যই এই পে-রিভিশন। কাজেই সেই দর বাড়াটাকে নিউট্রিলাইজ করার জন্য এই পে রিভিশন। যদি সেই বাড়াটাকে নিউট্রিলাইজ না করা গেল তা'হলে এই পে রিভিশনের স্বার্থকতা কি? আমি সেদিন বলেছি যে, এডুকেশন ডিপার্টমেণ্ট এ লার্জ নাম্বার অব্ এমপ্লয়িজ রয়ে গেছে যাদের পে রিভিশন করাই হয় নি।

আমাদের এখানে যারা গ্রেজুয়েট তাদের জন্যে কোন পে-স্কেল আমরা করি নি। যারা প্রায়র টু ফার্ষ্ট এপ্রিল '৬৩, এপয়েণ্টমেণ্ট পেয়েছেন তারা একটা পে-স্কেল পাচ্ছেন এবং যারা অন অর আফ্টার ফার্ষ্ট এপ্রিল '৬৩, এপয়েণ্টমেণ্ট পেয়েছেন তারা আর একটা পে-স্কেল পাচ্ছেন। যারা প্রায়র টু ফার্ষ্ট এপ্রিল এপয়েণ্টমেণ্ট পেয়েছেন তারা পাচ্ছেন ৫৫-১৩০। আর যারা আফ্টার ফার্ষ্ট এপ্রিল এপয়েণ্টমেণ্ট পেয়েছেন তারা পে-স্কেল পাচ্ছেন ১০০-২২৫ কাজেই গ্র্যাজুয়েট যারা কিছুকাল আগে চাকুরী পেয়েছেন তাদের এক পে-স্কেল আর যারা তারপরে এসেছেন তাদের আর এক রকম পে-স্কেল। যদিও একটা principle আছে যে যারা ৫ বৎসর বা তার অধিককাল কাজ করে আসছেন তাদের ট্রেইনড্ বলে ধরা হবে। কিন্তু আমাদের এখানে সেটা ধরা হচ্ছে না। ফলে তাদের পে-স্কেলের কোন রিভিশনই করা হল না। যারা অনার্স গ্র্যাজুয়েট তাদের জন্য কোন আলাদা পে স্কেল করা হয়নি। যদিও ওয়েষ্ট বেঙ্গল এ অনার্স গ্র্যাজুয়েটদের জন্য একটা আলাদা পে স্কেল আছে।

আমরা আগেও বলেছি যে একজন বি, এ, বি, টি, টিচার তার যা পে স্কেল একজন মেট্রিক ক্যাফ্স ট্রেইনড্ টিচার তারও ঠিক একই পে স্কেল। এটা আজও কোন রিভিশন বা পরিবর্ত্তন হ'ল না। যারা প্রি-ইউনিভারসিটি পাশ করছে এবং যারা হাইয়ার সেকেণ্ডারী পাশ করছে তাদের ষ্টাণ্ডার্ডটা সম্পর্কে আমাদের কিছু করা দরকার। তারা এগার বছর পড়ে পাশ করল কিম্বা মেট্রিক পাশ করার পর আর এক বছর পড়ল। কাজেই তাদের ষ্টাণ্ডার্ডটা আমরা ধরে নিতে যে এটা ইনটারমিডিয়েট ষ্টাণ্ডার্ড। কাজেই সেই অনুসারে তাদের পে স্কেলটা ইনটারমিডিয়েট পাশ যে বেনিফিট পান সেই বেনিফিটটা পাওয়া উচিত। কিন্তু প্রকৃতপক্ষে তারা সেটা পাচ্ছেন না। তারা মেট্রিক এর পে স্কেল পাচ্ছে। কাজেই এই ক্ষেত্রে যারা হাইয়ার সেকেণ্ডারী পাশ করে আসছে বা যারা মেট্রিক পাশ করে তারাও এক বছর পড়েছেন প্রি-ইউনিভারসিটিতে, তাদের যে ষ্টাণ্ডার্ড সেটা আমরা আণ্ডার গ্র্যাজুয়েটদের ষ্টাণ্ডার্ড এ ফেলতে পারি। এবং সেই হিসাবে ওদের পে স্কেল রিভিশন করার সময় আমাদের একথাটা মনে রাখা দরকার যে তাদের আণ্ডার গ্র্যাজুয়েটদের পে স্কেলটার মধ্যে ফেলতে পারি কিনা।

Social Education Organiser যারা তাদের Equivalent post হচ্ছে Extension officer কিন্তু ওদের Pay scale দেওয়া হয়েছে ভিন্ন রকম। যেখানে Extension officerদের বেতন হচ্ছে ২০ —১০০ সেখানে Social organiser দের ১৭৫—৩২৫। এদের rank Equivalent এবং সেই হিসাবে তারা কাজও করে থাকে। কিন্তু Pay scale এর সময় Social Education Organiser এবং Extension officer এর মধ্যে তারতম্য করা হলো এবং Social Education Organiser যারা তাদের বেতনটা কম করা হলো এবং যারা Extension officer তাদের বেতনটাকে অনেক বাড়িয়ে দেওয়া হলো। Library service সম্পর্কে আমি বলতে পারি যে Head Librarianএর বেলায় কোন রকম qualification দেওয়া হয়নি, তার বেলায় কোন রকম condition নেই, তার কি academic qualification হবে, তার কি যোগ্যতা থাকবে, না থাকবে তার কোন কথা নাই, কিন্তু Librarianদের কথা যখন আসল তখন অনেক রকম সর্ত্ত আরোপ করা হলো। তাকে B A. পাশ করতে হবে, তাকে অমুক training নিতে হবে, তার Libraryতে দশ হাজার বই থাকতে হবে, তাহলে পরে সে অমুক Pay scaleটি পাবে। এখন যিনি নাকি Head Librarian হবেন তার বেলায় আমরা কোন রকম Restriction বা condition impose করলাম না কিন্তু যারা Librarian হবেন তার বেলায় আমরা Restriction impose করলাম। Librarianদের বেলায় বলা হয়েছে যেসমস্ত Libraryতে ১০ হাজার বা তার বেশী বই আছে সে সমস্ত Librarianরা নূতন payর benefit পাবেন। আমি জানি ত্রিপুরায় এরকম Library খুব কম আছে আগরতলা Birchandra Public Library বাদে যেখানে ১০ হাজার বা তার বেশী বই আছে। কাজেই benefitটা কেউই পাচ্ছে না। অধিকাংশ Librarian এই benefitটা পাচ্ছে না। ফলে Pay scaleটা কাগজেই থাকছে। আমরা অনেক Librarianকে National Library থেকে Training দিয়ে এনেছি। Govt. তাদেরে পাঠিয়েছেন, এবং তারা সেখান থেকে certificate নিয়ে ফিরে এসেছেন। কিন্তু pay scale revision এর সময় তাদের এই যে certificateটা এটাকে মোটেই গ্রাহ্য করা হলোনা। এখন আমরা যাদেরকে পাঠালাম, যাদেরে Govt. Training দিয়ে আনলেন, আনার পর সেই certificate এর কোন মূল্যই Govt আর দিলেন না, Pay scale revision করার সময়। যারা সেখান থেকে Training নিয়ে এলেন সেই Trained personদের যে কোন একটা pay scale

হতে পারে। Govt. তা এখন মনেই করে না। তাহলে Govt. থেকে এত টাকা খরচ করে তাদের সেখানে পাঠিয়ে কি লাভ হলো। সেদিক দিয়ে আমাদের মনে রাখা দরকার যে আমরা তাদের প্রতি একটা অবিচার করছি। P. W. Deptt. এর সমস্ত খবর যে আমাদের মন্ত্রীরা না জানেন তা নয়। P. W. তে Estimator, Tracer, Drasser এদের pay scale করতে গিয়ে এমন কতকগুলি category এমন কতগুলি সর্ত্ত আরোপ করা হয়েছে যার ফলে একটা Large number of Employees কোন benefitই পাচ্ছে না। এসমস্ত বিষয়ে Memorandum তারা Minister এর কাছে দিয়েছেন, আমি পত্রিকায় দেখেছি। তিনি এ সম্পর্কে আশ্বাসও দিয়েছেন যে আমি এ সমস্ত বিচার বিবেচনা করে দেখবো। কিন্তু বিচার বিবেচনা আজ পর্য্যন্ত কি করা হয়েছে তার কোন কোন দিক আমরা এখন পর্য্যন্ত পাচ্ছি না। ফলে তারা যে তিমিরে সে তিমিরেই আছে। আর Class IV Employee-রা একটা conference-ও করেছিলেন সেই conferenceএ আমাদের Chief Minister ও Development Minister উপস্থিত ছিলেন, এবং অনেক আশাভরসা তাদেরে দিয়ে এসেছিলেন। Class IV Employeeরা এই conferenceএ প্রস্তাব নিয়েছে যে তাদের minimum pay ১০০ টাকা হওয়া উচিত। যে হারে জিনিষপত্রের দাম বাড়ছে তাতে বর্ত্তমানে যে বেতন দেওয়া হয় তাতে তাদের চলে না। তারা দাবী করেছেন, "আমাদের minimum pay scale ১০০ টাকা হওয়া প্রয়োজন।" সে conferenceএ মন্ত্রীরাও উপস্থিত ছিলেন এবং শুনেও আসছেন। সেই conferenceএ তারা অভিযোগ করেছে যে আমাদের যে Medical benefit দেওয়া হয় তা পেতে এতসব নিয়মকানুন মানতে হয় যে আমরা তারজন্য Medical benefit পাচ্ছি না। আমরা অনেক সময় পোষাকাদি পাই না। অনেক Deptt. তাদের Class IV Employeeদের পোষাক দিচ্ছে না। তারা Housing benifit পাচ্ছে না। তাদের Housing benefit দেওয়া উচিত। তারা conferenceএ claim করেন যে আমাদের quarter করে দেওয়া উচিত। তারা এরকম অনেক Demand করেছেন এবং সেখানে মন্ত্রীরা উপস্থিত ছিলেন। কিন্তু এগুলির কোন প্রতিকার আজ পর্য্যন্ত হয়েছে বলে আমার জানা নেই। এই যে Pay scale এর structure আমাদের এখানে করা হয়েছে তারমধ্যে এত গোজামিল, এত অনিয়ম এত বিশৃঙ্খলা যে কোন Section of Employeesকে সন্তুষ্ট করতে পারে নি বরং সর্ব্বত্রই একটা বিক্ষোভ যেমন ধরুন আমিন—Land Revenueতে আমিনদের এক রকম pay scale কিন্তু Rehabilitation ও Forest ইত্যাদিতে আমিনদের আর একটা pay scale. সেখানে pay scaleটা সর্ব্বত্র এক রকম হয়নি। অর্থাৎ Land Revenueতে আমিনের যে pay scale করা হলো আর এক জায়গাতে সেই আমিনের pay scale আর এক রকম যে কেন হলো তা আমি বুঝে উঠতে পারিনা। যেমন আমিন—Rehabilitation ও Land acquisitionএ তাদের pay scale হলো ১২৫—২০০৲, আর Land Revenueতে তার pay scale হচ্ছে ১০০৲—১৪০৲, তারা একই কাজ করছে কিন্তু এক জায়গায় হচ্ছে ১০০৲—১৪০৲, আর এক Deptt.এ হচ্ছে ১২৫৲—২০০৲। এই anomaly, এই বিশৃঙ্খলা হওয়ার কারণ কি? কারণ হচ্ছে কোন Seriousness নিয়ে এগুলির বিচার করা হয়নি। একথা বলা হয়েছে যে আমরা West Bengalএর pay scale এর যে structure সেই pay scale আমরা উপরতলাতে Follow করিনি। আমি দেখাতে চাই যে এই payscale এর structure উপরতলাতে, সর্ব্বত্র Follow করা হয়েছে অনেক ক্ষেত্রে follow করা হয়েছে। এখন একথা বলতে চাই না যে Deptt.

এ Follow করা হয়েছে সেই Department এর Employeesরা Claim করতে পারে যে আমার যিনি উপরওয়ালা তার pay scaleটা যদি West Bengal এর মত হতে পারে তাহলে আমারটা West Bengalএর মত হবে না কেন? যেমন ধরুণ, Engineearing Department. Superintendent Engineer এর pay scale ছিল ৫০০৲—১২০০৲। তাকে West Bengal এর অনুরূপ করে করা হয়েছে ৬০০৲—১৬০০৲। এখন Superintendenting Engineer যিনি তিনি যদি West Bengal এর অনুরূপ pay scale পেতে পারেন তাহলে তার subordinate, যারা অন্ততঃ তার Deptt.এ যারা কাজ করছেন তাদের pay scaleটা West Bengal এর অনুরূপ হবে না কেন? না হওয়ার কি যুক্তি আছে? আমাকে কি একথা মনে করতে হবে যে একমাত্র supdt. Engineer যিনি তিনিই West Bengal এর Superintending Engineerএর অনুরূপ কাজকর্ম করেন, আর অন্যরা করেন না। সেটা কি একটা যুক্তি হলো? যেখানে Supdt. Engineer এর Pay scale ধরা হয়েছে ১৩০০৲—১৬০০৲, সেখানে তার যারা Subordinate তাদের বেলায়ও আমরা West Bengal এর Pay scale Follow করতে পারতাম। কিন্তু সেখানে সেটা Follow করা হয়নি। District Judge, তার Pay scaleটা হচ্ছে West Bengal এর মত, কিন্তু তার যারা subordinate তাদের বেলায় আমরা ঠিক সেই Pay scale Follow করলাম না। তারপর ধরুন Under Secretary Uuder Secretaryর যে Pay scale সেটা হচ্ছে West Bengal এর অনুরূপ। West Bengalকে সেখানে Follow করা হলো। Under Secretaryর Pay scaleটা যদি West Bengal এর মত হতে পারে তাহলে Under Secretaryর যারা subordinate তাদের Pay scaleটা West Bengalএর অনুরূপ হবে না কেন? না হওয়ার কি কারণ আছে? কারণ ওরা Class III Employee, ওদের জন্য আমার মাথাব্যথা কম। যারা Class I, যারা পদস্থ কর্মচারীরা তাদের জন্য আমাদের মাথাব্যথা বেশী। তাদের অন্নভোজনের ব্যবস্থাটা আগে করতে হবে। তারপব পরের কথা। তা না হলে পরে একই Deptt.এ যদি তার top Official এর Pay scaleটা West Bengalকে Follow করতে পারা যায় তাহলে তার যারা subordinate তার ক্ষেত্রেও West Bengalকে Follow করা যায়। Follow করতে কোন বাধা নেই। follow না করার কোন যুক্তিও নেই। ঠিক এইভাবে সবটা Pay scale এর মধ্যে একটা অরাজকতা সৃষ্টি করা হয়েছে যার ফলে কোন Employee সন্তুষ্ট হতে পারেন নি। সেই জন্যই আজকে আমরা সবটা Pay scale কে Revision করার কথা এখানে উপস্থিত করছি। করছি এই জন্য যে জিনিষপত্রের দর বাড়ছে এবং দর যে বাড়ছে এই কথাটা, Das Commission এর recommendation এ স্বীকৃতি পেয়েছে এখন আমাদের দেখতে হবে যে ত্রিপুরাতে যারা employees আছেন because certain sections are Central Government Employees তারা একটা benefit পাবে আর because certain sections are not Central Government employees তারা benefit পাবেন না, এটা কোন যুক্তি হতে পারে না। এখন আমাদের এখানে cost of living indexটা কি দাঁড়াচ্ছে। আমি এখানে Bombay, Madras, Calcutta এবং ত্রিপুরার একটা তুলনামূলক হিসাব দেওয়ার চেষ্টা করছি, ১৯৩৯কে base ধরে। ১৯৩৯কে যদি

আমি কশত ধরি তাহলে বোম্বেতে হচ্ছে 1955এ ৩২২ ; মাদ্রাজে ৩২১ ; কলিকাতায় ৩৩৪ ; ত্রিপুরাতে ৩৯০। 1960তে বোম্বেতে হচ্ছে ৪০১ ; মাদ্রাজে ৪৬৭ ; কলিকাতায় ৩৯৭. ত্রিপুরাতে ৫৫০·৭। 1964, upto April, বোম্বেতে ৪৭৬ ; মাদ্রাজে ৫১৪ ; কলিকাতায় ৪৬৪ ; ত্রিপুরাতে ৬০৭·৪। কাজেই বোম্বে, মাদ্রাজ, কলিকাতা এই তিনটা provinceএর তুলনা করে যদি আমি হিসাব করি, তাহলে আমি দেখি যে আমাদের ত্রিপুরায় cost of living index highest। কাজেই আমাদের employeesরা সবচেয়ে আগে benefit পাওয়ার কথা। কিন্তু আমরা ন্যায্য এবং যুক্তিসঙ্গত বিচার করতে চাই না। Das Commission একটা cost of index তৈরী করেছেন। তিনি ১৯৪৯কে ১০০ ধরে একটা cost of living index তৈরী করেছেন। এখন এই Das Commission যে index তৈরী করেছেন তার একটা কথা আমাদের জানা দরকার। তিনি এই হিসাব বের করতে গিয়ে Govt. এর যে controlled price সেই priceটাকে ধরে ধরে দাম কষেছেন অর্থাৎ কাপড়ের মধ্যে লিখা আছে কাপড়ের এই দর, তিনি সেই দরটাকে ধরে হিসাব করেছেন। চিনির Govt. fixed rate হচ্ছে এত; তেলের দর হচ্ছে এত; বিভিন্ন জিনিষ সম্পর্কে Govt.এর একটা fixed rate আছে, সেই fixed rateটাকে ধরে নিয়ে তারপর তিনি cost of living index ঠিক করেছেন। বাজারে কি দর, বাজারে কি দরে মালটা পাওয়া যায় সেটা ধরে তিনি ঠিক করেন নি। কারণ তিনি বলছেন যে যদি আমি বাজারের দরটা ধরি তাহলে ওটা একটা বে-আইনী দরও ধরে নিয়েছে স্বীকার করা হবে। আমি সরকার থেকে একজন appointed person হয়ে বাজারে একটা বে-আইনী দরকে স্বীকার করে নিয়ে হিসাবটা করতে পারি না। কাজেই Govt. এর যে control rate দেওয়া আছে, তার যে fixed price দেওয়া আছে, সেই fixed priceটাকে ধরে তিনি cost of livingটা বের করেছেন এবং তার হিসাবেও ১৯৪৯ সালে যদি ১০০ হয়ে থাকে ১৯৬৪তে সেটা হয়েছে ১৩৫। কাজেই এত যে সরকারী নির্দ্ধারিত মূল্য ধরে হিসাব সেই হিসাব ধরেও 1949কে ১০০ ধরে ১৩৫ হয়েছে এবং সেই ভাবে তিনি একটা D. A. recomendation করেছেন, যাদের বেতন ১০৯ সে পাবে ২৮ টাকা, যার বেতন ১৭৯ টাকা সে পাবে ৪২, যার বেতন ২৪৯ টাকার উপরে সে পাবে ৫৮ টাকা। এই যে D. A. দেওয়া হয়েছে সেটা নিয়েও প্রচণ্ড বিক্ষোভ। সমস্ত কর্ম্মচারীরা আপত্তি জানিয়েছেন তাদের বক্তব্য হল এই যে, এটা একটা recommendation ই হয় নাই এবং তারা সেটা গ্রহণ করতে চাইছেন না এবং যদি আমরা এই recommendationটা follow করি তাহলেও আমরা দেখব যারা নাকি উপরের level এর কর্ম্মচারী তারাই benefit টা বেশী পাচ্ছেন, আর যারা নিচের level এর কর্ম্মচারী তারা এই benefitটা অনেক কম পাচ্ছেন। এখন এই সবটা জিনিষ সামনে রেখে আজকে আমাদের হিসাব করা দরকার যে আমাদের ত্রিপুরা Gov. এর যারা জন্য employee তাদের জন্য আমরা কি করতে পারি—আর কি করতে পারি না। এটা হচ্ছে Pay Commission এর recommendation, এটা আমি এখানে পড়বার জন্য আনিনি বা এটা সবটা পড়ে শুনানো সম্ভবপর নয়। এখানে ত্রিপুরা সম্পর্কে একটা আলাদা paragraph আছে, Uuion Territories বলে। সেখানে ত্রিপুরা Govt. employeesরা কি কি সুযোগ সুবিধা পেতে পারেন, কি কি তাদের ন্যায্য পাওনা সেই সম্পর্কে তারা এখানে recommendation করেছেন। তারা সেখানে বলেছেন যে, ত্রিপুরাতে যে Pay scale সেই Pay scale মনিপুর, হিমাচল বা অন্য প্রদেশের তুলনায় অত্যন্ত নীচে এবং এখানে cost of living হচ্ছে অত্যন্ত high, কাজেই এখানে একটা special compensatory allowance দেওয়া উচিত। এই বইয়েতে

তারা সেখানে বলেছেন যে in Tripura both the scale of pay and dearness allowance are not ably. একথা বলে গিয়ে তারা সবটা বিষয় সেখানে আলোচনা করেছেন এবং আলোচনা করে বলেছেন যে তাদের special compensatory allowance দেওয়া উচিত। এখন এই সমস্ত recommendation থাকার পরেও special compensatory allowanceটা বন্ধ করে দেওয়া হয়েছে, তারা আরও বলেছে যে Those employed under the Tripura and Manipur Administration should continue to be remunerated at the West Bengal and Assam rates respectively. তারা এখানে বলেছেন যে ত্রিপুরা এবং মনিপুরে যারা আছেন তাদেরে West Bengal এবং আসামের হারে remuneration দেওয়া উচিত। এখন এত সবের পরেও কিন্তু আমরা West Bengal কে follow করলাম না, আসামকে follow করলাম না, আসামকে করার কোন কথাই উঠে না। আমরা আমাদের খুসীমত একটা scale দাড় করলাম। যেখানে খুসী হল West Bengal কে follow করলাম, যেখানে খুসী হল West Bengal কে follow করলাম না, যেখানে খুসী হল কৈফিয়ত দিলাম, যেখাকে খুসী হল কৈফিয়ত দিলাম না। ফলে সমস্ত Pay structure এর মধ্যে একটা হ-য-ব-র-ল স্থষ্টি হয়েছে এবং এটাকে যদি আমরা মীমাংসা করতে না পারি তাহলে employees রা যে বরাবর এটাকে নিয়ে সন্তুষ্ট হয়ে বসে থাকবেন এ কথা মনে করার কোন কারণ নেই। আমরা দেখেছি যে আসামে employees রা strike করছে। West Bengal এ Govt. employees রা সহরে মিছিল নিয়ে বেরিয়েছেন। যদি আমাদের Govt চান যে আমাদের employees রা যতদিন পর্য্যন্ত মিছিল নিয়ে না বেড়িয়েছে ততক্ষণ পর্য্যন্ত আমরা কারো কথা শুনবো না তাহলে সে জিনিষ তাদেরে দেখিয়ে দেওয়া যেতে পারে। Govt. যে কোন কালে সেই জিনিষ দেখেননি সেই রকম নয়, তারা দেখছেন। একথা মনে করার কোন কারণ নেই যে ত্রিপুরার emploeyees রা তারা অবলা, "বদন থাকিতে না পারি বলিতে', সেই অবস্থায় তারা নেই pay scale এর revision এর ফলে কি অবস্থা দাঁড়িয়েছে, সেই ঘটনা এখানে বর্ননা করলাম। অবশ্য বর্ণনা আমি এই-ই প্রথম করলাম না। যদি এই অবস্থাটাকে আমরা কোন রকম ভাবে মীমাংসা না করি, তাহলে তাদের প্রতি যে অবিচার করা হবে সেই অবিচারের কোন মীমাংসা তারা না করে ছাড়বেন না। কারণ এটা তাদের জীবন মরণের প্রশ্ন। আজকে জিনিষ পত্রের দর যে ভাবে বাড়ছে যদি সেই জিনিষটাকে আমরা স্বীকার করে না নেই এবং সেই দরটাকে স্বীকার করে নিয়ে যদি আমরা তার Pay scale টা না বাড়িয়ে দেই তাহলে তারা কাজ করতে পারে না, কর্ম্মচারীরা সারাদিন কাজ করছে এবং যাদের উপর সমস্ত Plan depend করছে। 3rd plan বলুন 4th plan বলুন প্রকৃত পক্ষে তা কার্য্যকরী করছে employees রা, অন্যেরা করছেনা। এখন সেই ক্ষেত্রে যদি আমরা তাদের Pay scale টা সংশোধন না করি, যদি তাদের বাচার মত একটা বেতন না দেই তাহলে সমাজতন্ত্রের বড় বড় কথা বলার কোন স্বার্থকতা থাকে না, এইটুকু বলেই আমার প্রস্তাবটা এখানে আমি রাখছি।

**Mr. Speaker** :— I would call on the Deputy Minist , Sri M. L. Bhowmick.

**Shri M. L. Bhowmik (Dy. Minister)** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিরোধী দলের মাননীয় সদস্য তার এই resolution এর উপর সুদীর্ঘ আলোচনা করেছেন এবং তিনি বিগত অধিবেশনেও এই সম্পর্কে একটা Resolution এনেছেন বলে আমার মনে হয়। তখনও তিনি আমাদের এখানকার সরকারী

কর্ম্মচারীদের Pay scale এর যে সমস্ত inconsistency, irregularities তা তিনি point out করেছিলেন। আজকেও তিনি তার Resolutionএ পূর্ব্বের সমালোচনারই পুনরাবৃত্তি করেছেন। এটা সত্যি যে ত্রিপুরা রাজ্যের living index ভারতের যে কোন স্থান থেকেও বেশী এবং যে তিনটী প্রদেশের কথা তিনি বললেন তার মধ্যে সব চেয়ে বেশী। এবিষয়ে কোন সন্দেহ নেই যে শুধু ত্রিপুরার সরকারী কর্ম্মচারী কেন, ত্রিপুরার জনসাধারণ এই দুর্মূল্যের দিনে যথেষ্ট কষ্ট পাচ্ছেন। তবে আমাদের রাজ্যে যে pay scale revision হয়েছিল সেটা পশ্চিম বঙ্গে ১৯৬১ ইংরাজীতে যে revision করেছিলেন প্রায় তাকে follow করে এখানকার Pay scale revision হয়েছে। আমরা হু-বহু অনুকরণ করিনা। মোটা মুটী West Bengal এর Pay scale এর যে pattern তাকে আমরা অনুকরণ করি। West Bengal এর কর্ম্মচারীদের যে qualification, experience আছে আমরা যদি designation অনুসারে তা করতে চাই তা হলে আমার মনে হয় সেই ক্ষেত্রে West Bengal এর কোন কোন কর্ম্মচারীর যে qualification, experience আছে আমাদের এখানে এ জাতীয় designation থাকলেও qualification কম experience কম আছে, এটা আমরা সকলেই স্বীকার করি। তথাপিও যখন আমাদের এখানে একটা revision হয়েছে এবং আমাদের সমস্ত categories এ যে কর্ম্মচারী তারা উপকৃত হয়েছেন এটা আমরা বলি না। কোন কোন category র কর্ম্মচারী এই revision এর দ্বারা উপকৃত হননি। সেই জন্যই আমরা আমাদের একটা Committee set up করেছি। যে সমস্ত কর্ম্মচারীর pay scale এর ভিতরে inconsistency রয়েছে, irregularities রয়েছে বা কোন ommission বা error রয়েছে সেগুলো দেখবেন। তদনুসারে আমাদের এখানে যে committee স্থাপিত হয়েছে তারা বিভিন্ন বিভাগের Head of the Deptt. কে নির্দ্দেশ দিয়েছেন। যদি সেই বিভাগের কোন কর্ম্মচারীর বেতনের scale এর ভিতরে কোন irregularities বা ommission থাকে সেগুলো point out করে তারা report দেন। আমাদের বিভাগীয় যে সমস্ত officer রয়েছেন, Departmental Head রয়েছেন, আমার যতটুকু information তারা দিয়ে ফেলেছেন। এটা নিয়ে শীঘ্রই হয়ত আলাপ আলোচনা হবে এবং pay scale যাদের revision হয়নি, বা কোন irregularity বা inconsistencies রয়েছে তাদের সম্পর্কে বিচার বিবেচনা করা হবে। কাজেই সরকারী কর্ম্মচারীদের প্রতি আমাদের কোন সহানুভূতি নেই, আমরা এ বিষয়ে উদাসীন বলে মাননীয় বিরোধী পক্ষের সদস্য যে কথা বলেছেন তা ঠিক নয়। আমরা তাদের প্রতি সহানুভূতি সম্পন্ন, আমরা চাই তাদের বেতন বাড়ুক, কিন্তু এ জিনিষটা, এই যে বললাম তা অতি জটিল জিনিষ। West Bengalকে ও আমরা ঠিক ঠিক অনুসরণ করছি না, আমাদের নিজস্ব যে সমস্ত অবস্থা রয়েছে, পরিবেশ রয়েছে তার কথা আমাদের বিবেচনা করতে হয়। কাজেই সব দিক বিবেচনা করে একটা pay-scale revission এর proposal নিশ্চয়ই দিবেন এবং সেই অনুসারে আমরা মনে করব যে তাদের benefitই হবে। তারপর কোন কোন জায়গায় তিনি বলেছেন বিশেষ করে education Deptt. এর কথা। যে আমাদের এখানে Honours graduate যারা তারা ordinary graduate এর মত সমান বেতন পায়, তা ঠিক নয়, তাদের advance increment দেওয়া হয়। তাদের pay scale এ তারা অনেক দূর এগিয়ে থাকেন। এবং untrained যারা graduate তাদের সম্পর্কেও আমাদের এখান থেকে proposal গিয়েছে সেটা আমরা যদি Govt, of India র approval পাই তাহলে পর তাদের কথা বিবেচিত হবে এবং তারাও higher pay scale পাবেন বলে আশা করি। Class IV employees দের সম্পর্কে

বলেছেন যে এটা একটা সর্ব্ব ভারতীয় প্রশ্ন। এই scale টা মোট' মোটা India র অন্যান্য province এ যে pay scale আছে ত্রিপুরাতেও Class IV employeesদের সম্পর্কে সেই scale আছে। যদি Govt. of India আমাদের অন্যান্য প্রদেশের Class IV employeesদের সম্পর্কে বিচার বিবেচনা করে scale revision করে আরও বাড়িয়ে দেন তাহলে ত্রিপুরাতেও আমাদের যারা class IV employees রয়েছেন তারা নিশ্চয়ই তা পাবেন। Survey Settlement, P W D ও অন্যান্য Deptt. এর কথা ত তিনি বলেছেন। সেই গুলোতে যে irregularities ommission, error বা inconsistencies রয়েছে এটা আমরাও স্বীকার করি। কাজেই আমরা একথা বলি যে আমাদের committee set up করা হয়েছে তাদের সমস্ত বিভাগীয় Headদের report পেলে পর বিচার বিবেচনা করে তাদের revision of pay scale এর জন্য প্রস্তাব পাঠানো হবে এবং যখন আমরা Govt. of Indiaর approval পাবো তখই আবার তাদের pay scale revision হবে এবং সেই revision এর দ্বারা আমাদের যারা উপকৃত হন নি আগে তারা উপকৃত হবেন বলে আমি মনে করি।

**Mr. Deputy Speaker**:— I would call on Shri Bir Chandra Deb Barma.

**Shri Bir Chandra Deb Barma** :— মাননীয় স্পীকার Sir, revision of pay scale সম্পর্কে যা বলা হয়েছে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। কাজেই আমি মনে করব যে, যে সমস্ত সংশ্লিষ্ট Minister আছেন তারা অত্যন্ত গুরুত্ব দিয়ে কথাটা বিবেচনা করে দেখবেন। কেননা ত্রিপুরার যে cost of living index দেখানো হয়েছে, it is higher than Madras, Bombay or Calcutta. কাজেই এর পরিপ্রেক্ষিতে এখানকার সাধারণ কর্মচারীরা যে ভাবে তাদের দৈনন্দিন খরচ পত্র চালাচ্ছে সেদিকে দৃষ্টি রেখে যদি তাদের revision of pay scale না করা হয় তাহলে তাদের উপর একটা অত্যাচার করা হবে। কেন না একজন employee তখনই কাজ করতে পারে, তখনই সে with satisfaction কাজ করতে পারে যখন তার পেট ভরা থাকে। তাকে যে বেতন দেওয়া হয় তাতে সে পরিবার পুষতে পারে না। সেটা যদি তার পক্ষে করা সম্ভব না হয় তাহলে তার কাছ থেকে আমরা satisfactory work আশা করতে পারি না। আমরা আশা করতে পারি না যে সে না খেয়ে কাজ করবে, সে পরিবার পরিজনকে অভুক্ত রেখে কাজ করবে। ত্রিপুরার যে অবস্থা সেই অবস্থা বিবেচনা করেই pay commission যে recommendation করেছে এবং সেই recommendation-এর মধ্যেও তারা একথা বলেছে যে ত্রিপুরার কর্মচারীরা Central Govt-এর employeesদের status তারা বলেছেন। Broadly speaking—The emoluments of the employees of the Delhi Administration except those on deputation from Punjab and Uttar Pradesh are the same as those of other **comparable** Central Govt. staff The staff in Andaman and Necobar Islands have also the same emoluments except those deputed from mainland are given a special pay and so also are the locally recruited staff though at a much lower rate, if stationed in certain unhealthy areas. The standard Central Govt. rates of remuneration are applicable to the staff of Lacca dive group of Islands too but for some reasons or other, the scale of Lower Division clerks start at Rs. 55/- as compared with the standard start of Rs 60/- and in this case also those deputed from mainland are given a special pay. The staff in the Himachal pradesh Secretariat have the standard Central Govt. emoluments having been model initially on those obtaining in the Delhi state secretariat. The pay and allowances of the rest of Himachal Pradesh staff, however, follow those under Punjab Govt. Employees of Tripura and Manipur Administration are according to decision

taken in 1950 allowed the same pay and allowances as those of the comparable employees of West Bengal and Assam Govt. respectively. In practise, however, there has been on occasion comparable delay in sanctioning increase in pay or allowances following those allowed in Assam. An allowance of Rs. 13·50% p. m. given to low paid employees of Assam. In lieu of a rice concession has not been given to the employees of Manipur Admin istration at all এখন তারা বলেছেন "should the Central Govt. **find** on examination that the emoluments as in the mighbouring States fall below the rate which would be fair on a consideration of the totality of the relevant circumstances, they should fix a suitable higher rate.' Further the ground on which we have come to the conclusion that 1949 the suitable base year for the new pay structure are of general validity and we do not think that any differentiation between employees of the Union Territories and Central Govt. staff in this matter is necessary or would be justified". এখানে বলে দেওয়া হয়েছে যে Union Territoris আর Central Govt. এর মধ্যে differentiation করাটা ঠিক হবে না। কথা হচ্ছে এই যে Central Govt. এর staff সম্পর্কে এই differentiation create করার কোন necessity নাই বলে তারা recommendation করেছেন। তাহলে এই বুঝা যায় Central Govt. staffকে যে হারে বেতন দেওয়া হয় Union Territory-র staffকেও সেই হারে বেতন দেওয়ার জন্য তারা recommendation করেছেন। এখন West Bengal এর pay scaleকেও যদি আপনারা ধরে নেন তাহলেও হবে কি? 1961 revision of pay scale এখানে চালু করা হয়েছে। 1950র April এ একটি decision নেওয়া হয়েছিল এবং সেই decisionই যে একেবারে final একথা কেউ বলে দেননি। কিন্তু ত্রিপুরায় যারা গণ্যমান্য ব্যক্তি রয়েছেন তারা ঐ 1950র decisionটাকে final মনে করে ত্রিপুরার যে অজস্র employee রয়েছেন তাদের পাতালে বা নরকে যাওয়ার বন্দোবস্ত করেছেন। কাজেই ত্রিপুরায় যে ধরনের Administration চলছে তাতে তারা নূতন কিছু benefit আশা করতে পারে না। কাজেই মাননীয় স্পীকার মহোদয়, আমি বলতে চাই যে Union Territoryর employee সম্পর্কে এবং Central Govt. এর emplayee সম্পর্কে commission বলেছেন we do not think any differentiation between the employees of the Union Territories & Other Central Govt. staff in this matter, is necessary or justified. We according by recommend that the emoluments of the former should be so adjusted as between the basic Pay & dearness allowance that they confront to the general pattern we have recommended. কাজেই এই কথা দ্বারা বুঝা যায় যে Central Govt এর staffএর সঙ্গে Union Territoryর যে staff তাদের মধ্যে কোন differentiation করাটা যুক্তিযুক্ত হবে না। কিন্তু আমাদের দুর্ভাগ্য যে Central Govt. এর যে Pay commission এর Recommendation কি হোক বা না হোক আমরা সেদিকে দৃষ্টি দেব না, আমরা চোখ বোজে পড়ে থাকব। জনসাধারণের বা employeeদের মঙ্গলা-মঙ্গলের দিকে নজর দেবার ভার আমাদের নেই—তারা বাঁচুক বা না বাঁচুক, তারা উপোস করে থাকুক সেদিকে আমাদের দৃষ্টি নেই—আমাদের দৃষ্টি আমাদের নিজেদের বেতন বাড়ানো allowance বাড়ানো, আমাদের T. A. বাড়ানো, এইসব allowance নিয়ে আমাদের পকেট ভর্ত্তি হউক। মেম্বারদের বেতন বাড়িয়েছে এবং এই বাড়ানো সম্পকে আমাদের সদস্য আতিকুল ইসলাম তাঁর যুক্তিযুক্ত উত্তর দিয়েছেন যে Ruling Partyর কবর খননের জন্যই সেই টাকা ব্যবহৃত হবে। এর থেকে যুক্তি-যুক্ত উত্তর আর কি দিতে পারে? কাজেই মাননীয় স্পীকার স্যার, এইসব দিকে দৃষ্টি দিয়ে একটা Pay scale

আমরা স্থির করেছি সেটা West Bengal 1961 এর Pay scale এর মত। সেটা সব জায়গায় স্থির রেখেছি তা নয়, কিছু কিছু জায়গায় আমরা West Bengalকে follow করে 1961 এর একটা Pay scale স্থির করেছি। এছাড়া আগেও বলা হয়েছে অনেক জায়গায় আমরা দেখেছি যে Pay কমে গেছে। আমাদের Pay scale এর Revision এত চমৎকার ব্যাপার যে, যে Pay তারা পেত সে Pay কমে গেছে। কি চমৎকার ব্যাপার যে Reduction of Pay is a punishment. Reduction in rank and in Pay is a punishment under Central Civil Service Classificatian, control & Appeal Rules, তাতে বলেছে যে Reduction in Pay & rank is a punishment. আমাদের ত্রিপুরার employeeদেরও একটা punishmsnt দেওয়া হয়েছে without drawing up proceedings তারা যে কি অপরাধ করেছে তারা সেটা জানে না যাতে Reduction of Pay হয়ে যায় Revision of Pay scale এর ব্যাপারে। এটা একটা আশ্চর্য্য ব্যাপার। হয়ত কোন state এই এটা হবে না—কোন state এই রকম example দিতে পারবে না save & except the Union Territory of Tripura. এখানকার হতভাগ্য employeeদের নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে—এছাড়া হয়ত কোন জায়গায় এই ধরণের Pay scale এর নামে প্রহসন তাদের জীবন নিয়ে, তাদের ভাগ্য নিয়ে করতে পারে না। মাননীয় স্পীকার স্যার, Revision of Pay scale সম্বন্ধে এখানে অন্যান্য সদস্যরা detailed সমালোচনা করেছেন। কয়েকটি printing mistakeএর দরুণ অনেক employee তার Revision of Pay scale পাচ্ছেন না। যেমন District Judge এর Courtএ যে Bench clerk, সেখানে Munsiff Court লিখা আছে কিন্তু Pay scale সব ঠিক আছে। Munsiff Court এর যারা Bench Clerk তারা L/D Clerk এর মত বেতন পায়। Only District Judge এর Bench Clerk পায় 200-10-300/- কিন্তু এখানে Printing Mistake এর জন্য Bench Clerk Munsiff Court লিখা আছে—it will be District Judges' Court. তেমনি Session Clerk, Addl. Sub-Judge Court সেখানে Session Clerk District Judge's Court হবে—তার জন্য এরা তাদের Revision of Pay scale পাচ্ছে না। বহু correspondance, বহু লিখালিখি হয়েছে কিন্তু আজ পর্য্যন্ত এই যে anomaly—ভুল রয়েছে তা correct হল না। আমি মনে করি It is nothing more than printing mistake এবং এটা ঠিক করে যাতে তারা Revised Pay-scale তাড়াতাড়ি পেতে পারে তার ব্যবস্থা করা উচিৎ বলে আমি মনে করি। এটাতে যদি pay scale এর কোন গোলমাল থাকতো—তাহলে এটা পরিবর্ত্তন করতে সময় লাগত। কিন্তু এখানে নামের মধ্যে শুধু একটু nominal গোলমাল রয়েছে—সেটা যদি correct করা যায় তবে তারা উপকৃত হতে পারে। আমি মাননীয় স্পীকারের কাছে এই বক্তব্য রেখে আমার বক্তৃতা শেষ করছি যে ত্রিপুরার বর্ত্তমান high living index এর পরিপেক্ষিতে উপযুক্ত ভাবে তাদের Pay-scale revision হউক, যাতে খেয়ে পড়ে বাঁচে এবং সন্তুষ্টচিত্তে কাজ করতে পারে এবং Union Territoryর উন্নতির জন্য আপ্রাণ চেষ্টা করতে পাবে। কারণ empty belley অবস্থায় কারো কাছ থেকে যদি full work দাবী করি—তাহলে সেটা অন্যায্য দাবী হবে। সে দাবী আমরা মোটেই করতে পারি না, যদি না আমরা তাদের পরিবার পরিজনের ও নিজের বাঁচবার সুযোগ সুবিধা করে দেই।

**Mr. Speaker :—** I would now call on Shri Umesh Lal Singh and I request him to be brief.

**শ্রীউমেশ লাল সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজ আমাদের সামনে যে প্রস্তাব আনা হয়েছে তার সম্বন্ধে বলতে গিয়ে আমি এইটুকু বলতে পারি যে সরকারী তরফ থেকে যাতে সমস্ত কর্মচারী তাদের Pay scale এর দিক থেকে বিশেষ রকমে সুযোগ সুবিধা পান, সেই দিকে বিশেষ লক্ষ্য আছে। মাননীয় বিরোধী পক্ষের দুই জন সদস্য অনেক কথা বলেছেন কিন্তু তাদের এই কথা বলার পূর্ব্বেই এই বিষয়ে যে সব আলোচনা সরকারী মহলে হয়েছে—সেগুলি অবশ্য প্রকাশিত হয় নি। তাদের কথা থেকে বুঝা যায় যে এই সমস্ত কোন আলোচনা সরকারী তরফ থেকে হয় নি। কিন্তু আমি একটা কথা বলব। এখানে যদিও সরকারী কর্ম্মচারীদের একটা সুখ সুবিধা পাওয়ার এবং আর্থিক দিক দিয়া তাদের স্বাচ্ছন্দ্য আনার একটা আগ্রহ আছে, বর্ত্তমান অর্থ নৈতিক অবস্থার ভিতরে তাদের জীবন যাত্রা যেভাবে চলছে সেদিক দিয়ে তাদের মনঃকষ্ট হওয়া স্বাভাবিক। সেদিক দিয়ে আমি বলব যে এই ব্যাপারে তাদের অধৈর্য্য হওয়ার কোন কারণ নেই, বিষয়টি অত্যান্ত সমস্যাপূর্ণ ও জটিল। এই দিক দিয়ে চিন্তা করতে গেলে একটু সময়েরও দরকার যাতে নিখুঁত ভাবে এই কাজটা হতে পারে। আমি পূর্ব্বেই বলেছি যে আমাদের সরকারী তরফ থেকে একটা বিশেষ দৃষ্টি আছে। আমরা সব সময় বলে থাকি যে সব দিকেই আমাদের দাবী থাকে—education এর জন্য খরচ হোক্, রাস্তার জন্য খরচ হোক্, স্বাস্থ্যের জন্য খরচ হোক—কিন্তু কর ধার্য্যের সময় আমাদের বিপরীত দিকটাও দেখতে হয়। আমাদের যেমন অর্থের প্রয়োজন আছে তেমনি অর্থ আনারও প্রয়োজন আছে—খরচ করতে হলে অর্থ কিভাবে আসতে পারে সেদিক দিয়ে লক্ষ্য রাখা দরকার। কিভাবে অর্থ আসতে পারে—কর ধার্য্য করে হউক, খাজনা বাড়িয়ে হউক, কিন্তু সেদিকে আমাদের বিরোধীপক্ষের সদস্যরা শুধু বিরোধিতা করেই যাচ্ছেন। কিন্তু চাহিদার বেলায় যাতে সর্ব্বোতভাবে সব দিক দিয়েই পাওয়া যায় সেই কথাই বলছেন। এই দিকেও তাঁদের দৃষ্টি দেওয়ার প্রয়োজন—একমাত্র Govt. of India আমাদের টাকা না দিলে আমরা কোনটাই করতে পারি না। তার জন্য আমরা সর্ব্বদাই দিল্লীর মুখাপেক্ষী হয়ে থাকি। আমাদের যত আয়, সেটুকু আয়ের তুলনায় যে কত বেশী খরচ এই বাজেটে ধরা আছে—সেদিকে লক্ষ্য রেখে আমি বলব যে আমাদের সরকার এদিকে লক্ষ্য রেখেছেন যে যারা কাজ করবেন তাদের খাওয়াতে হবে, পড়াতে হবে, সুখ সুবিধার দিকে লক্ষ্য রাখতে হবে, সে বিষয়ে নিঃসন্দেহ। তা না হলে আমরা কাজও ভাল পাব না—সেটাও সত্য কথা। কিন্তু আমাদের কর্ম্মচারীদের অতটা অধৈর্য্য হবারও কোন কারণ নেই। কারণ সরকার রয়েছেন—আর এটা static ও নয়, ভুল ত্রুটী যতটুকু হবার সেটা মানুষ মাত্রেরই হয় এবং সেটা সংশোধনের উপায় আছে এবং সংশোধন যে হচ্ছে না তাও নয়। সেজনাই আমি বলছি যে আমাদের সরকারী তরফ থেকে যথেষ্ট নজর আছে। আমার বক্তব্য আমি এখানেই শেষ করছি।

**Mr. Speaker** :—I would call on Shri Promode Ranjan Das Gupta.

**Shri Promod Ranjan Das Gupta** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এবিষয়ে অনেক তথ্য সহকারে অনেক আলোচনা হয়েছে। তবে আমি দু একটী কথা বলব, সেটা হচ্ছে ৩য় শ্রেণী ও ৪র্থ শ্রেণীর কর্ম্মচারীদের সম্বন্ধে। উপরের শ্রেণীর কর্ম্মচারীদের ব্যাপারে ওনাদের দয়ার পাত্র কোন দিনই কাপণ্য করে নাই। কিন্তু এদের অবস্থা সম্বন্ধে আমি দু চারিটি কথা বলব। প্রথমত ৪র্থ শ্রেণীর কর্ম্মচারী যারা ৭৫ টাকা বেতন পায়। একটা হিসাব আছে যে ১৯৫০ সালকে যদি ১০০ করে Index ধরা হয় তাহলে এখন যে হারে জিনিষ পত্রের দাম বেড়েছে তাতে মোট হয়েছে প্রায় ২০০। একটা ৪র্থ শ্রেণীর কর্ম্মচারী যে ৭০/৭৫ টাকা বেতন পায়— কিন্তু যদি একটা লোকের বাঁচতে হয়, শিক্ষা দিতে হয়, সেই পরিবারে যদি ৫ জন লোকও

থাকে তাহলে মাথা পিছু ১৫ টাকা বেশী পড়ে না। কিন্তু ২৫ টাকার কম একটা লোক কিছুতেই বাঁচতে পারে না। তার যা nutrition দরকার সেটা নিতে গেলে ২৫ টাকার কমে সে কিছুতেই বাঁচতে পারে না। সেক্ষেত্রে এখানে ১৫ টাকা—তাও সব ক্ষেত্রে পড়ে না, এদিক দিয়ে লক্ষ্য করলে যারা ৪র্থ শ্রেণীর কর্ম্মচারী তাদের ন্যূনতম বেতন ১০০ টাকা করা উচিৎ। তার স্বাস্থ্যের দিকে, তার ছেলে মেয়ের শিক্ষার সুযোগ ইত্যাদির দিকে লক্ষ্য রাখলে আজকে জিনিষ পত্রের দাম যে হারে বৃদ্ধি পেয়েছে এদিক দিয়ে লক্ষ্য রেখে তাদের বেতন বাড়ানো উচিৎ। দ্বিতীয়ত দুর্ম্মূল্য ভাতা সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে এই যে ৫ টাকা, করে তাদের ধরা হয়েছে। কিন্তু যারা ৫০০—৬০০ টাকা বেতনের কর্ম্মচারী তাদের দুর্ম্মূল্য ভাতা ২০—৪০ টাকা ধরা হয়েছে। এখানে আমি একটা প্রশ্ন তুলছি যে দুর্ম্মূল্য জিনিষটা সব ক্ষেত্রেই এক রকম এবং এই দিক দিয়ে আমি বলব যে ৫০০—৬০০ টাকা বেতনের কর্ম্মচারী এবং ৪র্থ শ্রেণীর কর্ম্মচারীদের মধ্যে দুর্ম্মূল্য ভাতার তারতম্য এতবেশী হওয়া উচিৎ নয়। যে অবস্থা, এখানে তেলের সের ৫টাকা, জিনিসপত্রের দাম যে হারে বেড়েছে তাতে এটা কি বুঝতে হবে যে একজন ৪র্থ শ্রেণীর কর্ম্মচারীর ছেলে মেয়েরা একজন অফিসার শ্রেনীর কর্ম্মচারীব ছেলে মেয়েদের থেকে কম খাবে ? তা নয়। কিন্তু অবস্থা চলছে কি ? আজ যদি পশ্চিম বঙ্গের ন্যায় আমরা স্কুলের সার্ভে করি তাহলে দেখতে পাব বেশীর ভাগ ছাত্রই Malnutrition এ ভুগছেন। তার কারণ কি ? কারণ হচ্ছে ঐ সেখানে যে সব ৩য় ও ৪র্থ শ্রেণীর কর্ম্মচারীদের ছেলে মেয়েরা স্কুলে পড়ছে তারা undered, কাজেই এই দুর্ম্মূল্যের দিকে লক্ষ্য রেখে আমাদের pay scale revision করা উচিৎ। আর একটি প্রশ্ন হচ্ছে Nurseদের সম্বন্ধে। তাদেব uniform ভাতা দেওয়া উচিত। Central Govt. pay commission recommend করেছেন যে ১৫০ টাকার কম যদি বেতন হয় তাহলে washing allowance দেওয়া উচিৎ। ত্রিপুরা সরকারেরও সেইটা প্রবর্ত্তন করা উচিৎ। এটা বড়ই দুঃখের কথা যে ত্রিপুরা রাজ্যে pay scale মণিপুর থেকেও খারাপ। সে কথা pay commission বলে গিয়েছেন যে মণিপুরের pay scale ত্রিপুরার pay scale থেকে better। কিন্তু আমরা সেদিকে লক্ষ্য না রেখে pay scale এর ব্যাপারে বাজারে জিনিষপত্রের যে দাম ঐসব দিক চিন্তা করে pay scale করা দরকার এবং আমার মনে হয় আগরতলার যে cost of living তা ভারতের যে কোন স্থান থেকে বেশী। তার কারণ অবশ্য communication ইত্যাদির অসুবিধা। বাহির হইতে মাল আনতে হয় তার জন্য দাম বেশী পড়ে। সেই সব দিক লক্ষ্য রেখে pay scale করা উচিৎ।

Forest Deptt. সম্বন্ধে আর একটা কথা বলব। এদিকে দেখা যাচ্ছে অন্যান্য ডিপার্টমেণ্টের Senior clerk, Accountant এর বেতন ২০০—৩০০। কিন্তু Forest Deptt. এর যারা Sr. clerk বা Acctt. তাদের বেতন সেইভাবে revised হয় নাই। West Bengalএ তাদের বেতন ২০০—৩০০ করা হয়েছে অথচ এখানে তা করা হয় নাই। অতএব এইসব anamoly আছে, সেগুলিকে যথা সম্ভব সত্বর regularise করে কর্ম্মচারীদের pay scale এর benefit দিবার জন্য সরকারের সচেষ্ট হওয়া উচিৎ। মাননীয় উপমন্ত্রী মহোদয় আমাদের কর্ম্মচারীদের সম্বন্ধে কটাক্ষ করেছেন যে তাদের qualification এবং efficiency সম্বন্ধে তা West Benga' এর মত নয়। একথাটা আমার কাছে খুবই খারাপ লেগেছে। সেটা ঠিক নয়। আমি মনে করি আমাদের ত্রিপুরার যে কর্ম্মচারীরা তারা যদি ঠিক মত বাচবার, খাওয়ার পড়ার সুযোগ পেত, যেটা দেওয়া সরকারের দায়িত্ব, তাহলে তারা আরো ভালভাবে কাজ করতে পারত। Academic qualification ও competlancy একই রকম থাকা সত্বেও ত্রিপুরা ও পশ্চিম বঙ্গের pay scale এর পার্থক্য রয়েছে। অতএব পশ্চিম বঙ্গে যে ভাবে, appointment দেওয়া হয় এখানেও সেইভাবে appointment দিবার রীতি চালু করুন।

আর একটি কথা বলা হয়েছে যে employees should not loose patience. মরে গেলে, জিনিষপত্রের যে দাম এবং বর্ত্তমানে যে অবস্থা সে সব চিন্তা করে pay scale revised করা অতি তাড়াতাড়ি দরকার। এই যে আবেদন যে আমরা করছি, তোমরা ধৈর্য্য হারিয়োনা, এইগুলি শুনতে ভাল। কিন্তু যার পেটে ক্ষিদে যার ছেলে অনাহারে, যার মেয়ের শিক্ষার কোন ব্যবস্থা করতে পারছে না তার অপেক্ষা করা চলে না। তাই আজকে ত্রিপুরার কর্ম্মচারীদের মনে যে বিক্ষোভ দিনের পর দিন জমে আসছে সেটা একদিন না একদিন ফেটে পড়বেই। আমাদের মাননীয় উন্নয়ন মন্ত্রী বলেছেন 'বলুন না তাদের বিক্ষোভ দেখাতে। সে কথা বলা খুব সহজ কারণ আইন আছে, Rule 5 আছে এই ত্রিপুরার শত করা ৭৫ জন কর্ম্মচারীকে temporary করে রাখা হয়েছে, quassi permanent পর্য্যন্ত করা হয়নি। ৭ | ৮ | ১০ বৎসর চাকুরী করার পরও rule 5 এ ছেড়ে দেওয়াটা অতি সোজা, অতি সহজ। আমি মানবতার দিকে লক্ষ্য রেখে উন্নয়ন মন্ত্রীর কাছে আবেদন করব যে এই সব ৩য় ৪র্থ শ্রেণীর কর্ম্মচারীদের বেতন এখানকার জীবন যাত্রার মানের দিকে লক্ষ রেখে revised করা উচিৎ যাতে তারা বাঁচতে পারে। মানুষের মত বাঁচতে পারে, যাতে mal-nutrition tritionএ তাদের ছেলে মেয়েরা না মরে, কারণ এই ছেলে মেয়েরাই আমাদের ভবিষ্যত নাগরিক, এই ছেলে মেয়েরা যদি সুস্থ হয়ে উঠে, এরা যদি মানুস হয়ে উঠে তবেই আমাদের দেশ শক্তিশালী হয়ে উঠবে। শক্তিশালী করার কথা বারবার বলেছেন যে দেশকে শক্তিশালী করতে হলে সুস্থ মানুষ, সুস্থ নাগরিক সৃষ্টি করার দায়িত্ব আপনাদের এবং সেই দিক বিবেচনা করেই আপনারা pay scale revise করবেন বলে আমরা আশা করি।

**Mr. Dy. Speaker :—** I would call on Hon'ble Minister Shri S. M. Sen Gupta.

**Shri S. M. Sengupta :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, revisiou of pay scales সম্পর্কে যে resolution আনা হয়েছে এবং সে resolution এর উপরে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা যে বক্তব্য রেখেছেন, সে সম্বন্ধে কিছু বলার আগে আমি মাননীয় Speaker এর মারফতে আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য শ্রী প্রমোদ দাশগুপ্ত মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই যে কোথায় তিনি এই statement পেলেন যে কোন এক মন্ত্রী নাকি বলেছেন যে তাদেরকে বিক্ষোভ প্রদর্শন করতে বলুন। এককথাটা তিনি কোথায় পেলেন তা যদি বলেন তা হলে খুব সুবিধা হবে।

( Interruption )

আমি সেই কথাই বলছি যে সেটা প্রমাণ করা দরকার যে একথা বলেছি। না হয় এই Assembly র floor এ দাঁড়িয়ে ঠিক এ ধরণের উক্তি করাটা ঠিক নয়। তবে আমি জানি না মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের এটা স্বভাব কিনা যে সত্যের সঙ্গে লেশ থাকবে না এ ধরণের আলোচনাই তারা করবেন। এটা হলে আমার কোন বক্তব্য নেই, যা খুশী ওরা বলতে পারেন। যাহা হউক আমি সোজা সোজি বলছি এ ধরণের কথা কোন সময়েই বলা হয় নি। কাজেই এ ধরণের আলোচনা কেন যে হয়েছে আমি বুঝতে পারলাম না। যাহা হউক revision of pay scale সম্বন্ধে এখানে যে আলোচনা হয়েছে, সত্যি কথা আমাদের এখানে revision of pay scale হয়েছে তার ফলে কোন কোন ক্ষেত্রে কিছু anomalies দেখা যাচ্ছে সেটা হওয়া উচিত ছিলনা, হয়েছে। এর প্রসঙ্গে আসার আগে আমাদের ভাবতে হবে Revision of pay scaleটা কেন করা হয়েছে, আর কিসের ভিত্তিতে এটা করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের এখানে যে একটা অবস্থা, যে অবস্থার মধ্যে ত্রিপুরা রাজ্য আছে সেটা সম্পর্কে সবাই সচেতন। আমরা এমন একটা রাজত্ব থেকে হঠাৎ করে এমন একটা জায়গায় এসে পৌঁছেছি যেখানে কর্ম্মচারীদের যে Post কিম্বা designation সেই designation হয়ত

কোন কোন ক্ষেত্রে West Bengal এর সঙ্গে মিলছে, কিন্তু সেই designation-এ recruit করার জন্য যে rules, যে qualfication থাকা দরকার সেটা অনেক ক্ষেত্রে নেই। সেটা আজকের কথা বলছি না, আমি মহারাজার আমল থেকে বলছি। যার ফলে আমাদের whole existance practically ত্রিপুরায় Union Territory হিসাবে একটা anomalous position হয়েছে। এটা pay scale-এর উপরে নয়, জীবনের বিভিন্ন ক্ষেত্রে এটা রয়েছে। আর একটা জিনিষ হল এই যে revision of pay scale কিম্বা বেতন বৃদ্ধির scale ঠিক করা এটা সমস্ত State গুলোতে একটা State subject. State subject মানে হল যে তাদের নিজেদের in-come এর উপর নির্ভর করে তাদের কর্ম্মচারীদের বেতন কি হবে, বৃদ্ধি হবে কি, না হবে সেটা ঠিক করা হয়। তারজন্য stateএর in-come revenue-র উপরে চিন্তা ভাবনা করতে হয়। এখানেও আমরা দেখছি আমাদের যে income সেই in-come দ্বারা আমাদের চলছেনা। Central Govt. থেকে আমাদের টাকা নিয়ে আসতে হচ্ছে। এই যে দু'টো কারণ, আজকে যত দরদই আমাদের থাকুক না কেন, যত sympathy-ই কর্ম্মচারীদের জন্য থাকুক না কেন, আমার যতটুকু জানা আছে যে এমন একটা stage-এ আনা দরকার সমস্ত কর্ম্মচারীদের যেখান থেকে future-এ একটা corresponding post গুলো রয়েছে তার সঙ্গে মিলিয়ে এখানে যে staff pattern সেটা করা যায় কিনা সেটাই first attempt. আজকে যেটা ত্রিপুরায় করা হচ্ছে। সেই জন্যই দেখা যাচ্ছে অনেক ক্ষেত্রে আমাদের এখানে যে post গুলো রয়েছে সেই post-এর অনেকগুলো corresponding post West Bengal-এর designation দিয়ে করছি। কিন্তু দেখা গিয়েছে West Bengal-এ সেই post গুলোর জন্য যে qualification, যে training ইত্যাদির দরকার হয় আমাদেব এখানে সেই রকম কিছুই নেই। আমাদের এখানে আমাদের যখন recruitment হয় কিম্বা যে কাজে তারা আছেন তাদের ঠিক ঐ ধরণের educational qualification, efficiency, কিম্বা training-এ ধরণের কিছুই ছিল না। তথাপি আজকের দিনে আমরা চাইছি যে একটা সমতা রক্ষা করা যায় কিনা, এমন ভাবে staff patternটা করা যায় কিনা যাতে করে ভবিষ্যতে যদি pay scale revision এর প্রশ্ন উঠে তাহলে আবার কোন রকম গোলমাল না হয়। সেই জন্য আমাদের যে প্রাথমিক অবস্থায় কিছু anomalies সৃষ্টি হয়েছে। এবং এটা অস্বীকার করি না, স্বীকার করি। এই anomalies সৃষ্টি হয়েছে বলেই আজকে সরকার পক্ষ সচেতন যে যেটা কেন্দ্রীয় সরকার কিম্বা pay commission এর মধ্য দিয়ে যে directives রয়েছে যে union Territories গুলি তার পার্শ্ববর্ত্তী State গুলোর যে pay scale আছে মোটামুটি তাকে follow করবে। যেমন মণিপুর আসামের টা করছে, ত্রিপুরার জন্য West Bengal বলেছে, হিমাচল প্রদেশের জন্য পাঞ্জাব বলেছে। এমনি একটা directive তার মধ্যে ছিল। এখন আমাদের এখানে মহারাজার আমল থেকে যে posts, যে কর্মচারী রয়েছে তাদেরকে সেই pattern-এর মধ্যে ফেলতে হবে। আমাদের আগ্রহ ছিল বলেই আমরা তাড়াতাড়ি করে revisionটা করতে গিয়েছিলাম, revision করার চেষ্টা করেছি এবং সেই তাড়াতাড়ি করতে গিয়েই এমন কতগুলো anomalies সৃষ্টি হয়েছে যাতে অনেক কর্ম্মচারীর অসুবিধা হয়েছে এবং সেটা সম্পর্কে representation হয়েছে, এবং সেটা সম্পূর্কে আমরাও দেখছি যে কতগুলো জায়গায় এধরণের ঘটনা ঘটেছে। মাননীয় বিরোধী দলের সদস্য বীরচন্দ্রবাবু বলেছেন যে সাধারণ একটা printing mistake এর জন্য revision of pay scaleটা আটকিয়ে রয়েছে, এটা হচ্ছে না। মাননীয় সদস্যরা হয়ত জানেন যে Revision of pay scale-এর কথাটা যখন আমাদের এখানে আসে তখন ত্রিপুরা administratconটা দুটো ভাগে, একটা Territorial Council এবং একটা Tripura Administration. এই Tripura Administration-এর মধ্যে যারা ছিলেন তাদের revision of pay scale করতে গিয়ে যে anomalies

সৃষ্টি হয়েছে, আগেও এই Assemblyতে এই আলোচনা করা হয়েছে যে একটা Committee-র মত করা হয়েছে। সে Committee বিভিন্ন Department থেকে represention নিয়ে এই anomalies গুলো, error গুলো, omission গুলো কি ভাবে দূর করা যায় সেই চেষ্টা করছে। এখন এই যে একটা Administration এর revision of Pay scale করতে গিয়ে, আমি যতটুকু খোঁজ নিয়েছি, আমি জানি, তাতে প্রায় ১৭৫টা Administration Service এর representation হয়েছে error omission ইত্যাদি নিয়ে তখনকার bigger Administrationএ। এখন আমাদেরও আগ্রহ রয়েছে কত তাড়াতাড়ি এটা করা যায়। কিন্তু আজকে একটা Revision হয়েছে, তারমধ্যে errors হয়েছে, omission হয়েছে। এখানে আমরা আবার যদি তাড়াহুড়া করে কিছু করতে যাই তাহলে আবার কত omission হতে পারে error হতে পারে, সেইজন্য একটু time নেওয়া হচ্ছে যাতে এটা সুষ্ঠভাবে হয়। আমরা চাই না further এটা নিয়ে কোন প্রশ্ন উঠুক। কতগুলো ক্ষেত্রে মাননীয় বিরোধী দলের সদস্য শ্রীআতিকুল ইসলাম প্রশ্ন তুলেছেন এবং দৃষ্টি আকর্ষণ করতে চেষ্টা করেছেন। সেই সম্পর্কে আমরা ওয়াকিবহাল, আমি আগে বলেছি দু'টো জিনিষ মনে রাখতে হবে, এমন ক্ষেত্র রয়েছে যেখানের Corrospending post এর যে qualification দরকার হয় আমাদের এখানে সেই Post এর সেই রকম দেওয়া যাচ্ছে না। ওখানকার recruitment rulesএ যা আছে আমাদের এখানে ঐভাবে revisionটা করা যাচ্ছে না। তখন একটা medium ঠিক করতে হয়েছে। যে reduction of Pay scaleএর প্রশ্ন উঠেছে সেটা কখনো হতে পারেনা এটা সত্যি কথা যে সব anomalies, omission রয়েছে সেগুলো দেখার জন্য একটা Committee গঠন করা হয়েছে। সেই Committeeতে Chief Secretary, Finance Secretary এবং Department of Head তাদের সাথে সেই সম্পর্কে আলোচনা হয়েছে। এই সম্বন্ধে আমি House এর কাছে বলতে পারি Administration এর revision of Pay scale করতে গিয়ে যে error, omission হয়েছে সেগুলো প্রায় complete হয়েছে। আমরা আশা করছি যে এটা কিছুদিনের মধ্যে Govt. of Indiaর কাছে চলে যাবে এটা সংশোধন করার জন্য আমাদের recommendation নিয়ে। আর বাকী আরও কিছু রয়েছে বিশেষ করে Territorial Council এর সেটা সম্পর্কে দেখা হচ্ছে, বিবেচনা করা হচ্ছে, আমরা চেষ্টা করব যত তাড়াতাড়ি এগুলো পাঠানো যায়। Anomalies, errors, omissions এই সমস্তগুলো আমরা Head of the Deptt.এর সঙ্গে আলোচনা করে বিবেচনা করে দেখছি। ঐ দুটো কথা মনে রেখে আমরা যদি আলোচনা করি তাহলে সুবিধা হয়। না হলে শুধু West Bengal, West Bengal বলে চীৎকার করলে তো হবে না। West Bengalএ হয়ত একটা postএ "X" নাম দিয়ে রেখেছে। এই postএ কাজ করতে হলে যে qualification দরকার, যে training এর দরকার যে experience দরকার কিন্তু আমার এখানে যে post আছে সেটার নাম হয়ত "X", কিন্তু ওখানকার recruitment এর সাথে কোন মিল নেই। কাজেই সেখানে আমাদের একটু বিবেচনা করতে হয়। এমনও দেখা যায় West Bengalএ দুটো scale রয়েছে একই নামে। সেখানে qualification দিয়ে আমাদের lower scaleটা দিতে হয়েছে, higher scaleটা দেওয়া সম্ভব হয়নি। এ ধরণের কতগুলি বিবেচনার বিষয় রয়েছে যেগুলো scrutiny করা হচ্ছে। কাজেই মাননীয় বিরোধী দলের সদস্যদের যে বক্তব্য য তারা বলতে চাইছেন, যে সরকার পক্ষ কর্মচারীদের প্রতি অবহেলা দেখাচ্ছেন, কর্মচারীদের প্রতি sympathy নেই এটা সত্যি কথা নয়। সত্য নয় বলতে পারি এই জন্য Class IV staff সম্পর্কে যে আলোচনা

হয়েছে সেই জন্য। Class IV and Class III staff দের compensatory allowance সম্বন্ধে যা বলেছেন সেই সম্পর্কে সরকার পক্ষ সচেতন এবং এই সম্পর্কে যথেষ্ট লেখালেখি হচ্ছে correspondence চলছে। West Bengalএ নূতন করে যে D. A. বেড়েছে, সঙ্গে সঙ্গে এই ত্রিপুরাতেও সেটা চালু করে দেওয়া হয়েছে। কাজেই সরকার পক্ষ থেকে কর্মচারীদের প্রতি অবহেলা দেখানো হচ্ছে এটা ঠিক নয়। কিন্তু মুখে সহানুভূতি দেখানো যত সহজ সেটাকে রূপদান করা তত সহজ নয়। সহজ নয় তার কারণ হল যে sympathy আমাদের মনের মধ্যে রয়েছে সেটাকে হয়ত আমরা রূপদান করতে পারি না, তাহা সম্ভব হয় না। যেহেতু some factor এর মধ্যে রয়েছে। যে কোন revision করতে গেলে, যে কোন নূতন post create করতে গেলে আমাদের Central Govt.এর অনুমতি নিতে হয়। অনুমতি নিতে হয় এই কারণে যে তারা লক্ষ লক্ষ টাকা দিচ্ছেন, কোটি কোটি টাকা ঢালছেন এখানে। সে gapটা যাতে আরও বেশী না হয়ে যায় তার জন্য একটা restriction রেখেছেন। সেই জন্য আমি বলেছিলাম যে আমাদের existence একটা anomalous position এ রয়েছে। তথাপি এর মধ্য দিয়ে যতখানি করা সম্ভব সরকার তার যথেষ্ট চেষ্টা করে যাচ্ছেন। কাজেই এই দিক থেকে revision of pay scale সম্পর্কে প্রশ্ন করে যে resolutionটা আনা হয়েছে তার কোন দরকার ছিল না। কারণ এই সম্পর্কে সরকার যথেষ্ট সচেতন এবং সেই জন্য তারা কাজ করে যাচ্ছেন। আমরা আশাকরি যে সমস্ত anomalies, errors, omissions হয়েছে সেইগুলো সংশোধন করে কিছুদিনের মধ্যে আমরা proposal পাঠাতে পারব।

**Mr. Speaker** :— I now call on Hon'ble Shri Sachindra Lal Singh.

**শ্রীশচীন্দ্র লাল সিংহ (মুখ্যমন্ত্রী)** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় বিরোধী পক্ষের সদস্য শ্রীবীরচন্দ্র বাবুর কয়েকটি উক্তি এখানে উল্লেখ করা প্রয়োজন. কারণ টেরিটোরিয়েল কাউন্সিলে এই Revision of pay scale নিয়ে যখন উনি ভাষণ দেন তখন উনি নিজেই West Bengal patternএ pay scale হবে না কেন তার যুক্তি দেখিয়েছিলেন, তারপরে আজকে হঠাৎ বলছেন—যুক্তি দিতে গিয়ে মাননীয় Lawyer এমন ভাবে বলছেন যে central cadre হবে না কেন এই বলে উনি Pay Commissionএর report পড়ে ব্যাখ্যা করতে চেয়েছেন এবং সেই ব্যাখ্যা কোথাও খুঁজে আর উনি পাননি, অথচ সেই জায়গায় আবার বলেছেন এই যে কারণটা কি, আমি cadre বলেছি—cadreটা উনি কোন জায়গাতে দেখাতে পারেন নি। তারপরে বলা হয়েছে Bench Clerk—এই যে একটা omission সেটা হল Printing mistake এবং তার সাথে সাথে আরো কতকগুলি anomaly আছে যার সম্বন্ধে আমার পূর্ব্ববর্ত্তী বক্তা শ্রী সেনগুপ্ত মহাশয় আপনাদের কাছে বলেছেন.। অতএব সেটা আমি আর দ্বিরুক্তি করতে চাই না। বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা বলেছেন যে pay scale সম্বন্ধে সরকার উদাসীন, সেটা আমি মাননীয় সদস্যকে পড়ে শুনাতে পারব। এখানে যারা Work-charged—হয়ত উনারা উদ্দেশ্য নিয়েই বলতে পারেন, না এমনি বলেছেন যেটা আমি বলতে পারি না, কারণ সত্য না জেনেই হয়ত বলেছেন, concrete mixture যারা করছেন তাদের বেতন ছিল Rs. 50-1-68-2-80/- আর এখন Revised scale এ হয়েছে Rs. 100-3-136-4-140/- Crusher Driver এর scale ছিল Rs. 50-1-68-2-80/- এখন হয়েছে Rs. 100-3-136-4-140/- এই করে সেই scaleগুলিকে revised করা হয়েছে—অতএব সরকার এখানে নিশ্চেষ্ট নন। Anomalies আছে—Crusher Driver, Concrete mixture, Welder, Meter Repair

Driver-cum-switch Board operator, Guner and Jugali, এই যে Work charged staff আছে, তাদের scale এইভাবে করা হয়েছে। তবে ঐ জায়গায় লক্ষ্য করতে হবে, কতকগুলি regular ও কতকগুলি irregular আছে। মাননীয় সদস্যরা নিশ্চয়ই অবগত আছেন যে একটা Scheme হয়, সেই Scheme যখন sanction হয় তাতে যে টাকা ধার্য্য থাকে—তার 2½% সেখানে ধার্য্য করা হয় সেই কাজটির জন্য। অতএব সেই জায়গায় তারা irregular থাকে—তবে আমাদের এখানে একটি কাজ যখন শেষ হয়—তার সাথে সাথে আমরা সেই Work charged staffদের অন্য একটি কাজে নিযুক্ত করি, তাদের ছাটাই করা হয় না। মাননীয় সদস্যরা সেটা জানেন, জেনেও সেটা বলছেন। Pay scale এর qualification সম্বন্ধে এখানে বলা হয়েছে—একই postএ Educational qualification অনুযায়ী নানা রকম Pay scale আছে—একটা higher Pay scale একটা lower Pay scale যেটা West Bengal Pay scaleএও আছে। একজন Candidate হয়ত Graduate তার জন্য এক রকম Pay scale, আরেকজন হয়ত Tehnical educationএ Polytechnic এর diploma holder তাদের জন্য এক রকম Pay scale, আবার non-diploma holder ও non-matriculate এর জন্যও এক রকম Pay scale আছে। অতএব এইসব Pay scale revised করতে গেলে কিছু কিছু anomaly হতে পারে এবং সেই anomalyগুলিই এখন দেখা হচ্ছে। তারপরে Nurse সম্বন্ধে মাননীয় সদস্য বলেছেন যে তারা Nursing allowance পান না কিন্তু Nursingএ যারা আছেন তারা ৫৲ টাকা করে washing allowance পাচ্ছেন। Sister/Tutor Nurse যারা আছে তারাও ৫৲ টাকা করে পাচ্ছেন (Interruption from opposition) staff Nurse/Sister Nurse যারা আছেন তাদের House Allowanceও দেওয়া হচ্ছে, অতএব সেইদিকে লক্ষ্য রেখে আপনারা যদি বক্তব্য রাখতেন তবে খুব সন্তুষ্ট হতাম। Asstt. Nurse সম্বন্ধে বলা হয়েছে, তারা Housing allowance পান ৫৲ টাকা, washing allowancee পান ৫৲ টাকা এবং uniform allowanceও পান। (Interruption from opposition) আমি আগেই বলেছি যে এর মধ্যে বিভিন্ন রকমের qualification এর লোক আছে—I. A. আছে, Matric আছে non-Matric আছে। আমাদের এখানে non-Matricই বেশী এবং non-Matriculate এর মধ্যে Class VI-VII পড়া পর্যান্ত আছে। অতএব এইসব দিকে লক্ষ্য করে সেগুলি দেওয়া হচ্ছে। কিন্তু এই Houseকে যে বিপথে পরিচালিত করার চেষ্টা হয়েছিল, যে বিবৃতি দেওয়া হয়েছিল—সেটা অসত্যের উপর নির্ভর করে দেওয়া হয়েছে। Midwife সম্বন্ধেও বলা হয়েছে—তারাও ২৲ টাকা, ৫৲ টাকা করে allowance পাচ্ছেন। Trained Dhai রা ২৲, ৫৲ পাচ্ছেন। Lady Health visitor যারা তারা ২৲ HA, ৫৲ UA এবং ৫৲ টাকা WA allowance পাচ্ছেন। Asstt. Nurse-cum-Midwife ও সেই রকম allowance পাচ্ছেন। অতএব যে সমস্ত উক্তি এখানে করা হয়েছে এটা তাদের পক্ষেই সম্ভবপর। আর এক জায়গায় ৪র্থ শ্রেণীর কর্মচারীর জন্য বড় দরদ দেখানো হচ্ছে। আমি বলব এই যে তাদের একমাত্র দৃষ্টি ছিল ৪র্থ শ্রেণীর কর্মচারীদের হত্যা করা। কারণ তাদের যে লোক ছিল তাদের হত্যা করা হয়েছে, Asstt. Tehsildor তাদেরও হত্যা করা হয়েছে। একদিন যারা তাদের হত্যার বিভীষিকা দেখিয়ে তাদের যে terrorismএর পথে পরিচালিত করার চেষ্টা করা হয়েছিল, কাজেই ৪র্থ শ্রেণীর কর্মচারীরা তাদের দরদ সম্পর্কে সম্যকভাবে অবগত আছেন এবং সেই অনুসারেই তারা দেখেছেন—Revision of Pay scale এর জন্য এবং anomaly দূর করার জন্য যে প্রচেষ্টা করা হচ্ছে, সেটা অবগতির জন্য এই হাউসের সামনে উপস্থাপিত করা হচ্ছে এবং তারা জানে সেটা হবে, অতএব এটা পূর্ব হতেই বলা তার সেই উদ্দেশ্য রেখে জনসাধারণকে

বিভ্রান্তির পথে পরিচালিত করার জন্য একথা বলা হয়েছে। তারপর Police force এর wireless sectionএ কতকগুলি Officer এর Pay scale এর anomaly আছে এটা আমি স্বীকার করি এবং সেই anomaly সম্বন্ধে লিখা হয়েছে এবং আমি বিশ্বাস করি এটা শীঘ্রই আসবে। অতএব এই হাউসে এটা অনবরত বলা হচ্ছে যে Revision of Pay scaleএ যে সব anomaly আছে সেইগুলিকে আমরা দেখছি এবং একটি কমিটিও নিযুক্ত করা হয়েছে ঐগুলি পরীক্ষা করে ত্বরান্বিত করার জন্য। এই বলেই আমার বক্তব্য শেষ করলাম এবং তারা যে প্রস্তাব এনেছে তার বিরোধীতা করছি।

**Mr. Deputy Speaker** :—I would now call one of the member from the opposition to reply.

**Shri Atiqul Islam** :—মাননীয় স্পীকার স্যার, আমি এখানে আমার Pay scale Revision করার প্রস্তাবটা রেখেছি। যাহার উদ্দেশ্য হল যে আমাদের এখানে Cost of living অত্যন্ত high. এটা সর্বজনস্বীকৃত এবং যারা নাকি আমাদের দক্ষিণে আছেন তারাও এটা স্বীকার করেন। কাজেই cost of living যে আমাদের বাড়েনি, সেটা কোন কথা নয়, আর Das Commission যে recommendation করেছেন সেই recommendationটা কর্মচারীরা যে খুব সন্তুষ্ট মনে গ্রহণ করেছেন তা নয়,কিন্তু ত্রিপুরার কর্মচারীরা যেই recommendationটাও পাচ্ছেন না। 2nd Pay Commission একথা বলেন নি যে allowanceটাও পশ্চিমবঙ্গ অনুযায়ী আমাদের এখানে করতে হবে। তারা শুধু বলেছেন যে বেতনটা তোমরা একটা neghbouring State এর Follow করতে পার। কিন্তু allowanceটা যে West Bengalকে Follow করতে হবে, সেকথা তারা বলেনি এবং naturally যদি আমরা Central Govt. এর allowanceটা যেটা দাশ কমিশন recommendation করেছেন সেটা যদি follow করতাম সেটা খুব বেশী হত না, (Interruption) দাশ কমিশন যেটা recommend করেছেন সেটা follow করতে আমাদের কোন বাধা নেই।যদি সেটা follow করতাম তা হলেত একটি কথা ছিল। কিন্তু সেটা follow করা হয়নি, কারণ কর্মচারীদের বঞ্চিত করতে হবে। দাশ কমিশন recommend করেছেন তাতেও দেখা গেছে যে যারা উচ্চস্তরের employee তারাই বেশী benefit পায় এবং নিম্নস্তরের employeeরা কম benefit পান। হিসেব করে দেখা গেছে যে উপরের দিকের কর্মচারীরা benefit পাচ্ছেন মাসে প্রায় ৫০৲ টাকা, আর নিম্নস্তরের কর্মচারীরা ৭·৫০ পয়সা। কাজেই এই যে recommendationটা তাতেও উপরের স্তরের কর্মচারী উপকৃত বেশী হবেন। কিন্তু সেটাকেও আজকে আমরা এখানে follow করতে পারি না এবং এর কোন রকম যুক্তি আমি খুঁজে পাই না। এখানে Class IV employeeদের কথা বলা হয়েছে—গালাগালিও করা হয়েছে অনেক। যাদের গালাগালি করা স্বভাব তারা বরাবরই করে থাকেন—কারণ যারা ব্যর্থ হয়েছেন তাদের ব্যর্থতা ঢাকবার জন্য অনেক high sounding word উচ্চারণ করতে হয় কিন্তু প্রকৃত পক্ষে তারা কিছু করেন না। Class IV employee দের conference এ মুখ্যমন্ত্রী ছিলেন, এবং উন্নয়ন মন্ত্রীও ছিলেন। সেই conference কি ভাষা দেওয়া হয়েছে তার সেই ভাষাটা আমাদের জানা আছে···সেই conferenceএর প্রস্তাবের একটা copy আমার কাছে আছে তা আমি পড়ে শুনাই। সবটা পড়ার প্রয়োজন নেই। "পশ্চিম বঙ্গের হারে বেতন গৃহীত হওয়ার ফলে ত্রিপুরার ৪র্থ শ্রেণীর কর্মচারীরা যে বেতন পাইতেছে তা দ্বারা জীবন ধারণের নিম্নতম মান বজায় রাখা সম্ভব হইয়া উঠিতেছে না।" এটা conferenceএর language আমার ভাষা নয়। কাজেই হত্যাটা আমরা করিনি, হত্যাটা ওরা করেছে। আজ যদি তারা খেয়ে পড়ে না থাকতে পারে—

যদি তারা conference-এ প্রস্তাব নেয় যে আমাদের যে বেতন দেওয়া হচ্ছে সে বেতনে আমরা খেয়ে পড়ে থাকতে পারি না, তা হলে সে না খাওয়ার জন্য দায়ী আমরা নই দায়ী যারা শাসন করছেন, যারা দেশ চালাচ্ছেন। কাজেই হত্যা যদি কেউ হয়ে থাকে তাহলে সেই হত্যা ওরাই করছেন। ঐ conference-এ আরো বলেছেন যে "চতুর্থ শ্রেণীর কর্মচারীদের চিকিৎসার জন্য যে ব্যবস্থা ও সুযোগ সুবিধা রয়েছে। প্রশাসনিক অব্যবস্থার দরুন অধিকাংশ কর্মচারীরা সেই সুযোগ সুবিধা পাচ্ছে না। এই অবস্থায় এই সভা মনে করে যে, যে ব্যবস্থা বর্ত্তমানে চালু আছে, তাহা আরো সহজ সাধ্য করা অথবা মাসিক বা বাৎসরিক চিকিৎসা বাবদ কিছু ভাতা ধার্য্য করা হউক।" এটা Class IV employees conference-এর ভাষা, আমার ভাষা নয়। কাজেই তারা যে Medical benefit পাচ্ছেন না, বা যে system করা হয়েছে সেই system-এ তারা উপকৃত হচ্ছে না, এটা তারাই বলছে, আমরা বলিনি এবং সেই conference আমরা conduct করিনি। আপনারা যারা এই House-এ howling করছেন তারাই সেখানে ছিলেন আমরা সেখানে ছিলাম না। কাজেই Class IV employees তারা সমাজের সবচেয়ে নীচের পর্য্যায়ের কারন তারা মাইনে পায় সবচেয়ে নীচের পর্য্যায়ের এবং সেইজন্য তাদের মান মর্য্যাদাও সবচেয়ে নীচের পর্য্যায়ের— কাজেই তারা খেয়ে পড়ে থাকতে পারে, কি পারে না সেটা ভাববার খুব বেশী অবসর মন্ত্রীদের নাই, ও সমস্ত চোখের জলে কাপড় ভিজবে কিন্তু চিড়া ভিজবে না (Interruption) শুনে কি ভয় পেয়েছেন ? ভয় পাবেন না। একথা মনে করার কোন কারণ নেই যে আজকে যে বেতনের হার দেওয়া হচ্ছে, সেই বেতন নিয়ে তারা চিরকাল বসে থাকবে এবং সেই যন্ত্রণা চিরকাল তারা চোখ বুঝে সহ্য করবে। মানুষ ক্ষুধার জ্বালায় অনেক কিছুই করে এবং আমরা পশ্চিমবঙ্গে দেখেছি যে ক্ষুধার জ্বালায় মানুষ মহাজনের ঘরে গিয়ে control দরে চাউল বিক্রী করতে বাধ্য করেছে। সেই দমদমী দাওয়াইর কথা সারা ভারতবর্ষে চালু হয়েছে। কাজেই যদি সেই দমদমী দাওয়াই আমাদের এখানে চালু করতে হয় employeeরা তাও করবে, কারণ সেদিন রাষ্ট্রপতি বলেছেন যে ক্ষুধার্ত্ত মানুষের ক্রোধ বড় ভীষণ। আমাদের এখানে যে সব temporary employee আছে আমি সে সম্বন্ধে কিছু বলতে চাই। আমাদের এখানে large numbers of temporary employees আছেন যারা দীর্ঘকাল যাবৎ অস্থায়ী ভাবে পড়ে আছেন। আমার একটা প্রশ্নে দেখেছি যে ১০ বৎসরের উপর অস্থায়ী এমন কর্মচারীর সংখ্যা এক হাজারের উপর হবে। ৩ বৎসরের বেশী আছে এমন কর্মচারীর সংখ্যার তো ইয়ত্তা নেই। প্রায় ৫/৬ হাজারেরও বেশী হবে সংখ্যাটা ঠিক আমার মনে নাই।

Central Govt. তাদের instructionএ বলেছেন যে cases of all persons who become eligible for quasi-permanancy certificate in any year should be considered as soon after the first July of that year as possible and finalished without any avoidable delay. It is particularly desirable that the cases of quasi-permanancy who are likely to be retrenched or superannuated should be dealt with on a high priority so that the issue if quasi-permanancy certificates in their case take place before the retrenchment or superannuation as the case may be.

এখানে একথা বলেছে যে প্রত্যেক বছর যখনই যার Quasi-permancy হবার সুযোগ হয় 1st July সেটা করতে হবে এবং 1st July এ করার সময় এটা খেয়াল রাখতে হবে যে যাতে দেরী না হয় এবং যদি কাউকে retrench করার প্রশ্ন আসে বা কাউকে superannuation করার প্রশ্ন এসে পড়ে তা হলে

retrench করার আগে বা superannuation করার আগে তাকে সর্বাগ্রে quasi-permancy declare করতে হবে—এটা Central Govt. জানিয়েছেন 1957 Dt. 30.12.57 (M. H. A. OM. No. 78/1162/57/TS) কাজেই সেখানে পরিষ্কার বলা আছে যে তিন বৎসর চাকুরীর পর যখন 1st July আসবে, সেই 1st July avail করতে হবে তাদের quasi-permanent declare করার জন্য। অথচ তিন বৎসরের পর কত বৎসর পার হয়ে গিয়েছে আমরা কিছুই করতে পারলাম না। এটা শুধু negligence ছাড়া আর কিছু হতে পারে না। এখানে Central Govt. আরো বলেছে যে If a temporary Govt. servant is found unsuitable for quasi-permanancy, the fact should be communicated to him officially so that he may improve his work and conduct before his case comes next for consideration যদি কাউকে temporary থেকে quasi-permancy করা না যায় তবে তাকে, তা জানিয়ে দিতে হবে যাতে সে তার কাজে improve করতে পারে। Central Govt. এই Instruction দিয়েছেন on 3.12.58 (M. HA. OM. No. 7/136/58/TS) এই যে Instruction, ত্রিপুরা গভর্ণমেণ্ট তা কতটুকু fellow করেছেন? তারা কি আজ পর্যন্ত কোন employeeকে জানিয়েছেন যে কেন তাকে quasi-permanent করা যায় না? তার কিছুই করা হয় না। তাহলে তারা ৩ বৎসর থেকে ১০ বৎসর বা তার ও বেশীকাল পর্যন্ত কি করলেন—তারা কেন quasi-permanent declare করলেন না? অথচ instructionএ পরিষ্কার বলা আছে যে ৩ বৎসর পার হওয়ার পর প্রথম যে 1st July আসবে সেই 1st July তাদের quasi-permanent declare করতে হবে—কিন্তু ত্রিপুরা সরকার তা করেন না। কাজেই যে Govt. তার নিজের Govt. এর instruction follow করেনা—তার থেকে আমরা কি আশা করতে পারি? J. C's Court এই জাতীয় একটা case এর রায় হয়েছে এবং সেই রায়ে J. C. বলেছেন যে ৭ বৎসর চাকুরী করার পর, তিনটি promotion পাওয়ার পর যে অস্থায়ী কর্মচারী টাকে Rule5এ ছাঁটাই করা হলো সেটা অত্যন্ত অনুচিত Central Govt. এর এ সমস্ত instruction থাকার পরও কেন quasi-permanent declare করা হল না—যে ৭টি বৎসর চাকুরী করল—তিনটি promotion পেলো তারপর ও তাকে ছাটাই করা হল—এটা অত্যন্ত অন্যায়, অবিচার। অবশেষে তিনি বলেছেন যে আমি helpless আমি কিছু করতে পারি না—কারণ this is a question of agreement. কাজেই এই যে একটা অবিচার employeeদের উপর করা হচ্ছে তার কি কোন প্রতিকার নাই? যে Govt. তার নিজের Govt. এর instruction follow করে না সে যদি এখানে এসে বলে যে না আমি আমাদের employeeদের pay scale revise করছি, anomaly দেখছি এবং তা যাতে তাড়াতাড়ি দূর করা যায় তা আমি দেখব, তার উপর কোন আস্থা স্থাপন করা যায় না। কারণ সেখানে একটা Typing mistake সংশোধন এক ১ বৎসরেও হচ্ছে না সেখানে তারা employeeদের pay scale revision এর কতখানি আগ্রহ, তাদের attitude যে কতখানি neglectful এদ্বারা তাই প্রমাণ হয়। কাজেই এভাবে সমস্ত employee দের pay scale ঝুলিয়ে রাখা অত্যন্ত অনুচিত। এইভাবে যদি এটাকে দীর্ঘ দিন ঝুলিয়ে রাখেন তাহলে employee বা যে এটা নীরবে সহ্য করে নিবে—আমি সেটা বিশ্বাস করি না। আমরা দেখছি বিভিন্ন stateএ employeeরা procession করছে—strike করছে—Assam এ strike এখনো চলছে। ত্রিপুরা গভর্ণমেণ্ট কি চান যে এখানকার employeeরাও তাই করুক, তা না হলে আমরা কিছু দেব না। তাহলে কাঁদতে হবে

তারা চাউক্ বা নাই চাউক্ employeeদের সেই পথ নেওয়া ছাড়া আর কোন পথ থাকবে না। এবং employeeরা যদি fight করে এবং আমাদের সহযোগিতা চায়, নিশ্চয়ই আমাদের সহযোগিতার অভাব হবেনা। we are paid for the public to defend their interest. Employee হউক বা অন্য যেই হউক যদি ন্যায়ের জন্য তারা আন্দোলন করে সেটাকে সমর্থন করব। সেটা আমাদের duty। কাজেই এদিকে speaker এর মারফত Houseকে ও মন্ত্রীমণ্ডলীকে এইটুকু সাবধান করে, দিতে চাই যে pay scale revision যদি দ্রুত না করে তবে আন্দোলন একটা হবে এবং তার ফলে যদি শাসন যন্ত্র বিকল হয়ে যায় তার জন্য দায়ী আমরা হবনা—তারাই হবেন।

**Mr. Speaker** :—The discussion is over. I would now put the question to vote. The question before the house is that this Assembly is of opinion that in vew of the fact that the cost of living index in Tripura Continues to rise steeply the pay of the employees of all categoris should be revised forth with and the dearness allowance fixed up immediately on the principle enanciated in the recent report of the Das Comission set up by the Central Govt. in 1964.

As many as are of that opinion will please say 'Ayes'

Voice—'Ayes'

As many as are of contrary opinion will please say 'Noes

Voice 'Noes'

**Mr. Speaker** .—'Noes have it' 'Noes have it' the resoleution is lost. The house stand adjourned till 11 a.m. on Menday the 5th April 1965.

## APPENDIX 'A'

### ( Papers laid on the table )

### STARRED QUESTION NO. 162

### By—Shri Nripendra Chakraborty, M.L.A.,

| Question | Reply |
|---|---|
| a) Whether any enquiry has been made into the complaints brought against the authority of the Ramthakur Pathsala, Boys' and Girls' High School. | Yes. |
| b) If so, the result of that enquiry ? | Under examination. |

STARRED QUESTION NO. 120 BY SHRI NRIPENDRA CHAKRABORTY

| QUESTION | ANSWER |
|---|---|
| a) Whether any relief has been given to the people displaced agriculturists from Pakistan border at Karangicherra, Khowai during recent Pak. raids. | a) Yes. |

| | |
|---|---|
| b) If so, details there of. | b) Test relief work has been started to give relief to the affected persons. A sum of Rs. 5,000/- has already been spent on this account. The question of allotting an additional amount of Rs. 3,000/- for this purpose is under consideration. |
| c) Total loss in crops and properties suffered by these agricul, turists. | c) Paddy crops in about 64 acres were affected by Pak firiug. Total loss in terms of money will be Rs. 20,000/- approximately on a modest estimate. |
| d) Whether further relief has been proposed. | d) Yes, test relief work is being continued for some time more. Fair Price Shops which have already been opened in the area to afford relief to the affected people are proposed to be continued. In order to afford some sort of permanent employ. ment to the peple of the area, there is a proposal for setting up a horticultural project or the like. The scheme for this purpose is under preparation. |

## Starred Question No. 119 by Shri Nripendra Chakraborti

| QUESTION, | ANSWER. |
|---|---|
| a) Number of border crimes committed by Pakistanis at border areas of Khowai. | 9 (Nine) cases—five cases of cattle lifting, two cases of dacoity, one case of kidnapping and one case of encroachment on Indian territory—were reported since 1964 upto date. |
| b) Number of cases in which criminals were arrested. | In three cases three persons were arrested. |
| c) Number of cases in which the criminals were punished. | In two cases two persons were punished—one person was sentenced to 15 days' R. I. and another person to one month's R. I. In one case involving the arrest of one person, investigation is proceeding. |
| d) Steps taken to prevent such crimes. | Patrolling along the border has been intensified with a view to stopping recurrence of border crimes. |

# Proceedings of the Tripura Legislative Assembly Assembled Under tho Provisions of the Government of Union Territories Act, 1963.

## APRIL 5, 1965.

The House met in the Assembly Chamber, Agartala at 11 A. M. on Monday, the 5th April. 1965.

Shri Upendra Kumar Roy, Speaker in the Chair, the Chief Minister, the Development Minister, three Deputy Ministers, Deputy Speaker and twenty three Members.

PRESENT

MR. SPEAKER :—In the list of business I would take up Starred Question first. I would call on Shri Hemanta Deb.

SHRI HEMANTA DEB :—Question No. 62.

SHRI M. L. BHOWMIK :- Hon'ble Speaker, Sir, Question No. 62.

| | QUESTION :- | REPLY :- |
|---|---|---|
| a) | Whether there is any Asram School for Tribal people in Tripura. | Yes. |
| b) | The name of that School. | Bogafa Asram School (Higher Secondary) Belonia. |
| c) | Number of Tribal students admitted in that School. | 121 as on 22-2-1965. |
| d) | What are facilities given to these students. | Free tuition to all, Book-Grants and Boarding House Stipends to eligible students. |

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে বুক গ্র্যান্টটা এখন কত করে দেওয়া হয় ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—এক এক ক্লাসে এক এক রকম দেওয়া হয় ।

শ্রীআতিকুল ইসলাম :—কোন ক্লাসে কত তা বলতে পারেন কি ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—সেটা আই ডিমাণ্ড নোটীশ ।

শ্রীআতিকুল ইসলাম :— মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন যে আশ্রম স্কুল-এর পারপাসটা কি ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :— টু গিভ এডমিশন টু বয়েজ ।

শ্রীআতিকুল ইসলাম :— অন্য স্কুল থেকে ভিন্ন করে আশ্রম স্কুল নাম রাখা হল, এটার আলাদা কোন সার্থকতা আছে নাকি ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :— যেহেতু সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইব ছেলেদের এটা আবাসিক স্কুল, সেজন্য এটা আশ্রম স্কুল নাম দেওয়া হয়েছে ।

শ্রীআতিকুল ইসলাম :— এই স্কুলে কি শুধু সিডিউল্ড কাষ্ট, সিডিউল্ড ট্রাইব ছেলেরাই পড়ে না অন্যরাও পড়ে ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :— অন্যরাও পড়ে ।

MR. SPEAKER :—No other supplementary ?

SHRI ATIQUL ISLAM :—No.

MR. SPEAKER :—Then I would call on Shri Bulu Kuki.

SHRI BULU KUKI :—250.

SHRI B. DAS :—Hon'ble Speaker, Sir, Starred Question No. 250.

| QUESTION | ANSWER |
|---|---|
| 1) Total amount of loan and grant advanced to Transport Co-operative Society ; | 1) There is no Co-operative Society styled as Transport Co-operative Society. |
| 2) purposes for which these funds were given ; | 2) Does not arise. |
| 3) the purposes for which these funds had been spent ; | 3) Does not arise. |
| 4) steps taken to realise the loans advanced ; | 4) Does not arise. |
| 5) whether the accounts of the Society had been audited and some objections noted in audit report : | 5) Does not arise. |
| 6) if so, what are these objections ? | 6) Does not arise. |

শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :— মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে ট্রান্সপোর্টের কাজ করে

এইরকম কোন কো-অপারেটিভ সোসাইটি আছে কিনা এবং সেইসব সোসাইটিকে কত টাকা লোন দেওয়া হয়েছে, ট্রেন্সপোর্ট ওয়ার্ক করে, যে নামেই হোক ?

শ্রীবিনোদ দাস :—ট্রেন্সপোর্ট ওয়ার্ক করে এই ধরণের ৬টা সোসাইটি আছে, রেজিষ্টার্ড হয়েছে উইথ দি অবজেক্ট অব কেরিং অন ট্রেন্সপোর্ট বিজনেস এবং তার মধ্যে একটা সোসাইটি আছে যেটা কো-অপারেটিভ ট্রেন্সপোর্ট সোসাইটি লিমিটেড, তারা লোন পেয়েছে ফ্রম রিহেবিলিটেশন ফাইনান্স এডমিনিষ্ট্রেশন।

শ্রীপ্রমোদ দাশগুপ্ত :—আর অন্য যে পাঁচটা সোসাইটি তারা লোন পায় নি ?

শ্রীবিনোদ দাস :—না, এই পাঁচটা সোসাইটি পায় নি।

শ্রীআতিকুল ইসলাম :—ত্রিপুরা ট্রেন্সপোর্ট কো অপারেটিভ সোসাইটি বলতে কি কোন সোসাইটি নাই ?

শ্রীবিনোদ দাস :—না, এ'ধরণের কোন কিছু সোসাইটিএ টাইটেলে কেউ রেজিষ্টার্ড করেন নি।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে কোন ট্রেন্সপোর্ট কো-অপারেটিভ সোসাইটির চেয়ারম্যান মাননীয় মন্ত্রী শ্রীসুখময় সেন ছিলেন কিনা ?

শ্রীবিনোদ দাস :—সেটা আমার জানা নেই।

শ্রীপ্রমোদ দাসগুপ্ত :—সি,সি, এম, নামে যে ট্রেন্সপোর্ট সোসাইটি তাকে যে লোন দেওয়া হয়েছে রিহেবিলিটেশন ডিপার্টমেন্ট থেকে সেই লোনটা কো অপারেটিভ-এ ট্রান্সফার হয়েছে কিনা ?

শ্রীবিনোদ দাস :—আই ডিমাণ্ড নোটিশ।

MR. SPEAKER :—I would call on Shri Atiqul Islam.

SHRI ATIQUL ISLAM :—259.

SHRI B. DAS :—Hon'ble Speaker, Sir. Question No. 259.

| QUESTION | ANSWER |
|---|---|
| 1) Number of unclaimed cattle seized by Sidhai Police during the last two years (63 & 64); | 1) In the year 1963—40 Nos. In the year 1964—25 Nos. |
| 2) whether these cattle have been disposed of in accordance with the provision of law. | 2) Yes. |
| 3) if not, what steps Govt propose to take in the matter ? | 3) Does not arise. |

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে এই যে গরুগুলি সিজ করা হয়েছিল ওটা সিধাই থানায় জি, ডি, আর, করে এবং সদর থানায় জি, ডি, আর. করে এইগুলিকে বিলোনীয়ায় পাঠানো হয়েছিল কিনা ?

শ্রীবিনোদ দাস :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে সিধাই থানার কথা হয়েছে সেখানে বিলো-নীলায় পাঠানো হয়েছে কিনা সেই হচ্ছে উনার প্রশ্নটা। এখন সাব-ডিভিশনাল মেজিষ্ট্রেট, সদর সেখানে আনক্লেইমড যেগুলি পাওয়া গিয়াছে সেগুলি অকশন করবার জন্য অর্ডার দিয়েছেন, সেইভাবে অকশানের ব্যবস্থা হয়েছে।

শ্রীঅতিকুল ইসলাম :—এইগুলি অকশান করতে হলে ডি, এম এর পারমিশন লাগে না ?

শ্রীবিনোদ দাস :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সাবডিভিশন্যাল মেজিষ্ট্রেট, সদর, তাঁর অর্ডার হয়েছে, এজ পার অর্ডার অব দি সাব-ডিভিশন্যাল মেজিষ্ট্রেট, সদর।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় এটা কি সত্য নয় যে এই গরুগুলি আদৌ অকশন করা হয় নাই ?

শ্রীবিনোদ দাস :—মাননীয় অধ্যক্ষ মহোদয় এটা আদৌ সত্য নয়।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি অকশন করে এতে কত টাকা পাওয়া গেছে।

শ্রীবিনোদ দাস :—আই ডিমাণ্ড নোটিশ।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই অকশন কবে করা হয়েছে ?

শ্রীবিনোদ দাস :—আই ডিমাণ্ড নোটিশ।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় খোঁজ করে জানাবেন কি, এই সেসন্ চলাকালিন, অকশন কবে করা হয়েছে ?

শ্রীবিনোদ দাস :—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি এই প্রশ্নের নোটিশ ডিমাণ্ড করেছি, কাজেই সেটা না পেলে কি করে বলব।

শ্রীমনোরঞ্জন নাথ :—এ' অকশন এজ পার প্রভিশন অফ ল করা হয়েছিল কিনা, কোন নোটিফিকেশন করা হায়ছিল কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

শ্রীবিনোদ দাস :—এস পার ল সেইগুলি করা হয়েছিল।

শ্রীমনোরঞ্জন নাথ :—আমি বলেছি কোন নোটিফিকেশন করা হয়েছিল কিনা ?

MR. SPEAKER :—Notification for what, do you mean notification for auction ?

শ্রীমনোরঞ্জন নাথ :—এই যে গরুগুলি পাওয়া গেছে unclaimed তার জন্য কোন notification হয়েছিল কিনা ?

শ্রীবিনোদ দাস :—নোটিফিকেশন করা হয়েছিল ?

শ্রীআতিকুল ইসলাম :—কবে করা হয়েছিল ?

শ্রীবিনোদ দাস :—আই ডিমাণ্ড নোটিশ।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় এটা কি সত্যি নয় যে এই সমস্ত নোটিফিকেশন আদৌ করা হয় নাই।

শ্রীবিনোদ দাস :...মাননীয় অধ্যক্ষ মহোদয় এই কথা সত্য নয়।

MR. SPEAKER :—I would call on Shri Sunil Kumar Choudhury.

SHRI SUNIL KUMAR CHOUDHURY :—Question No 263.

SHRI B. DAS (Dy. Minister) :—Hon'ble Speaker, Sir, starred Question No. 263

| QUESTION | ANSWER |
|---|---|
| 1) Whether any restriction has been imposed on sale and purchase of cattle in border areas ; | Yes |
| 2) if so, details of those restrictions ? | Sale of cattle is prohibited within a belt of one mile from the Indo-Pak border except with the prior permission in writting of the S.D.O. or the A.S.D.O. within the local limits of whose jurisdiction the sale is effected, provided that in case of urgency—bonafide owners may sell their cattle etc, to bonafide purchasers, but they shall notify to the concerned S. D. O. or A.S.D.O. the details of the sale within 7 days from the date of sale. |

শ্রীসুনীল কুমার চৌধুরী :—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন এই যে রেসট্রিকশন তার ফলে সাধারণ কৃষকের গরু কেনার পক্ষে খুব অন্তরায় ঘটাচ্ছে ?

শ্রীবিনোদ দাস : – মাননীয় অধ্যক্ষ মহোদয় সাধারণ কৃষকের গরু কেনার পক্ষে অসুবিধা মোটেই হচ্ছে না।

শ্রীসুনীল কুমার চৌধুরী :—মাননীয় মন্ত্রী মহাশয়, কি জানেন যে তারা দিনের পর দিন ঘুরছে সেল পারমিশনের জন্য এবং পারচেজ পারমিশনের জন্য, পাচ্ছে না ?

শ্রীবিনোদ দাস —মাননীয় অধ্যক্ষ মহোদয়, বোনাফাইড ওনার এবং পারচেজার যারা যখনই এপ্রোচ করছে তখনই তারা পারমিশন পাচ্ছে এবং সেই অনুযায়ী কাজ হচ্ছে।

শ্রীআতিকুল ইসলাম :—যখন নাকি একজন লোক বাজার থেকে গরু কেনে তখন তাকে ভাটিয়াল দেওয়া হয়, তারপর এই রুলস্ করে কি পার্পাস সার্ভ করবে ? যে রসিদ পায় সেখানে গরুটা চিহ্নিত করা থাকে, তারপরে এই যে রুলস্টা চালু করা হয় সেটা দ্বারা কি পাবলিককে হেরাস্ করা হচ্ছে না ?

শ্রীবিনোদ দাস :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, পাবলিক হেরাস্ হচ্ছে না।

শ্রীসুনীল কুমার চৌধুরী :—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই যে বাজার থেকে যেটা নাকি রসিদ নেওয়া হয় বিক্রির পরে, তারপরেও সেই গরুটাকে আনতে গেলে তার বেলাতেও তার কোন পারমিশন লাগবে কিনা এস. ডি, ও'র কাছ থেকে ?

শ্রীবিনোদ দাস : – মাননীয় অধ্যক্ষ মহোদয়, বাজার থেকে যে রসিদ নিয়ে যাওয়া হয় তারপরে যখন ওয়ান মাইল বর্ডার বেল্টএর মধ্যে নেওয়া হচ্ছে তার বেলাতেও সেখানে একটা পারমিশন করে নিতে হয়। গরু চুরি যাতে আমরা বন্ধ করতে পারি তার জন্যই এই প্রভিশন।

শ্রীসুনীল কুমার চৌধুরী :—মাননীয় অধ্যক্ষ মহোদয় এর ফলে গরু চুরি বন্ধ হচ্ছে না কিন্তু তার ফলে সাধারণ কৃষকদের খুব অসুবিধা হচ্ছে ?

শ্রীবিনোদ দাস :—এই কথাটা সত্য নয়।

শ্রীবুলু কুকি :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কোন কোন বাজারে এই রেসট্রিকশন আছে ?

শ্রীবিনোদ দাস :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোন কোন বাজারে এই প্রশ্নটার উত্তর আমি কি করে দেব বুঝতে পারছি না, আমি বলে গেছি প্রথম হতেই যে এক মাইল—উইদিন দি বেল্ট অফ ওয়ান মাইল ফ্রম দি বর্ডার, ইন্ডো-পাক বর্ডার থেকে এক মাইলের মধ্যে সেই জায়গাতে পারমিশন নিতে হবে।

শ্রীআতিকুল ইসলাম : – আমি যদি এক মাইলের বাহির থেকে গরুটা কিনি পরে এক মাইলের ভিতরে যাই তা হলে কি সেখানে আমার পারমিশন লাগবে ?

শ্রীবিনোদ দাস ঃ সেখানে নিয়ে গেলে তখন পারমিশন লাগবে।

শ্রীবুলু কুকি ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন যে অমরপুর বাজারে কোন রেসট্রিকশন আছে কিনা ?

শ্রীবিনোদ দাস : –মাননীয় অধ্যক্ষ মহোদয় অমরপুর বাজারটা যদি এক মাইলের ভিতরে পড়ে থাকে ইণ্ডো-পাক বর্ডার থেকে তবে লাগবে।

শ্রীওয়াজিদ আলী :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি কৈলাসহর যে বাজারটা আছে সেখানে কোন রেসট্রিকশন আছে কিনা গরু কেনার ব্যাপারে ?

শ্রীবিনোদ দাস : --মাননীয় অধ্যক্ষ মহোদয় এক মাইল বেল্টের মধ্যে হলে সেখানে রেসট্রিকশন আছে ?

শ্রীওয়াজিদ আলি ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় কৈলাসহর বাজার বর্ডার থেকে কতটুকু দূরে সেটা বলবেন কি ?

শ্রীবিনোদ দাস :—মাননীয় অধ্যক্ষ মহোদয় এ বাজারটা আধা মাইলের মধ্যে হবে।

শ্রীওয়াজিদ আলি : --মাননীয় মন্ত্রী মহাশয় কৈলাশহর বাজারে গরু বিক্রি এখন বন্ধ আছে না চালু আছে বলবেন কি ?

শ্রীবিনোদ দাস :—বাজারে যখন গরু আসে তখন সেটা চালু থাকার কথা।

শ্রীবুলু কুকি ঃ মাননীয় মন্ত্রী মহাশয় তদন্ত করে দেখবেন কি যে নতুন বাজার অমরপুর বাজার বর্ডার থেকে প্রায় ৬৭ মাইল দূরে আর সেই জায়গাতে রেসট্রিকশন আছে এই ব্যাপারটা তদন্ত করবেন কিনা ?

শ্রীবিনোদ দাস :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্নের জবাব আমি এখানে আগেই দিয়েছি যে এক মাইল বেল্টের মধ্যে যখন নিয়ে যাবে তখনই সেই পারমিশনটা লাগবে। কাজেই সেই বাজার যদি এক মাইলের বাহিরে হয় তবে লাগবে না, কিন্তু যখন এক মাইলের ভিতরে নিয়ে যাবে তখন লাগবে।

শ্রীবুলু কুকি :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে আমার বক্তব্য হল এখানে এক মাইল ভিতরের কথা বলা হয়েছে, কিন্তু প্রেকটিকেলি দেখা যায় এক মাইলের বাহিরেও সেই রেষ্টিকশন আছে এবং এটার দ্বারা জনসাধারণ খুব হেরাস হচ্ছে। অতএব এই সম্পর্কে তদন্ত করতে রাজি আছেন কিনা এটাই হল আমার প্রশ্ন ?

শ্রীবিনোদ দাস :—উইদিন এ বেল্ট অফ ওয়ান মাইল ফ্রম দি ইণ্ডো-পাক বর্ডার যখন গরু নিয়ে যাচ্ছে এবং সেখান থেকে যখন সেল হচ্ছে তখন সেখানে সেই পারমিশন দরকার হবে।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় গরু কেনা বেচার জন্য না গরুটা ঢুকার জন্ত সেই পারমিশনটা লাগবে ? গরুটা কিনে ঢুকাতে হলে কি পারমিশনটা লাগবে ?

শ্রীবিনোদ দাস :—প্রবেশের কিম্বা গরু নিয়ে ঢুকার প্রশ্ন নয় এক মাইল বেল্টের মধ্যে যাদের বাড়ী তাদের ওনারশিপ এষ্টাব্লিশ করার জন্ত সেই পারমিশনটার দরকার আছে।

শ্রীশচীন্দ্রলাল সিংহ :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য বলছেন প্রবেশ করে—চুরি করে যদি কেউ নিয়ে যায় তা হলেও তো প্রবেশ হয়, সেইজন্যই রেষ্ট্রিকশন চালু আছে চুরি বন্ধ করার জন্য।

শ্রীআতিকুল ইসলাম :—আমার প্রশ্ন হল আমি যখন গরুটা কিনলাম, গরু কেনার যে রসিদ সেটা আমার কাছে থাকলো সেই রসিদ নিয়ে আমি আমার বাড়ীতে, যদি আমার বাড়ীটা এক মাইলের ভিতরে হয় তবে আমি ঢুকতে পারব কিনা, না আমাকে আবার পারমিশন চাইতে হবে গরু নিয়ে যাবার জন্য ?

শ্রীশচীন্দ্রলাল সিংহ :—সেটা হল রসিদের মধ্যে যদি তার গরুর বিবরণ থাকে এবং সেটা যদি গরুর সাথে না মেলে তা হলে তা করতে হবে।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় আপনি কোনদিন গরু কিনেন নাই, গরু যদি কিনতেন তা হলে দেখতেন রসিদের বর্ণনা দেওয়া থাকে, কাজেই বর্ণনা যেখানে দেওয়া থাকে সেখানে তার পারমিশন চাইতে হবে কেন ?

MR. SPEAKER :—Hon'ble Member, only question you are to put.

শ্রীশচীন্দ্রলাল সিংহ :—আমি এই কথা বলব মাননীয় অধ্যক্ষ মহোদয়, যদি বর্ণনা এবং গরুতে মেলে, বর্ণনা শুধু থাকলেই চলবে না, বর্ণনার সাথে গরুর মিল হওয়া চাই যদি না মেলে তা হলে সেটা করতে হবে। মাননীয় সদস্য আর একটা কথা বলেছেন যে আমি গরু কিনি না, তিনি হয়ত গরুর ব্যবসা করেন কিনা আমি জানি না।

MR. SPEAKER :—This is absolutely irrelevant. I would request the Hon'ble Minister...... .

শ্রীশচীন্দ্রলাল সিংহ :—আমাকে বলতে হয় যে আইন আছে এবং সেটা গরু চুরি—কেটল লিফটিং হচ্ছে অত্যন্ত বেশী ; সেইজন্য এই আইনটা প্রবর্তন করে দেখা হচ্ছে যে গরু চুরি কতটুকু বন্ধ করা যায়। এইটা একটা টেম্পরারি মেজার হিসেবে এডপ্ট করা হয়েছে। সেখানে যদি সহযোগিতা প্রত্যেকের তরফ থেকে পাই আশা করতে পারি যে আমাদের যে কেটল লিফটিং হচ্ছে সেটাকে বন্ধ করতে পারব।

শ্রীআত্তিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্য থেকে আমি এই কথা বুঝব যে আমরা এক মাইলের বাহির থেকে যদি গরু কিনি এবং সেই রসিদের বর্ণনার সঙ্গে গরুর বর্ণনা যদি মিলে যায় তবে আমাদের আর সেই পারমিশন চাইতে হবে না ওটাই আইন কিনা ?

শ্রীমনোরঞ্জন নাথ :—মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এই যে বর্ডার এরিয়াতে গরুগুলি চুরি হয়ে যায় তা চেক করা হবে কিনা ?

শ্রীশচীন্দ্রলাল সিংহ :—এস ফার এস প্রেকটিকেবল সেটা করার নিয়ম আছে তবে সবটা করা হয় কিনা, সেনসাস করা, রেজিষ্ট্রেশন করা সেটা কেবলমাত্র শুরু হয়েছে, সবেমাত্র শুরু হয়েছে তারপরে হবে। সেটা না হওয়ার মত কোন কারণ নেই, না করলে পরে সেটার কোন মিনিং নেই। অতএব সেই জায়গাতে যদি সেটা রেজিষ্ট্রেশন করা হয় এবং সেই জায়গাতে জিনিসটা চালু করতে হবে, এখন কেবলমাত্র একটা অর্ডার ইসু করে দেখা যাচ্ছে যে কেটল লিফটিং যেটা হচ্ছে বর্ডার এরিয়াতে যে কেটলগুলি পাস হয়ে যাচ্ছে সেটা বন্ধ করার জন্য, চেক করার জন্য এই টেম্পরারী মেজার আমরা গ্রহণ করেছি। এবং আশা করি যে এই ব্যাপারে যদি প্রত্যেকে সহযোগিতা করেন তবে আমরা [illegible] করে কেটল লিফটিং যেটা হচ্ছে সেটাকে বন্ধ করতে পারব।

শ্রীসুনীল কুমার চৌধুরী :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি একবার রসিদ এবং আরেকবার এস. ডি, ও'র পারমিশন দুইটিই নিতে হবে কেন ?

শ্রীশচীন্দ্রলাল সিংহ :—আমি বুঝতে পারলাম না, মাননীয় সদস্য কি বলছেন। দুইটি, তিনটি, চারটিও নিতে হতে পারে যদি অ্যাকরডিং টু ল যেটা রয়েছে সেই অনুসারে অনুসারে সেল যদি করে,—ওনাস সেলও করে পার্চেজও করে, উইদাউট পারমিশনও করতে পারবে, করে সাত দিনের মধ্যে জানিয়ে দিতে হবে। এই হল বিধানটা। সে যদি বেঁচে—ওনার্স এবং সেলার্স যারা আছে তারা যদি বেচে বা কেনে তা করে ৭ দিনের মধ্যে সেটা জানিয়ে দেবে এবং সেটা যদি করে তবে সে সমস্ত আইনের আওতায় না গিয়েও, এস, ডি, ও'র কাছে না গিয়েও তারা পারে। যদি কোন ইমারজেন্সী অ্যারাইজ করে তা হলে সেখানে দৃষ্টি রাখা হয়েছে, যাতে কৃষকদের হয়রানী করা না হয় তারা বেচে যাতে সাত দিনের মধ্যে জানিয়ে দেয়। তার কারণ হল এই তারা হয়ত গরুটাকে পার করে দিল, দিয়ে হয়ত তারা জানিয়ে দিল আমার গরুটা চুরি হয়ে গেছে। তারা গরুটা বেচুক বা কিনুক যা কিছু করুক সেটা সাত দিনের মধ্যে

জানিয়ে দেবে। অতএব দুই দিক থেকে তারা বেচাই পেতে পারেন। তার-জন্য যে গরুটা বেচে বা কেনে সে সাত দিনের মধ্যে কনসার্নিং অথরিটিকে জানিয়ে দেবে।

শ্রীসুনীল কুমার চৌধুরী :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি বাজারে উইদআউট পারমিশন নিয়ে যাওয়ার যে অধিকার সেটা দেওয়া হচ্ছে না, তাহলে কি করে সে বিক্রি করবে বা কিনবেই কি করে ? উইদআউট পারমিশন তাকে কিনতেও দেওয়া হচ্ছেনা বেচতেও দেওয়া হচ্চে না।

শ্রীশচীন্দ্রলাল সিংহ :—আমি বুঝতে পারলাম না মাননীয় সদস্য এখানে কি বলছেন। আমি বলছি উইদইন দিস বেলট যে ওনার্স, পার্চেজার থাকবে সে তার গরু বেচে সাত দিনের মধ্যে কনসার্নিং অথরিটিকে জানিয়ে দিতে পারবে। বেচতে পারেন, কিনতে পারেন উইদইন দিস বেল্ট। প্রশ্নের মধ্যেও তার উত্তর দেওয়া হয়েছে।

শ্রীসুনীলকুমার চৌধুরী :—না, সেটা করা হয় না, বাজারে নিয়ে যেতেই দেওয়া হয় না।

শ্রীশচীন্দ্রলাল সিংহ :—না সেটা হতে পারে না। কৃষকদের জন্য সে সুবিধা দেওয়া হয়েছে যাতে তারা বেচে বা খরিদ করে সাত দিনের মধ্যে জানিয়ে দেয় যে এটা আমি খরিদ করেছি এই এই ভাবে। যে খরিদ করবে সেও জানিয়ে দেবে, যে বিক্রি করবে সেও জানিয়ে দেবে।

শ্রীসুনীল কুমার চৌধুরী :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি, এই যে অসুবিধাটা আমি বলেছি বাজারে নিয়েই যেতে দেওয়া হচ্ছে না, সেটা হচ্ছে আমাদের এখানে রাজগঞ্জের বাজারে, মানে এটা হচ্ছে বর্ডার—ছোটখিল বাজার প্রকাশ্য নাম, সেখানে নিয়েই যেতে দেওয়া হয় না, নিয়েই যদি যেতে না পারে তাহলে সে কি করে বিক্রি করবে ?

শ্রীশচীন্দ্রলাল সিংহ :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি পুন পুনঃ বলছি যেখানে লোকে বিক্রি করে বা খরিদ করে, সাত দিনের মধ্যে তাকে জানিয়ে দিতে হবে।

শ্রীসুনীল কুমার চৌধুরী :—নিতেই ত পারছে না বাজারে।

শ্রীশচীন্দ্রলাল সিংহ :—না এটা হতে পারে না, কারণ এখানে যে কোন ইমার্জেন্সী দেখাতে হবে, যে এই ইমারজেন্সী আমার অ্যারাইজ করছে সেজন্য আমি গরু বিক্রি করছি বা সেজন্য আমি গরু খরিদ করছি। এটা যদি জানিয়ে দেয় তাহলে কোন কনসার্নিং অথরিটির কোন পারমিশন লাগেনা।

শ্রীসুনীল কুমার চৌধুরী :—মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি আমি যে কথাটা বললাম কনক্রীট সেটা তদন্ত করে দেখবেন কিনা ?

শ্রীশচীন্দ্রলাল সিংহ :—যেখানেতে সেই ল' হয়ে গেছে সে জায়গাতে কোন প্রশ্নই উঠেনা এটাকে তদন্ত করার ।

MR. SPEAKER :—Then I would call on Shri Abdul Wazid.

SHRI ABDUL WAZID :—300

SHRI M. L. BHOWMIK :--Hon'ble Speaker, Sir, Starred Question No. 300.

| QUESTION | ANSWER |
| --- | --- |
| 1. Whether the alloted provision for standard Madrasa in Tripura during the year 1964-65 has been utilised for the purpose ; | There is no alloted Budget provision for standard Madrasa during the year 1964-65, and as such, the rest part of the question does not arise. |
| 2. If so, name and place of the standard Madrasa ; | Does not arise. |
| 3. If not, what is the reason for non-utilisation of the fund ? | Does not arise. |

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন টি. টি. সি'তে থাকা কালে মাদ্রাসা করার জন্য একটা টাকা ধরা হয়েছিল কিনা ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—হাই মাদ্রাসা করার জন্য একটা টাকা ধরা হয়েছিল ।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন সে মাদ্রাসা হয়েছে কিনা এবং তার বৃত্তান্ত কি ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—সেই মাদ্রাসা হয়নি ।

শ্রীআবদুল ওয়াজিদ :—টি. টি, সি'র আমলে যে মাদ্রাসাটা কাকড়াবন করার কথা ছিল সেখানে মাদ্রাসা করার জন্য কোন রিপ্রেজেনটেশন এড়ুকেশন ডিপার্টমেন্ট গ্রহণ করেছিলেন কিনা ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—আই ডিমাণ্ড নোটিশ ।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে মাদ্রাসাটার জন্য টি. টি. সি তে

আমরা বাজেট বরাদ্দ করেছিলাম, সেই মাদ্রাসাটা করার গভর্ণমেন্টের কোন পরিকল্পনা আছে কিনা ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—যে মাদ্রাসাটা টি.টি.সি'র আমলে আমরা করার প্রস্তাব গ্রহণ করেছিলাম সেটা ছিল আণ্ডার ননপ্লেন, এখন যেহেতু ডিভ্‌লাপমেন্ট স্কীম, এটার জন্য আর একটা প্রভিশন যাতে হয় বাজেটে তার জন্য পরে এটা আমরা বিবেচনা করে দেখব। Provided plan provision approval পাওয়া যায়।

শ্রীআতিকুল ইসলাম :—আমরা কি ননপ্লেন মাদ্রাসার স্কীম নিতে পারিনা ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—নিতে পারি না। কারণ আমরা হাই মাদ্রাসা করছি না, ডেভ্‌লাপমেন্ট স্কীম, সেটা করতে হলে পরে প্ল্যানিং কমিশনের অ্যাপ্রুভেল নিতে হয়।

শ্রীএরসাদ আলি চৌধুরী :—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ১৯৬৩-৬৪ সালে যে বাজেট ছিল এ বাজেটের ষ্ট্যাণ্ডার্ড মাদ্রাসার জন্য ৫০ হাজার টাকা ধরা হয়েছিল সেই টাকাটার কি হল ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—সেটা প্ল্যানিং কমিশনের অ্যাপ্রুভেল পাওয়া যায় নাই, সেটাও আণ্ডার ননপ্ল্যান ছিল।

শ্রীআবদুল ওয়াজিদ :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন ত্রিপুরাতে হাই মাদ্রাসা করার জন্য আমাদের মন্ত্রীমণ্ডলী প্রয়োজন অনুভব করছেন কিনা ?

শ্রীশচীন্দ্রলাল সিংহ :—মাদ্রাসা করার প্রয়োজনীয়তা আছে এটা স্বীকার করি এবং সেই অনুসারে কতকগুলি মাদ্রাসা কমিটি করা হয়েছিল। সেই কমিটির কাছে আলাপ আলোচনা হয়েছিল যে তারা কোন জায়গায় করবে। তখন জায়গা নিয়ে তাদের মধ্যে গণ্ডগোল হয়, কাকড়াবন হবে, না সদরে হবে। তারপর এই গণ্ডগোলের জন্য এটা ডিলে হয়েছে, অতএব তারপর এখন এই বাজেটে এটা ডেভলাপমেন্টের যে প্ল্যান আছে সেই প্ল্যানেতে যদি আমরা প্ল্যানিং কমিশনের অ্যাপ্রুভেল পাই তাহলে পরে না করার কোন কারণ নাই।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে প্ল্যানিং কমিশনের এ্যাপ্রুভেল পাওয়ার জন্য কোন স্কীম তৈরী করে পাঠানো হয়েছে কিনা ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—হঁা, স্কীম করে পাঠানো হয়েছে।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কবে পাঠান হয়েছে ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—আই ডিমাণ্ড নোটিশ।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এটা কি জাতীয় স্কীম, কত টাকার স্কীম এবং কি জাতীয় মাদ্রাসা করা হবে ?

**শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :**—হাই মাদ্রাসা করা হবে অন দি লাইন অব ওয়েষ্ট বেঙ্গল।

**শ্রীআতিকুল ইসলাম :**—কত টাকার?

**শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :**—৫০ থাউজেণ্ড।

**MR. SPEAKER :**—I would call on Shri Bulu Kuki again.

**SHRI BULU KUKI :**—Question No. 272.

**SHRI M. L. BHOWIK :**—Hon'ble Speaker, Sir. Question No. 272.

| QUESTION | ANSWER |
|---|---|
| 1) Whether a letter was issued by the Director of Education asking the Executive Engineer, Northern Division No. II of P. W. D. to have some minor construction works done for the Kanchanbari Jr. High School from the Budget provision of 1964-65 ; | Yes. |
| 2) if so, whether that construction work has been done ? | No. |

**শ্রীআতিকুল ইসলাম :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন কেন সেটা করা হয়নি?

**শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :**—যেহেতু প্ল্যান এষ্টিমেট এখনও পাওয়া যায়নি।

**শ্রীআতিকুল ইসলাম :**—প্ল্যান এষ্টিমেটটা কবে পাঠানো হয়েছিল বলতে পারেন কি?

**শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :**—প্ল্যান এষ্টিমেটটা দেওয়ার জন্য পাঠানো হয়েছিল ১-৫-৬৪ তে।

**শ্রীআতিকুল ইসলাম :**—এটা কি জাতীয় কাজ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :**—এটা মাইনর কনষ্ট্রাকশন?

**শ্রীআতিকুল ইসলাম :**—মাইনর কনষ্ট্রাকশনটা কি? কি জাতীয় মাইনর কনষ্ট্রাকশন?

**শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :**—কি জাতীয় কনষ্ট্রাকশন এই প্রশ্নটা বুঝতে পারলাম না মাননীয় সদস্যের। ঘর তৈরীর জন্য।

**MR. SPEAKER** :—I would call on Shri Atiqul Islam.

**SHRI ATIQUL ISLAM** :—261.

**SHRI B. DAS (Dy. Minister)** :—Hon'ble Speaker, Sir, starred Question No. 261.

| QUESTION | ANSWER |
|---|---|
| 1) Whether the Police has seized any G.C.I. sheet of a mosque under Bishalgarh P. S. in connection with a case. | No. |
| 2) if so, whereabout of those G.C.I. sheets at present ? | Does not arise. |

**শ্রীঅতিকুল ইসলাম** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে পুলিশ বিশালগড়ে পি, এস-এর আওতায় কোন মসজিদের টিন সিজ করা হয়েছে কিনা, কোন কেসের কানেকশানে ?

**শ্রীবিনোদ দাস** :—মসজিদ থেকে কোন জি, সি, আই সিট সিজ করে নাই।

**শ্রীআতিকুল ইসলাম** :—কোন মাদ্রাসা থেকে ?

**SHRI S. L. SINGH** :—Because it is not connected with this, so I demand notice.

**MR. SPEAKER** :—I would call on Shri Sunil Kumar Choudhury.

**SHRI SUNIL KUMAR CHOUDHURY** :—Question No. 268.

**SHRI M L. BHOWMIK** :—Hon'ble Speaker Sir, Question No. 268.

| QUESTION :- | REPLY :- |
|---|---|
| 1) Name of the schools where Muslims students are unable to take up studies in Arabic due to shortage of teachers in that subject ; | a) K. B. Institution, Udaipur. b) D.N. Vidyamandir, Dharmanagar. |
| 2) Steps taken to appoint Arabic Teachers for these schools ? | Arrangement is being made to post an Arabic Teacher in K. B. Institution shortly, and D. N. Vidyamandir has been permitted to appoint a particular teacher proposed by them. |

**শ্রীআতিকুল ইসলাম** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে ত্রিপুরার যে সমস্ত হায়ার সেকেণ্ডারীগুলি আছে সেগুলিতে কোন মৌলভী আছে কিনা ?

**শ্রীমনীন্দ্রলাল ভৌমিক** :—যেখানে মৌলভী থাকা দরকার সেখানে আছে।

**শ্রীআতিকুল ইসলাম** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে আগরতলা তুলসীবতী বালিকা বিদ্যালয়ে মৌলভী আছে কিনা ?

**শ্রীমনীন্দ্রলাল ভৌমিক** :—যদি ষ্টুডেন্টস থাকে সেখানে, অ্যারাবিক পড়তে চায় তাহলে থাকবেন।

**শ্রীআতিকুল ইসলাম** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে খয়েরপুরে যে হায়ার সেকেণ্ডারী স্কুল আছে সেখানে কোন মৌলভী আছে কিনা ?

**শ্রীমনীন্দ্রলাল ভৌমিক** :—মাননীয় সদস্যকে আমি বলেছি যদি কোন স্কুলে ছাত্র পড়তে চায়, পড়বার জন্য অফার করে তাহলে সেখানে আরবিক টিচার দেওয়া হবে।

**শ্রীআতিকুল ইসলাম** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে এ স্কুল আরবিক টিচার নেই বলে সেখানকার ছাত্ররা সংস্কৃত পড়তে বাধ্য হচ্ছে ?

SHRI M. L. BHOWMIK :—This is not a fact.

MR. SPEAKER :—I would call on Shri Abdul Wazid

SHRI ABDUL WAZID :—298

SHRI B. DAS :—Hon'ble Speaker, Sir, question No. 298

**শ্রীআবদুল ওয়াজিদ** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারেন কি কোন কোন গাড়ীতে কত পেট্রল খরচ হয়েছে ?

**শ্রীবিনোদ দাস** :—অর্ডার ডিমাণ্ড নোটিশ।

**শ্রীআতিকুল ইসলাম** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি মনে করেন না যে যে টাকা খরচ হয়েছে এটা অত্যন্ত এক্সরবিটেন্ট অ্যামাউন্ট ?

**শ্রীবিনোদ দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ইন দি ইন্টারেষ্ট অব পাবলিক সার্ভিস ইন রেসপেক্ট অব গভর্ণমেন্ট ভেহিক্যাল যেটা খরচ হয়েছে সেটা ঠিকই খরচ হয়েছে।

**শ্রীআতিকুল ইসলাম** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে আমাদের পদস্থ অফিসাররা গভর্ণমেন্ট গাড়ীগুলি তাদের পার্সোনেল পারপাসে ব্যবহার করেন ?

**শ্রীবিনোদ দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, একথা সত্যি নয়।

**শ্রীআতিকুল ইসলাম** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে পার্সোনেল পারপাসে ব্যবহার করবার জন্য কোন গভর্ণমেন্ট অফিসার কোন টাকা গভর্ণমেন্টকে পে করেছেন কিনা ?

শ্রীবিনোদ দাস :—আই ডিমাণ্ড নোটিশ।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে যদি কোন অফিসার গভর্ণমেন্টের গাড়ী তার পার্সোন্যাল পারপাসে ব্যবহার করেন তাহলে প্রতি মাইলে তার কত করে দিতে হয় ?

শ্রীবিনোদ দাস :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্নের যে সাপ্লিমেন্টারী আগে ছিল সেখানে আমি নোটিশ ডিমাণ্ড করেছি। কাজেই নোটিশটা এলে পরে সে সম্বন্ধে আমি বলতে পারব।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহোদয়ের কি জানা আছে যে কোন সরকারী পদস্থ অফিসার তার পারপাসে সরকারী গাড়ী ব্যবহার করছেন কোন সময়ে ?

শ্রীবিনোদ দাস :—এও আমাদের জানা নেই।

MR. SPEAKER :—I would call on Shri Bulu Kuki.

SHRI BULU KUKI :—273.

SHRI M. L. BHOWMIK :—Hon'ble Speaker, Sir, Question No. 273.

| QUESTION | ANSWER |
|---|---|
| a) Whether the Government has started construction of teachers quarters at Kanchanbari (Kailashahar); | Yes, |
| b) if so, when it is expected to be completed ? | At the earliest possible time. |

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এ কনষ্ট্রাকশনের কাজটা কবে শুরু হয়েছে ?

শ্রীমনীন্দ্র ভৌমিক :—ইন দি ইয়ার ১৯৬০-৬১।

শ্রীআতিকুল ইসলাম :—৬১তে কাজ শুরু হয়ে গেছে, এখন ৬৫ চলছে, এখনও কি মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারেন না যে কাজটা কবে শেষ হবে ?

শ্রীমনীন্দ্র ভৌমিক :—সেটা যখন শেষ হবে তখন জানতে পারবেন।

শ্রীআতিকুল ইসলাম:— মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে কাজটা শেষ করতে তার বাধা বিপত্তি কোথায় হচ্ছে ?

শ্রীমনীন্দ্র ভৌমিক :—বাধা বিপত্তি এই যে যিনি কাজটা নিয়েছিলেন তিনি একদিন কাজ করার পর যখন তার নোটিশে আসল যে বিলো দি স্পেসিফিক ষ্ট্যাণ্ডার্ড তখন সেটাকে ডিসপেনসেড করতে বলা হয়েছে। কাজেই স্যাট ওয়ার্ক ওয়াজ ষ্টপড। তারপর সেই কন্ট্রাকটরকে খুঁজে পাওয়া যাচ্ছে না। হি হ্যাজ লেফ্ট ত্রিপুরা।

শ্রীআতিকুল ইসলাম :—চলে গেছে পাকিস্তানে বোধ হয়, নাকি ?

শ্রীমনীন্দ্র লাল ভৌমিক :— যে বি।

শ্রীপ্রমোদ দাশগুপ্ত :—এই কন্ট্রাকটরের কাছে গভর্ণমেন্টের কোন টাকা পয়সা পাওনা আছে কিনা ?

শ্রীমনীন্দ্র লাল ভৌমিক :— আই ডিমাণ্ড নোটিশ।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে যে কন্ট্রাকটর নাকি এখন হারিয়ে গেছে বলে বলা হচ্ছে তার কাছ থেকে টাকা আদায় করার জন্য সরকার আইন-সম্মতভাবে কি ব্যবস্থা অবলম্বন করেছেন ?

শ্রীমনীন্দ্র লাল ভৌমিক :—আইনসম্মত উপায়ে সর্বপ্রকার চেষ্টা করা হচ্ছে।

শ্রীআতিকুল ইসলাম :—আমি জানতে চাচ্ছি যে কি কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে। তাকে কোন নোটিশ দেওয়া হয়েছে কিনা, তার সিকিউরিটি মানি ফরফিট করা হয়েছে কিনা, কি কি করা হয়েছে ?

শ্রীমনীন্দ্র লাল ভৌমিক :—Security money has already been forfeited and when he will be traced out other dues of the Government will be realised.

শ্রীআতিকুল ইসলাম :—গভর্ণমেন্ট কি তাকে ডিফলটার বলে নোটিফাই করেছেন ?

শ্রীমনীন্দ্র লাল ভৌমিক :—এখনও সে সময় আসে নি।

শ্রীআতিকুল ইসলাম :—কতদিন পরে সেই সময়টা আসবে ?

শ্রীমনীন্দ্র লাল ভৌমিক :—যখন আইন অনুসারে সময় আসবে তখন।

শ্রীপ্রমোদ দাশগুপ্ত :—নূতনভাবে কাজটা কোন সময়ে দেওয়া হয়েছে, কোন সালে ?

শ্রীমনীন্দ্র লাল ভৌমিক :—এটা রিসেন্টলী দেওয়া হয়েছে, তারিখ আমি পরে বলব।

শ্রীএরসাদ আলী চৌধুরী :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে এ কন্ট্রাকটারের অন্য কোন কন্ট্রাক্ট ছিল কিনা এবং থাকলে এই সমস্ত সিকিউরিটি মানিও ফরফিটেড হয়েছে কিনা ?

শ্রীমনীন্দ্র লাল ভৌমিক :—আই ডিমাণ্ড নোটিশ।

MR. SPEAKER :—I would call on Shri Sunil Kr. Choudhury.

SHRI SUNIL KR. CHOUDHURI :—281

SHRI M. L. BHOWMIK :—Hon'ble Speaker, Sir, starred Question No.281.

| QUESTION :- | REPLY :- |
|---|---|
| 1) Whether payment of stipend granted to B. T. Trainees are delayed ; | No stipend to B. T Trainees has been sanctioned during the current year. |
| 2) if so, the reasons for such delay ; | Does not arise. |
| 3) steps taken to make monthly payment of all such stipends ? | Does not arise. |

**শ্রীআতিকুল ইসলাম :**—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে শিক্ষকদের যখন বি, টি, ট্রেনিং স্কুলে পাঠানো হয় তখন কি এই কথা বলা হয় না—তাদেরকে ষ্টাইপেণ্ড দেওয়া হবে ?

**শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :** - বলা হয় যখন সেংশন হবে তখন দেওয়া হবে ।

**শ্রীআতিকুল ইসলাম :**—মাননী মন্ত্রী মহাশয় কি বলবেন যে তাদেরকে যখন ট্রেনিং স্কুলে পাঠানো হয়েছিল তখন কি এই রকম সর্ত্ত ছিল যে, তোমরা এখন গিয়ে ভর্ত্তি হও তারপরে সেংশন হলে পরে টাকা পাবে ?

**SHRI M. L. BHOWMIK :**—There was no such condition or agreement.

**শ্রীআতিকুল ইসলাম :**—মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন তাদেরকে যখন নাকি পাঠানো হয় ট্রেনিং স্কুলে তখন কি এই কথা বলে দেওয়া হয়েছিল যে তোমাদেরকে ষ্টাইপেণ্ড দেওয়া হবে এবং তারা সেই ভরসাতেই ভর্তি হয়েছিল, তাদের পাঠানো হয়েছিল, আজকে যে ডিলে হচ্ছে তাতে তাদের কি অসুবিধা হচ্ছেনা ?

**SHRI M. L. BHOWMIK :**—They will get stipend when it will be sanctioned by the Government of India.

**শ্রীআতিকুল ইসলাম :**—আমি জানতে পারি কি যে stipend sanctioned হওয়ার আগে তাদেরকে কেন এই এসিওরেন্স দেওয়া হল এবং কেন পাঠানো হল ?

**শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :**—কোন এসিওরেন্স দেওয়ার প্রশ্ন এখানে আসে না ।

**শ্রীআতিকুল ইসলাম :**—মাননীয় মন্ত্রী মহাশয় কি বলতে পারেন যে এই ষ্টাইপেণ্ড পাওয়া সম্পর্কে গভর্ণমেন্ট কি কি ষ্টেপ নিয়েছেন ?

**শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :**— গভর্ণমেন্ট ইজ পারসুয়িং দি মেটার ।

**শ্রীআতিকুল ইসলাম :**—গভর্ণমেন্ট পারসু করার ব্যাপারে কি কি ষ্টেপ নিয়েছেন, তারা কি সেনট্রেল গভর্ণমেন্টের কাছে লিখেছেন ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—ইয়েস, লেখা হয়েছে এবং পারসু করা হচ্ছে।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন এটা তারা কবে লিখেছেন ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—আই ডিমাণ্ড নোটিশ। ডেটটা আমি পরে বলব।

MR. SPEAKER :—Then I would call on Shri Abdul Wazid.

SHRI ABDUL WAZID :—304.

SHRI M. L. BHOWMIK :—Hon'ble Speaker, Sir, Starred Question No. 304.

| QUESTION | ANSWER |
|---|---|
| 1) Whether Classical teacher, Professor in Arabic are provided for each of the H. E. School, Higher Secondary School and Colleges in Tripura. | Yes, where necessary. |
| 2 if not, what are the reasons ? | Does not arise. |

শ্রীআবদুল ওয়াজিদ :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কদমতলা হাইয়ার সেকেণ্ডারি স্কুলে কোন এরাবিক টিচার আছে কি ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—ইফ নেসেসারি হবে।

শ্রীআবদুল ওয়াজিদ :—মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি নেসেসারি বলতে কি বুঝায় ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—নেসেসারি বলতে বুঝায় এই যে ছাত্ররা যদি এরাবিক পড়তে চায় তবে সেখানে এরাবিক টিচারের ব্যবস্থা হবে।

শ্রীআবদুল ওয়াজিদ :—মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি ছাত্ররা বলতে তিনি হিন্দু মুসলমান সবাইকে বলতেছেন না মুসলমান ছাত্রকে বলতেছেন ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—প্রশ্নটি ঠিক বুঝতে পারলাম না, জেনারেলি এরাবিক তো মুসলমান ছাত্ররাই পড়তে চায় যদি হিন্দুও পড়তে চায়, তবে একই কথা, যদি পড়তে চায় তবে দেওয়া হবে।

শ্রীআবদুল ওয়াজিদ :—মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি কদমতলা হাইয়ার সেকেণ্ডারী স্কুলে মুসলমান ছাত্র আছে কিন্তু এরাবিক টিচার না থাকার দরুণ তারা অসুবিধা ভোগ করতেছে এই রকম কোন ইনফরমেশন আপনারা অবগত আছেন কিনা ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—এই রকম কোন ইনফরমেশন আমাদের কাছে নেই।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় কি এই কথা বলতে চান যে মুসলমান ছাত্ররা যদি

ক্লেইম করে তাহলে পাবে আর ক্লেইম না করলে পাবে না, এটাই কি সরকারের নীতি ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—আমি মাননীয় সদস্যকে স্পষ্ট বলছি যে মুসলমান কেন হিন্দুও পড়তে পারে, যদি ছাত্ররা এরাবিক পড়তে চায়—ইফ্ সো ডিমাণ্ডেড তা হলে সেখানে এরাবিক টিচারের প্রভিশন হবে।

শ্রীআতিকুল ইসলাম :—ছাত্ররা কি জানিয়েছে যে আমরা এরাবিক পড়তে চাই না ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—যদি না জানানো হয়ে থাকে তা হলে কি করে বলব যে ওরা চায়। ছাত্ররা যদি না জানায় যে আমরা এরাবিক পড়তে চাই তাহলে কি করে বুঝব যে তারা চায়।

শ্রীআতিকুল ইসলাম :—যদি একটা স্কুল করা হয় সেখানে ক্লাসিকেল টিচার থাকবে, সংস্কৃত টিচার থাকবে, এরাবিক টিচার থাকবে, হিন্দী টিচার থাকবে।

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—নট্ নেসেসারি।

শ্রীআতিকুল ইসলাম :—নট নেসেসারি কেন, এই রকম কোন প্রশ্ন এখানে আসে না। যদি হেডমাষ্টার জানিয়ে থাকেন যে আমার এখানে এরাবিক পড়বার ছাত্র নাই তাহলে পরে সেই প্রশ্ন আসে। আমি বলছি ক্লেইম করতে হবে কেন, এই রকম কোন প্রশ্ন এখানে নাই ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—যেগুলি অপসানেল সাবজেক্ট সেগুলির যদি ছাত্র না থাকে তাহলে কেন দেওয়া হবে অথবা যদি না চায় ? সংস্কৃত এণ্ড এরাবিক আর অপসানেল সাবজেক্টস।

শ্রীআতিকুল ইসলাম :—তা হলে যেখানে সংস্কৃত টিচার আছে সেখানে কি তারা ক্লেইম করেছে যে সংস্কৃত টিচার দেওয়া হউক ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—যেখানে সংস্কৃত স্টুডেন্টস আছে সেখানে হেডমাষ্টার রিকুইজিশন করেছেন।

শ্রীআতিকুল ইসলাম :—আমাদের মনে করতে হবে যে সমস্ত স্কুলে নাকি এরাবিক টিচার নাই সেখানে হেডমাষ্টার রিকুইজিশন দেন নাই এবং দেন নাই বলেই তাঁরা পান পাই।

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—ছাত্ররা পড়তে চায় না বলেই হেডমাষ্টার রিকুইজিশন দেন নাই।

শ্রীআবদুল ওয়াজিদ :—ছাত্ররা যদি ক্লেইম করে তাহলে ক্লাসিকেল এরাবিক টিচার দিতে আপনারা প্রস্তুত আছেন কি ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—ইয়েস, প্রস্তুত আছি।

**MR. SPEAKER** :—Questions of all the Members present have been answered;

**SHRI ATIQUL ISLAM** :—There are questions in the name of Shri Nripendra Chakraborty: সেইগুলি কি আমি জিজ্ঞাসা করতে পারি ?

**MR. SPEAKER** :—Yes,

**SHRI ATIQUL ISLAM** :—Question No. 111

**SHRI M. L. BHOWMIK** ( Dy. Minister ) :—Hon'ble Speaker, Sir starred Question No. 111

| | QUESTION | REPLY |
|---|---|---|
| a) | Total number of Tribal girls reading in High or Higher Secondary Schools at Khowai Town. | 45 |
| b) | Whether any boarding has been constructed for accommodation of these Tribal girl students of Khowai town with Tribal Welfare Funds; | No |
| c) | If so, the number of Tribal girls accommodated there ? | Does not arise, |

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই ট্রাইবেল ছাত্রীদের জন্য বোর্ডিং হাউস করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

শ্রীমনীন্দ্র ভৌমিক :—ইয়েস, পরিকল্পনা আছে।

শ্রীআতিকুল ইসলাম :—পরিকল্পনা তো আছে, পরিকল্পনা কার্যকরী করার জন্য আপনারা কি কি ষ্টেপ নিয়েছেন তা বলতে পারেন কি ?

শ্রীমনীন্দ্র লাল ভৌমিক :—বোর্ডিং হাউস তৈরী হচ্ছে একটা।

শ্রীআতিকুল ইসলাম :—সেটা কবে খোলা হবে ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—অলরেডি কনষ্ট্রাকটেড হয়ে গেছে বললাম তো।

শ্রীআতিকুল ইসলাম :—তা হলে অলরেডি ষ্টারটেড ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—নো, কনষ্ট্রাকশন কমপ্লিটেড।

শ্রীআতিকুল ইসলাম :—হোয়েন ইট উইল বি ওপেণ্ড ?

শ্রীমনীন্দ্র লাল ভৌমিক :—তার কারণ হল, আপনি ডিটেইলড কারণ জানতে চান নাকি ?

শ্রীআতিকুল ইসলাম :—ইয়েস্।

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—এখানে স্কুলে মেয়েদের যে বোর্ডিং হাউস হয়েছে সেটা বয়েজ স্কুল

কম্পাউণ্ড এ হয়েছে, কথা ছিল যে বয়েজ হাই স্কুল এখান থেকে সিফ্‌ট হয়ে অন্য জায়গায় চলে যাবে, কিন্তু নতুন যে যায়গাতে বয়েজ হাই স্কুল হওয়ার কথা সেই যায়গাটার উপরে, জমির উপরে ইনজাংশন ইস্যু করা হয়েছে কোর্ট থেকে কাজেই সেখানে কাজ হচ্ছে না। কনষ্ট্রাকশন বন্ধ আছে, কাজেই বয়েজ স্কুল সেখানে শিফ্‌ট না হওয়ার ফলে এ' জায়গায় বয়েজ স্কুল কম্পাউণ্ড এ মেয়েদের যে বোর্ডিং হাউস আছে সেই বোর্ডিং এ মেয়েদের এডমিশন দেওয়া হচ্ছে না।

শ্রীআতিকুল ইসলাম :—ট্রাইবেল মেয়েদের জন্য যে বোর্ডিং তৈরী করা হল তাতে যে স্কুল সিফট হল, গভর্ণমেন্ট মনে করেন না যে এতে ট্রাইবেল মেয়েদের ইন্টারেষ্ট খুব সাফার করছে ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—স্কুল চালু হয় নাই, বোর্ডিং হাউজ হয়েছে সেখানে বলেছি। বোর্ডিং হাউস সেই বয়েজ স্কুল কম্পাউণ্ডে কনষ্ট্রাকটেড হয়েছে বলেছি।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে খোয়াইএ যে ট্রাইবেল বোর্ডিং করা হয়েছিল ,সেখানে কি স্কুল শিফ্‌ট করা হয় নি ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—আই ডিমাণ্ড নোটিশ।

শ্রীসুধন্য দেববর্মা :—মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি অন্যান্য ডিভিশনে ট্রাইবেল গার্ল'স পড়ে অথচ বোর্ডিং নাই এমন কোন ঘটনা আছে কিনা ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—ইট ইজ নট কানেকটেড উইথ দিস কোশ্চেন, সো আই ডিমাণ্ড নোটিশ।

শ্রীসুধন্য দেববর্মা :—কোন ডিভিশনে এরকম আছে কিনা ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—আই ডিমাণ্ড নোটিশ।

শ্রীঅঘোর দেববর্ম্মা :—মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন খোয়াই-এ ছাত্রীদের জন্য সরকার ঘর ভাড়া করে বোর্ডিং হাউস চালাবার কোন পরিকল্পনা আছে কিনা ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—ছাত্রদের জন্য।

শ্রীঅঘোর দেববর্মা :—না ছাত্রীদের জন্য।

শ্রীমনীন্দ্র লাল ভৌমিক :—অলরেডি ছাত্রদের জন্য একটা রেনটেড হাউস নেওয়া হয়েছে এবং ট্রাইবেল গার্ল'সদেরকে এডমিশন দেওয়া হচ্ছে।

শ্রীঅঘোর দেববর্ম্মা :—মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি কতজন ছাত্রী সেখানে আছে বর্ত্তমানে ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—আই ডিমাণ্ড নোটিশ।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি ট্রাইবেল ছাত্র যারা নাকি বোর্ডিং এর বাইরে থাকে তাদেরকে বোর্ডিং ষ্টাইফেণ্ড দেওয়া হয় কিনা ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—নো ।

শ্রীআতিকুল ইসলাম :—শ্রীনৃপেন চক্রবর্ত্তীর এই রকম আরো প্রশ্ন আছে ।

মিঃ স্পীকার :—ইয়েস ।

MR. SPEAKER :—I would call on Shri Atiqul Islam.

SHRI ATIQUL ISLAM :—112.

SHRI M. L. BHOWMIK (Dy. Minister) :—Hon'ble Speaker, S[ir], starred Question No. 112.

| QUESTION | ANSWER |
|---|---|
| a) Whether the Central Government has agreed to set up an Engineering College at Agartala. | Yes, the Government of India agreed in principle to the establishment of an Engineering College in Tripura. |
| b) If so, steps taken to set up that College. | Detailed proposal has been sent to the Government of India, Planning Commission, to accord permission for inclusion of the scheme in the Programme of 1965-66 of the Third Five Year Plan. |

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে স্কীমটা কবে সেন্ট্রাল গভর্ণমেন্টের কাছে পাঠান হয়েছে ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—You want to know the date ? I demand notice.

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে বর্ত্তমান চলতি বৎসরে ইঞ্জিনিয়ারিং কলেজটা ষ্টার্ট করতে পারব কিনা ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—If circumstances so demand.

শ্রীআতিকুল ইসলাম :—ইঞ্জিনীয়ারিং কলেজের জন্য সাইট সিলেক্ট করা হয়েছে ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—নট ইয়েট ।

শ্রীআতিকুল ইসলাম :—যখন নাকি আমরা একটা স্কীম তৈরী করলাম তখন কি সাইট সিলেক্ট করে স্কীমটা পাঠান হয়নি ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—এই প্রশ্নটা পরে আসে ।

শ্রীআতিকুল ইসলাম :—ও ! সিলেকশনের আগে স্কীমটা হয়ে যায়, তারপরে সিলেকশনের প্রশ্ন আসে ?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—ইয়েস, প্রভিশন ফর মানি করতে হবে, তারপর সেটা হবে। টাকা অনুযায়ী কাজ হবে।

MR. SPEAKER :—any more.

SHRI ATIQUL ISLAM :—One more question please—95.

SHRI B. DAS :—Hon'ble Speaker, Sir, starred question No. 95

| QUESTION | ANSWER |
|---|---|
| 1. Whether attention of the Government was drawn to a report published in JAGARAN of 7-3-64, bringing some allegation against an A.S.I of P. S. Fatikrai. | No. |
| 2. If so, the steps taken in the matter ? | Does not arise. |

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে পত্রিকায় যখন নাকি কোন খবর বাহির হয় কোন গভর্ণমেন্ট এমপ্লয়ির করাপটেড কেস সম্পর্কে তখন কি সেটা এনকোয়ারী করা গভর্ণমেন্টের নীতি নয় ?

শ্রীবিনোদ দাস :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই পার্টিকুলার কেস যেখানে ৪/৩/৬৪ হয়েছে, পত্রিকায় রিপোর্ট বেড়িয়েছে ৭/৩/৬৪তে কাজেই ৪/৩/৬৪ তারিখে যেটা হয়েছে সেটা আমরা আগেই জানি এবং অলরেডি ষ্টেপ নিয়েছি, অ্যাকশন নিয়েছি, তারপর পেপারে বেরিয়েছে, অর্থাৎ আমরা অ্যাকশন নেওয়ার পর বেরিয়েছে। কাজেই যেখানে আমরা অ্যাকশন নিয়ে নিয়েছি সেখানে রিপোর্ট বেরোবার পর গভর্ণমেন্ট তদন্ত করার কোন নীতি নয়। অতএব এই প্রশ্নটা এখানে আসেনা।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন যে তার এগেইনষ্টে কমপ্লেনগুলি কি কি, অভিযোগগুলি কি কি ?

শ্রীবিনোদ দাস :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মিসএপ্রোপ্রিয়েশন অব মানি।

শ্রীআতিকুল ইসলাম :—তিনি কত টাকা মিসঅ্যাপ্রোপ্রিয়েশন করেছেন ?

শ্রীবিনোদ দাস :— ৪,১০০ টাকা।

শ্রীআতিকুল ইসলাম :—তার বিরুদ্ধে কি কোর্টে কেস করা হয়েছে?

শ্রীবিনোদ দাস : –এটা investigation হচ্ছে by the Enforcement Directorate, Calcutta.

শ্রীআতিকুল ইসলাম :—Investigation কবে আরম্ভ হয়েছে বলতে পারেন?

শ্রীবিনোদ দাস :—আই ডিমাণ্ড নোটিশ।

শ্রীআতিকুল ইসলাম :—মাননীয় মন্ত্রী মহোদয় কি একথা বলতে পারেন তার নামে কোর্টে কেস করা হবে?

শ্রীবিনোদ দাস : – এনফোর্সমেন্ট ডাইরেক্টরেট যেখানে ইনভেষ্টিগেশন করছেন, সেই ইন্‌ভেষ্টিগেশনটা শেষ না হওয়া পর্য্যন্ত এই মূহুর্ত্তে কি করে বলা যায়?

MR. SPEAKER :—Starred questions are over. There are some Unstarred Question namely Nos. 177, 275, 276, 279 asked by Shri Bulu Kuki, No. 293 asked Shri Sunil Kumar Choudhury. The Minister concerned may kindly lay on the table of the House the reply to the Unstarred Questions.

CALLING ATTENTION.

MR. SPEAKER : – I would take up next item of business Calling attention. There are two calling attention given notices of by Shri Atiqul Islam on 26th March, 1965 & Sri Sunil Kumar Choudhury on 31st March, 1965 respectively which the Minister concerned agreed to make statement to-day, the 5th April 1965. I would now call on Hon'ble Shri Sachindra Lal Singh, Chief Minister to make the statement on rise of price above rupees thirty at Amtali, Golaghati, Mohanpur, Ranir Bazar in Sadar Sub-division, Ampi,, Raima & Sarma in Amarpur Sub-Division, Teliamura in Khowai Sub-division, Selema in Kamalpur Sub-division, Fatikroy and Manu Valley in Kailasahar Sub-division, Baxanagar in Sonamura Sub-division and Khedachhara, Anandabazar, Subhasnagar in Dharmanagar Sub-division and reluctance of the Govt. to supply ration at controlled rate from the Govt. ration-shops.

শ্রীশচীন্দ্র লাল সিংহ :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য যে কলিং এ্যাটেনশন নোটিশ দিয়েছেন সেটাতে হাই প্রাইস রেনশান করেছেন এবং কোন রেশন সপ্ সে সমস্ত জায়গায় খোলা হচ্ছে না এ অভিযোগ করেছেন। ১৫টি রেশন সপ্ অলরেডি খোলা হয়েছে—আমতলী, গণ্ডাছড়া এবং বেলায়বাসা, সর্মা এরিয়া, তেলিয়া-মুড়া, মনু, মহলি অব মনু ভেলি, কাঞ্চনছেড়া, আনন্দবাজার এই সমস্ত জায়গায় অলরেডি খোলা হয়েছে। ফেয়ার প্রাইস সপ্ গোলাঘাটি, মোহনপুর, রাণীরবাজার, অম্পি, সালেমা, রাইমা, বক্সনগর, ফটিকরায় এবং সুভাষনগর এই সব জায়গাতে খোলার জন্য বলা হয়েছে, অতএব সে রাইসের প্রাইস সম্বন্ধে একটু হাউসকে জানিয়ে রাখা দরকার বলে মনে করি। মোহনপুর হল ৩০-৩২, গোলাঘাটি ৩০-৩১ টাকা, আমতলি ৩৭-৩৮ টাকা, গণ্ডাছেড়া ৩২-৩৫ টাকা, রাণীরবাজার ৩৩-৩৪ টাকা, তেলিয়ামুড়া ৩০-৩১ টাকা, মনু ২৮-৩০ টাকা, অম্পি ৩০-৩২ টাকা এবং আনন্দনগর ৩৫-৩৭ টাকা, সুভাষনগর ৩৫-৩৭, সালেমা ৩১-৩২, রাইমা ২৬ টাকা, বক্সনগর ২৩ টাকা, ফটিকরায় ২৮-২৯ টাকা, বিশালগড় ৩১-৩২ টাকা, দুর্গানগর ৩০-৩১ টাকা, লালসিংমুড়া ৩১-৩২ টাকা, চড়িলাম ৩১-৩২ টাকা, গোলাঘাটি ৩১-৩২ টাকা, বিশ্রামগঞ্জ ৩১-৩২ টাকা, রাণীরবাজার ৩২-৩৪ টাকা, জিরানীয়া ৩৪-৩৫ টাকা, চম্পকনগর ৩৪-৩৫ টাকা, মন্দাইনগর ৩৪-৩৫ টাকা, রাইমাতে ৩৩-৩৪ টাকা, কাতলামারা ৩৩-৩৪ টাকা, ঈশানপুর ৩২-৩৪ টাকা, কলাগাছিয়া ৩২-৩৪ টাকা, জিরানীয়া ৩২-৩৫ টাকা, কুমারঘাট ৩২-৩৫ টাকা, বামুটিয়া ৩২-৩৫ টাকা, নেহালচন্দ্রনগর ৩৬-৩৮ টাকা, চম্পামুড়া ৩৬-৩৮ টাকা এবং চৌমুনিবাজার ৩৭-৩৮ টাকা, আমতলী ৩৭-৩৮ টাকা, মোহন-পুর ৩৩-৩৪ টাকা, অতএব সমস্ত জায়গায় যখনই চাউলের দর উচ্চমুখী হয় তখনই আমরা সে সমস্ত জায়গাতে রেশন সপ্ খুলি, ফেয়ার প্রাইস সপ খোলা হয় এবং তার মধ্যে ওপেন মার্কেটও থাকে এবং সেখানেও বেঁচতে পারেন জনসাধারণ।

শ্রীআতিকুল ইসলাম :—স্যার, কলিং অ্যাটেনশনের মধ্যে যে সমস্ত জায়গাগুলির নাম উল্লেখ করা আছে সেইসব জায়গায় রেশন সপ্ খোলা হয়েছে কিনা সেটা আমি ঠিক বুঝতে পারলাম না।

শ্রীশচীন্দ্র লাল সিংহ :—মাননীয় সদস্য বলেছেন যে অমরপুর, তেলিয়ামুড়া, খোয়াই সাবডিভিশনে সেখানে রেশন সপ্ আছে, সালেমা ইন কমলপুর সাবডিভিশন, সেখানে রেশন সপ্ আছে, ফটিকরায় আছে, মনুভেলি, কৈলাসহর সাবডিভিশনে, বক্সনগর সোনামুড়া সাবডিভিশনে, খেদাছেড়া আনন্দনগর এবং সুভাষনগর এই সমস্ত জায়গাতে অর্ডার গিয়েছে টু ওপেন দি ফেয়ার প্রাইস সপ্। সেকথা আগেই বলা হয়েছে।

**MR. SPEAKER** :—The second Calling Attention Notice given by Shri Sunil Kumar Choudhury on "Great inconvenience created for the ryots by the Govt. of Tripura by printing and issuing T.R.L.R. Form 2 (see Rule 35) in English language, for the collection of Land Revenue".

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :—এখানে মাননীয় সদস্য যে কথা বলেছেন ল্যাণ্ড রিফর্ম এক্টস বা রুলসে এমন কোন ধারা নেই যে কি ভাষায় করা হবে। সেটা ইংরাজীতে করা হয়েছিল টি, আর, এল, আর. ফর্ম নং ২। তবে পাবলিকের ইনকনভিনিয়েন্স খুব হচ্ছে, অসুবিধা খুব হচ্ছে সেজন্য বাংলাতে সেটাকে করার ব্যবস্থা করা হচ্ছে।

**MR. SPEAKER** :—Then we have to take the next item. But before entering into the list of business scheduled for to-day I would like to speak a few words to the Hon'ble Members of the House. I have painfully observed that during the last few days the business of the House has not been conducted as smoothly and quietly as is desirable at times atleast on account of disturbance created in the House due to the non-observance of rules of procedure to be followed by the Hon'ble Members namely Rule No. 256 and 259. It has gone to such length that it has been taken up and adversely commented upon by the Press even in their editorials. I have had most reluctantly to order the expunction of some objectionable words from portions of the speeches. I would most fervantly appeal to the Hon'ble Members to lend me their helping hands and co-operation in conducting business of the House. I would draw their time and pointed attention to some particular rules of our Rules 256 and 259. There are quite a large number of rules. I would like to draw the attention and appeal to the Hon'ble Members to observe them as best as it is possible for them. The rules to be observed by members had been divided into two categories. One, the rules to be observed by every members so long they are in the House when the house is sitting. Another set of rules to be observed by the Hon'ble Members while they are themselves speaking in the House. Rule 256 relates to the rules to be observed by the Hon'ble Members while they will be in the House when the House is

sitting, they may not themselves be speaking. A large number of rules are there. I quote only a few to this. I draw the attention of the Hon'ble Members to Rule 256 sub-rules 3-A member shall bow to the chair while entering or leaving the House and also when taking or leaving his seat. It is further from my mind to say that members do not observe this. But in some cases there might have been lapses. Generally it is observed.

Sub-rule 4—shall maintain silence when not speaking in the House.

Sub-rule 6—shall not interrupt any member while speaking by disorderly expression or noises or in any other disorderly manner.

Sub-rule 9—shall not obstruct proceedings, hiss or interrupt and shall avoid making running commentaries when speeches are being made in the House.

Sub-rule 10—shall invariably resume his seat as soon as the Speaker stands or calls out 'Order, Order'.

Sub-rule 12—shall always address the Chair and not any individual member.

Sub-rule 14—shall withdraw unparliamentary word or expression so ruled by the Speaker.

The second category is the rules to be obserbed by the members while they themselves are speaking.

Rule 259, Sub-rule 1—The matter of every speech must be strictly relevant to the matter under discussion.

Sub-rule 2—A member while speaking or answering a question shall not (a) Give any evasive reply to any question. (b) Make a personal charge against a member of impute improper motive to a member and (d) shall not reflect on any decision of the House except on a motion for rescinding it. (e) Shall not utter treasonable, seditious or defamatory words but he may, with the permission of the Speaker, quote

them for the purposes of his argument.

(f) Shall not discuss or question any ruling or direction of the Speaker or any order of the Speaker disallowing a question, resolution or motion.

I would draw the kind attention of the Hon'ble Members to render their helping hands so that the business of the House may go on as smoothly as possible.

## DEMAND FOR GRANT

MR. SPEAKER :— Next item is Government Business—Financial. Voting on Demands for Grants for 1965-66.

Next business to-day is voting on Demands for Grants. Demand No.—31—Forests, carried over from the List of Bu ... ... 2nd April and 5 Demands, viz. Demand No. 19—Co-operation, Demand No. 21 —Community Development Project, National Extension Service & Local Dev. Works, Demand No. 22—Labour & Employment, Demand No. 23—Miscellaneous Social & Development Organisations and Demand No. 42—Capital Outlay on Grant for Development are to be disposed of.

Members have received the List of Business along with the Appendix showing the Demands to be moved by the Chief Minister and the Cut motions to be moved by the Members. Now the Chief Minister will move the Demands standing in his name one by one when I call a particular Demand and as soon as the Chief Minister has moved the Demand I shall take all the cut motions relating to that demand to be moved and there will be discussion on the demand and the cut motions. Thereafter when the debate is closed I shall dispose them one after another by voice vote.

I may also inform the Hon'ble Members that I have decided to request the Chief Minister to move the Demands No. 23—Miscellanei-

ous, Social & Development Organisations and No. 42—Capital Outlay on Grants for Development together and I shall have one general debate on these two Demands as they are of allied nature ; of course, I shall dispose of the Demands seperately.

Now, I call on the Hon'ble Chief Minister to move the Demand No. 31—Forest.

**SHRI S.L. SINGH :** - Hon'ble Speaker, Sir, on the recommendation of the Administrator, I beg to move that a sum not exceeding Rs. 27,70,600/-, [inclusive of the sums specified in Column 3 of the Schedule to the Appropriation (Vote on Account) Bill, 1965] be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1966 in respect of Demand No. 31—Forest

**MR. SPEAKER :**—There are two cut motions ag inst this demand. One by Shri Aghore Deb Barma that the demand be reduced by Re. 1/- to discuss on 'disapproval of demarcation of Forest Reserves in disregard to provisions of Indian Forest Act'. The second one by Shri Atiqul Islam that the demand be reduced by Rs. 100/ to discuss on 'Mismanagement and irregularities con mitted in the office of the Forest Department'. These cut motions have been admitted. I would now call on Shri Aghore Deb Barma.

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ডিমাণ্ড নাম্বার ৩১ ফরেষ্ট ডিপার্টমেন্টের উপর আমার একটা কাট মোশন আছে। এটা হল পলিসি কাট। কারণ ফরেষ্ট ডিপার্টমেন্টের মাধ্যমে যে সমস্ত রিজার্ভ ফরেষ্ট করা হচ্ছে এবং যেভাবে বাউণ্ডারী ডিমারকেশনগুলি করা হচ্ছে তার উপর আমার বক্তব্য আছে কারণ যে সমস্ত ফরেষ্ট ডিমার্কেশন হচ্ছে আজকে আমাদের যে মুল লক্ষ্য—দেশের উন্নতি, অগ্রগতির জন্য অর্থাৎ দেশের মানুষের ভবিষ্যত এর জন্য মানুষের মঙ্গলের জন্য আমরা ফরেষ্ট প্লেনটেশন করি, বৃক্ষ, গাছ ইত্যাদি সংরক্ষণ করি, গাছের চাষ আমরা করছি, অতএব, ফরেষ্ট রিজার্ভ আমাদের করা দরকার। এটা আমি বৈজ্ঞানিক ভাবে স্বীকার করি এবং আজকে ফরেষ্ট না থাকলে দেশের মধ্যে দেশের সয়েল এর উর্ব্বরতা শক্তি কমে যায়। তার জন্য ফরেষ্ট দরকার। এইগুলি সম্পর্কে

আমি নিজে ব্যক্তিগতভাবে সেটার দ্বিমত পোষণ করি না। কিন্তু ফরেষ্ট এর মুল যে উদ্দেশ্য সেটা হচ্ছে মানুষের ভবিষ্যত মঙ্গলের জন্য এই ফরেষ্ট দরকার। কিন্তু এখানে মানুষের মঙ্গল করার জন্য যে নীতি সেই নীতির উপর ভিত্তি করে আমরা যদি ফরেষ্ট প্লেনটেশন এবং ফরেষ্ট রিজার্ভেশন করতে চাই তার মধ্যে মানুষের মঙ্গলের জন্য যদি আমরা মানুষকে মারি তা হলে আমরা নিশ্চয় আমাদের মুল নীতি থেকে আমরা সরে যাব। এই দিক দিয়ে আমার বক্তব্য ফরেষ্ট রিজার্ভেশন করার ব্যাপারে—কারণ ত্রিপুরার এক প্রান্ত থেকে অন্য প্রান্ত পর্যান্ত এই বনভূমির মধ্যে দীর্ঘদিন যাবত মানুষ বসবাস করে আসছে এই কথা অস্বীকার করার কোন কারণ নাই। আজকে ত্রিপুরার এক প্রান্ত থেকে শেষ প্রান্ত পর্যান্ত যে কোন ভূমিতে মানুষের যে অস্তিত্ব অথবা বসবাস, মানুষ বসতি সেটা সর্ব্বত্র পাওয়া যায়। কাজেই সেইদিক দিয়ে আমাদের রিজার্ভ এই রকম ভাবে করা দরকার যাতে মানুষের মঙ্গল হয়, মানুষের উপকার যাতে হয়, যাতে রিজার্ভ ফরেষ্ট করতে গিয়ে আমরা যেন মানুষকে হয়রানি না করি। মানুষকে তার চিরস্থায়ী বসতি থেকে উৎখাত না করি। সেইদিকে নজর আমাদের রাখা দরকার। কিন্তু ফরেষ্ট আমাদের রক্ষা করতে হবে। নুতন নুতন ফরেষ্ট সৃষ্টি করতে হবে। এই সমস্ত কথার উপরে ভিত্তি করে বা এই নীতির উপরে ভিত্তি করে আজকে যে ভাবে ফরেষ্ট রিজার্ভের ডিমার্কেশনগুলি করা হচ্ছে তাতে আজকে একটা কথা পরিস্কার যে সমস্ত পাহাড়িয়া আজকে যুগযুগান্তর ধরে ত্রিপুরা রাজ্যের মধ্যে বসবাস করে আসছে আর এই ফরেষ্ট ডিমার্কেশনের ফলে মানে অবিবেচনার ফলে সমস্ত যায়গা যদি রিজার্ভ ফরেষ্টের অন্তর্ভুক্ত হয়ে যায় যার ফলে আজকে তাদের থাকা, খাওয়া, হাল কৃষি করা দিনের পর দিন যেন—প্রত্যেকটি মুহুর্ত্তে আজকে তারা একটা সংকটের মুখে পড়ছে কারণ আমি জানি আজকে মাত্র কয়েকটি ঘটনার কথা এখানে উল্লেখ করব কি ভাবে বাউণ্ডারী ডিমার্কেশন করা হয়; যেমন কালাপানীয়া—এটা একটা রিজার্ভ এলাকা তারমধ্যে আউটার বাউণ্ডারী করা হয়েছে এবং এই আউটার বাউণ্ডারীর পরে ইনার বাউণ্ডারী করা হয়েছে। কারণ আজকে এক প্রান্ত থেকে অন্য প্রান্ত পর্যান্ত যদি আউটার বাউণ্ডারী করা হয়—কিন্তু এই কথা সত্যি যে ত্রিপুরা রাজ্যে লোঙ্গা জমি, বসত বাড়ী ইত্যাদি তার ভিতরে পড়তে বাধ্য। কিন্তু একটা কথা আছে যদি ইণ্ডিয়ান ফরেষ্ট এক্ট অনুযায়ী আমরা করতে যাই যে সমস্ত বসত বাড়ী ২০০ শত বৎসরের উর্ধে অনেকদিন যাবত বসবাস করে আসছে তাদের যায়গা,

তাদের জমি, সমস্ত ঘরবাড়ীগুলি রিজার্ভ থেকে বাহির করে দিতে হয় কিন্তু সেইদিক দিয়ে ইণ্ডিয়ান ফরেষ্ট এক্টের যে আইন আছে সেই আইনগুলি এখানে কার্য্যত অবজার্ভ করা হয় না। তাতে আমরা দেখি কারণ উদাহরণ স্বরূপ আমি বলতে চাই যে কালাপানীয়ার ভিতরে বহু দিনের পুরানো বাড়ী গৈরা সর্দার পাড়া, সেখানে আম গাছ আছে, কাঁঠাল গাছ আছে, বহু পুরানো দিনের বাড়ী এখনও আছে, যেহেতু পাহাড়ী এলাকা সেই অঞ্চলে লোঙ্গা জমিগুলি বন্দোবস্ত নিলেও টিলা জমিগুলি সাধারণতঃ তারা বন্দোবস্ত নেয়না। কাজেই খাস টিলার মধ্যে বস্‌বাস করে আসছে। এই হল অপরাধ যে তাদের বসত বাড়ীগুলি খাস, অতএব সমস্ত রিজার্ভ বাউণ্ডারীর ভিতরে পড়তে হবে। সেই হিসাবে তাদের বাড়ী ঘর গুলি সমস্ত খুটীর ভিতরে পড়ে যায়। আর একটা কথা হল বংবাড়ী বলে একটা মগবাড়ী আছে, সেখানে ১৭ খান ঘর আর রামার বাড়ী সেখানে ২১ ঘর, তারপর এইভাবে কালাপানীয়া রিজার্ভ ফরেষ্ট এরিয়ার মধ্যে বাড়ী আছে। কালীপ্রসাদরোজা বাড়ী সেখানে ৯ ঘর, প্রেমচন্দ্র রোজা বাড়ী সেখানে ১৯ ঘর, কালীদে রোজা বাড়ী সেখানে ৮ ঘর, রথিচন্দ্র রোজা বাড়ী সেখানে ৭ ঘর, তারপরে গলাছা রোজাবাড়ী সেখানে ৩ ঘর এবং নবাঙ্গ রোজাবাড়ী সেখানে ৮ ঘর এইভাবে প্রায় এক দুই করে এখানে আমি যতটুকু সংগ্রহ করেছি তাতে ৪৫ খানি বাড়ী ঘর এই রিজার্ভ এর মধ্যে পড়ে যায় এবং আমি নিজে স্বচক্ষে দেখে এসেছি যে সেখানে অনেকদিনের পুরানো বাড়ী, আম গাছ কাঁঠাল গাছ আছে.তাদের বাড়ী শুদ্ধ রিজার্ভ খুটীর মধ্যে পড়ে যায়। কিন্তু ইণ্ডিয়ান ফরেষ্ট এক্ট যদি আমরা করতে যাই তা হলে যেখানে নাকি মানুষ বহুদিন তারা বসবাস করিতেছে তার বাড়ী তার জমি গুলি, যদিও খাস তবু তার বহুদিনের দখলে আছে তার বাড়ীগুলি রিজার্ভ এরিয়ার বাহিরে রেখে খুটা করতে হয়। কিন্তু সেইদিকে কোন নজর নাই। যেহেতু খাস টিলা অতএব রিজার্ভ এরিয়ার মধ্যে পড়তে হবে। বাড়ীগুলি সমস্ত খুটীর ভিতরে পড়ে যায়. এই হল অবস্থা। এই হল সাবরুমের কথা। আর অমরপুর এলাকার মধ্যে আছে এই রকম বহু ঘটনা. এমনকি রিজার্ভ বাউণ্ডারী করতে যেয়ে কোন কোন ক্ষেত্রে এমন ঘটনাও আমরা দেখছি যে ছোট ছোট এক একটা লোঙ্গা জমি, জোত পর্য্যন্ত রিজার্ভ এরিয়ার মধ্যে অন্তর্ভুক্ত করা হয়েছে। এমনকি সেখানে অনেক জোত অমরপুরের মধ্যে রিজার্ভ এরিয়ার অন্তর্ভুক্ত করা হয়েছে। যেমন তকধারা, গুধলুমা, ওয়েরাই যে সমস্ত অমরপুর বিভাগের মধ্যে বাড়ী আছে এটা বহুদিনের পুরানো বাড়ী, এই বাড়ীগুলির

আশেপাশে তাদের জোত লোঙ্গা, নাল জমি আছে, এমন কি ছোট ছোট লোঙ্গা জমি ভজির যায়গা এইগুলিকে পর্য্যন্ত রিজার্ভ এরিয়ার অন্তর্ভুক্ত করা হয়েছে। এমন কি বাড়ী শুদ্ধ। এই যদি অবস্থা হয় তা হলে তকধেরা, ধুলুমা, ওয়েরাই এই সমস্ত অঞ্চলে যে সমস্ত লোকেরা তাদের কৃষিকাজ করে, লোঙ্গা জমি তারা চাষ করে আজকে যদি তাদের বাড়ীটা রিজার্ভ এরিয়ার অন্তর্ভুক্ত হয়, খুটার ভিতরে পরে যায় তবে কিভাবে তারা তাদের গরু রাখবে, কিভাবে তারা তাদের মহিষ রাখবে, কিভাবে তারা ঘর বাড়ী করে থাকবে। এমন কি এ' রিজার্ভ এরিয়ার ভিতরে আজ যদি ঠিক ঠিক ইণ্ডিয়ান ফরেষ্ট এক্ট অবজার্ভ করা হত তাহলে বাউণ্ডারী ডিমার্কেশন করে তাদের বাড়ী, যে সমস্ত বসত বাড়ীগুলি এবং তাদের লোঙ্গা জমিগুলি এই সমস্ত বাহির দেওয়া হত, কিন্তু তা করা হয় নাই। এই রিজার্ভ বাউণ্ডারীর ভিতরে পড়ে গেছে। কাজেই তাদের বাড়ী এই রিজার্ভ বাউণ্ডারীর মধ্যে থেকে এই লোঙ্গা জমিগুলি করা দুঃসাধ্য। আজকে যদি তারা এই জমিগুলি, যেহেতু এইগুলি রিজার্ভ এরিয়ার মধ্যে পড়ে গেছে, যদি খাস জমি করে এই জমিগুলি যদি করতে হয় তা হলে সেটা নাগালের বাহিরে চলে যায়। এই সমস্ত রিজার্ভ বাউণ্ডারী মানে, আওতার বাউণ্ডারী থেকে যদি তাদের বাহিরে গিয়ে তারা বসত বাড়ী করে সেই বসত বাড়ী থেকে তাদের লোঙ্গা জমিগুলি চাষ করা তাদের পক্ষে সম্ভব না। কাজেই এই অবস্থার মধ্যে যদি এটা করা হয় তাতে আজকে গরু মহিষ চরানো ইত্যাদি সমস্ত দিক দিয়ে আজকে ভীষণ একটা অসুবিধার মধ্যে তাদেরকে ফেলা হবে। এই হল মোটা-মোটি অবস্থা। কাজেই আজকে জুমিয়াদের কথা তো বলা বাহুল্য। জুমিয়া তো অনেক আছে। তাদের সেখানে জুম কাটতে দেওয়া হয় না। এই সমস্ত আমরা যখন হাউসের মধ্যে আলোচনা করি তখন মন্ত্রী মহাশয় বলেন যে জুম কাটা আমরা বন্ধ করি নাই (রেড লাইট) মাননীয় স্পীকার, স্যার আমাকে মাত্র এক মিনিট দেওয়া হউক। জুম কাটতে দেওয়া হয়। কাজেই এই অবস্থার মধ্যে আজকে ফরেষ্ট রিজার্ভ এর যে নীতি, বিশেষ করে বাউণ্ডারী ডিমার্কেশন নীতি প্রবর্ত্তন করা দরকার। বর্ত্ত-মানে ইণ্ডিয়ান ফরেষ্ট এক্ট এর মধ্যে যে রুলস্ আছে যে পদ্ধতি আছে সেটা অবজার্ভ করে শত শতাব্দি বৎসর থেকে তারা যে সমস্ত জুমিয়া বা পাহাড়িয়া রিজার্ভের মধ্যে যারা বসবাস করতেছে তাদের,

যাদের বাড়ী খাস লেণ্ডের মধ্যে তাদের আবাদি যায়গা, তাদের বাড়ী বা তাদের জমিগুলি, তাদের আবাদি লোতা জমিগুলি আজকে তাদের দখলে ছেড়ে দেওয়া উচিত, রিজার্ভ বাউণ্ডারীর বাহিরে দেওয়া উচিত এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**MR. SPEAKER :—** I would call on Shri Atiqul Islam. He it to finish within 10 minutes.

**শ্রীআতিকুল ইসলাম :—**মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ফরেষ্ট ডিপার্টমেন্ট সম্পর্কে অনেক কথা আগেও বলেছি, সাপ্লিমেন্টারি বাজেটের সময়ও আমি তার কতকগুলি ঘটনার কথা উল্লেখ করেছি, আমি জানিনা তার কোন প্রতিকার কিছু হয়েছে কিনা। গৌরাঙ্গ দাসের কথা আমি বলেছি যে সেই বেচারাকে জোর করে ছাঁটাই করা হয়েছে, তার চাকুরি আজও হল কিনা তা আমার জানা নাই। আমি সেই পুরানো কথা টানতে চাইনা. তবুও ঘটনাগুলি উল্লেখ করা প্রয়োজন বলেই আমি ঘটনাগুলির উল্লেখ করলাম. উল্লেখ এজন্য করলাম যদি হাউসে কোন কথা বল্‌লে তার কোন প্রপার স্টেপ না নেওয়া হয়, তাহলে কোন কথা বলার কোন সার্থকতা থাকেনা, উৎসাহ বোধ করা যায় না। আজকে আমার মনে এই বিশ্বাসটা দৃঢ় হয়েছে যে বাহিরে যদি কোন মিটিং না হয় তাহলে শুধু অ্যাসেম্বলীতে বল্‌লে পরে আমাদের সরকারের কাণ্ডজ্ঞান ফিরে আসেনা।

**MR. SPEAKER—** কাণ্ডজ্ঞান is unparliamentary.

**Shri Atiqul Islam—**I withdraw it Sir, ফরেষ্ট ডিপার্টমেন্ট অনেক তারা রাস্তা করেছেন, অনেক তারা বনপথ করেছেন এবং সেই বনপথ'এ অনেক টাকা খরচ করা হয়েছে কিন্তু আজকে যদি আমরা সে সমস্ত রাস্তার খোঁজখবর নেই তাহলে দেখব যে সে সমস্ত রাস্তার কোন চিহ্ন সেখানে নাই অথচ টাকা সেখানে খরচ হয়ে গেল। এইগুলি হয় কেন, এইগুলি হয় এই জন্য যে রাস্তাটা করার পর রাস্তাটি মেনটেনেন্স'এর রেসপন্সিবিলিটি ফরেষ্ট ডিপার্টমেন্ট নেন না এবং তা বলেই রাস্তাগুলি করার পর আস্তে আস্তে সেখানে বন-জংগল হয়, সেগুলি ক্রমশঃ নষ্ট হয়ে যায়, ফলে পাব্লিকের অনেক টাকা সেখানে খরচ হয় এবং আমরা এইরকম ঘটনাও জানি যে সেখানে ঠিক ঠিক স্পেসিফিক অনুযায়ী রাস্তাটা হয়নি অথচ ফুল পেমেন্ট সেখানে হয়ে গেছে। যেমন ধরুণ গজি ছাঁচু বাগান রাস্তা বা চম্পকনগর—অমরপুর রাস্তা বা অভয়া—বাংগামুল রাস্তা বা অভয়া—কাকড়িয়া রাস্তা এইসব রাস্তাতে আজ পার স্পেসিফিকেশন করা হয়

নাই ফুল পেমেন্ট করা হয়ে গেছে, এখন এখানে এমন একটা গোলমাল থাকে যার ফলে সমস্ত স্তরেই একটা ঘুসের খেলা চলে। যে রাস্তা হল না আমার, অ্যাজ পার স্পেসিফিকেশন, অথচ টাকাটা সবটা পেমেন্ট হয়ে গেল। আমরা জানি যে উদয়পুর গকুলনগরে একবার অনেক ইলিসিট ফীলিং হল, সেটা খুব সম্ভবতঃ ১৯৬৩—৬৪। ইলিসিট ফিলিং হওয়ার পর সেই ঘটনাটা ডি. এফ. ও. সাউথ তাঁর এটেনশনে সেটা আনা হল. যে কোন কারণেই হউক সেই ঘটনার সংগে স্বয়ং ডি. এফ. ও. সাউথ জড়িত, তার কোন এনকোয়ারী হল না। তারপর সেটা সি. এফ. ও'র কাছে পর্যন্ত পৌঁছল, সেই ঘটনার আর কোন এনকোয়ারী সেখানে হলনা। ডি. এফ. ও. সাউথ সম্পর্কে কয়েকটি ঘটনা আমাদের জানা দরকার, জানা দরকার এইজন্যে তাঁর সেখানে কতকগুলি সেটিমেন্ট আছে, যেগুলির মাধ্যমে প্রচুর ইলিসিট ফিলিং হয়। কালামিঞা নামে একজন ভদ্রলোক আছে, সে খুব সম্ভবতঃ পাকিস্থানে চলে গেছে তার মারফৎ তিনি সেখানে কোন মার্কা ছাড়া তাঁর গাছ কাটেন এবং গাছ কাটিয়ে [illegible] এবং বিক্রি করে তার পয়সা ভাগাভাগি করেন। যদি খবর নেওয়া যায় তাহলে জানা যাবে আমার যে ইনফরমেশন সেই কালামিঞা ৩।৪ টু ক......অ গরলাকে যে বাড়ী করেছেন সেই বাড়ীর জন্য অনেক টিম্বার সেখানে দেওয়া হয়েছে ঐ কালামিঞা ডি এফ, ও. সাউথকে। যদি আমরা আজকে গকুলনগর রেঞ্জকে এনকোয়ারী করি তাহলে আমরা দেখব সেখানে অনেক গাছ কাটা আছে কিন্তু কোন মার্কা দেওয়া নাই। সি. এফ. ও. সাহেব একবার ১৯৬৪তে মেলাঘর গেলেন, মেলাঘর গিয়ে সেখানে অনেক গাছ [illegible] পারমিশন দিয়ে আসলেন। এখন সেই পারমিটে যতগুলি গাছ কাটার কথা তার চেয়ে অনেক বেশী গাছ কাটা হল, কাটার পর এই সমস্ত ব্যাপারে, ঘটনা সি. এফ. ও সাহেবকে জানান হল বিস্তৃন। জানান হল তার পরেও কোন এ্যাকশন নেওয়া হয় নাই। যদি এখনও যাওয়া যায় তাহলে দেখা যাবে সে সমস্ত গাছের গুঁড়িগুলি কোন মার্কা ছাড়া সেখানে পড়ে আছে, ঠিক এইরকম কতকগুলি মালপেকটিস ফরেষ্ট ডিপার্টমেন্টে চলছে যেগুলির কোনখানেই কোন কমপ্লেন করে কোন প্রতিকার পাওয়া যায় না, ফলে আমাদের বন সম্পদের প্রচুর ক্ষতি হচ্ছে। আমরা জানি কিছুকাল আগে আমাদের একজন ফরেষ্টার—চন্দ্রশেখর দেববর্মা নামে একজন ফরেষ্টার মারা যান, এখানে সে কাহিনীটা আমাদের জানা থাকা দরকার। দরকার এইজন্য যে তাঁকে নিয়ে সেখানে একটা অমানুষিক কাণ্ড হয়েছে। চন্দ্রশেখর দেববর্মা মারা যান সন্ধ্যার সময় বাগমা এরিয়াতে, তিনি সন্ধ্যার সময়

মারা যান, যখন তিনি মারা যান তখন সি. এফ. ও. সাহেব ছিলেন গর্জিতে, ডি. এফ. ও. ছিলেন তখন হেডকোয়ার্টারে। সি. এফ. ও. সারারাত্রি সেখানে কাটালেন, একবারও এসে দেখলেন না লোকটা যে কেন মারা গেল, কি হল, কি বৃত্তান্ত, তার কোন খোঁজখবর নেওয়ার তিনি কোন প্রয়োজন বোধ করলেন না। মারা যাওয়ার পর আগরতলায় তাঁর স্ত্রী আছে, তাঁর আত্মীয়-স্বজন আছে তাঁদের কারও কাছে কোন খবর পাঠালেন না। সারারাত সেখানে ডেড বডি পড়ে রইল, লোকমুখে খবর পেয়ে এখান থেকে তাঁর স্ত্রী বাসে করে সেখানে গেলেন এবং ট্রাকে করে তাঁর ডেড বডি সেখান থেকে আগরতলায় নিয়ে আসা হল। একজন গভর্ণমেন্ট এমপ্লয়ি এবং একজন ফরেষ্টার তাঁর ডেড বডি আনবার জন্য গভর্ণমেন্ট থেকে কোন অ্যারেঞ্জমেন্ট করা হলনা, যেখানে সি. এফ. ও নিজে গর্জিতে বসে আছেন। তিনি ফেরার সময়ও কি হল না হল সেটার খোঁজখবর নেওয়া প্রয়োজন মনে করলেন না। সোজা ফিরে আসলেন আগরতলায় অফিসে। ফিরে আসার পর যখন এ সম্পর্কে উপর থেকে তল্লাসি করা হল যেভাবেই হউক কর্তৃপক্ষ জানলেন যে ফরেষ্টার মারা গেছেন, তার কি হয়েছে তখন তিনি খোঁজখবর করে একটা রিপোর্ট তৈরী করলেন এবং আমি শুনেছি যে এটা নিয়ে অনেক গোলমাল হয়েছিল, মামলা মোকদ্দমা হওয়ার কথা ছিল এবং সেটাকে হাস আপ করার জন্যই পুরস্কারের ঘোষণা করা হয়েছে। এই কথাটা এইজন্য বললাম যে, এই সি, এফ. ও-র অন্যায় ব্যবহারে সমস্ত ফরেষ্ট ডিপার্টমেন্ট অত্যন্ত অতিষ্ট এবং যদি কোন ফরেষ্ট এম্প্লয়ির কাছে যাওয়া যায় তাহলে তারা বলবে এটা সি. এফ. ও নয়, হিটলার এবং তাঁকে তারা হিটলার নাম দিয়েছেন। আজকে যে চন্দ্রশেখর দেববর্মাকে আদর্শ কর্মচারী বলে পুরস্কৃত করা হয়েছে, এই সি. এফ, ও. যখন চম্পকনগর বাগানে আগুন লাগে তখন তাঁর কাছ থেকে ক্ষতিপূরণ আদায় করেছিলেন এবং সেই ক্ষতিপূরণ প্রত্যেক মাসে তাঁর বেতন থেকে কেটে মৃত্যুর আগেও সে ক্ষতিপূরণ দিয়ে যাচ্ছিলেন আর কেটে আদায় করা হচ্ছিল। ভাবছিল এত হাজার টাকা ক্ষতিপূরণ আমি কতকালে শেষ করব। যখন বাগমাতে আবার আগুন লাগে তখন তিনি ভাবলেন আমার ত আরেকটা বিপদ, একবার আমি ক্ষতিপূরণ দিয়ে আসছি যখন চম্পকনগরে আগুন লাগল, আবার লেগেছে বাগমাতে, এইবারও আমার আরও টাকা কাটবে, আমি ত শেষ হয়ে যাব। তিনি চীৎকার করে বললেন, "আমি শেষ হয়ে গেলাম"। এই কথা বলেই

সেখানে তিনি মারা গেলেন। ভয়েতেই তিনি মারা গেলেন। হার্টফেল করলেন এজন্য যে, আমি একবার টাকা দিয়ে আসছি চম্পকনগর আগুন লাগার ফলে, আবার ভাগ্যের ফেরে এখানে আমাকে টাকা দিতে হবে। আমারত বাঁচবার আর কোন পথ খোলা নাই। সেই ভয়েই হার্টফেল করলেন। উর্ধ্বতন কর্তৃপক্ষ সম্পর্কে কি রকম ভয় বা ভীতি থাকলে পরে একজন এম্পলয়ির এইরকম মনোভাব হতে পারে, মিনিষ্টার কমসার্ন্ড-এর আমি দৃষ্টি সেদিকে আকর্ষণ করতে চাই। আকর্ষণ করতে চাই এইজন্য যে, যদি সি. এফ. ও-র এই স্বেচ্ছাচারিতাকে আমরা বন্ধ করতে না পারি তাহলে আমরা কোন সময়েই এইসব এম্পলয়িজদের দিয়ে কাজ করাতে পারব না। যে কোন এম্প্লয়ী যদি কোন সাধারণ কাজ নিয়েও তাঁর কাছে যায় তবে তার একটা না একটা দোষ, বা একটা না একটা ত্রুটি তিনি বের করবেনই এবং বের করে তাকে নানারকম অশ্লীল ভাষায় গালাগালি করবেন, যাচ্ছেতাই বলা হয় যার ফলে কোন এমপ্লয়ী সহজে তাঁর কাছে যেতে চান না। তিনি কিভাবে গভর্ণমেণ্ট গাড়ী বা গভর্ণমেন্ট পেট্রল ইত্যাদি পার্সন্যাল পারপাসে ইউজ করেন—এটা যদিও একা তাঁর দোষ নয়. প্রত্যেক গভর্ণমেন্ট অফিসারই এটা করে থাকেন, আজকে করেই'এ আসছি বলে ফরেষ্টের কথা বলছি। মন্ত্রীরাও করে থাকেন। সরকারী গাড়ী কংগ্রেসের কাজে ব্যবহার করে থাকেন, সি, এফ. ও করবেন সেটা অস্বাভাবিক কিছু নয়। সে সম্পর্কে একটি ঘটনা উল্লেখ করতে চাই। সি.এফ,ও সাহেবের এক আত্মীয়ার মেয়ের অন্নপ্রাসন হবে সোনামুড়ায়। এখন সোনামুড়ায় যেতে হয়, অন্নপ্রাসন হচ্ছে, না গেলেও নয় কাজেই যে তারিখে অন্নপ্রাসন হবে ঠিক সেই তারিখে সোনামুড়ায় একটা টুর প্রোগ্রাম হয়ে গেল। ৫ই মার্চ্চ হল অন্নপ্রাসন. সম্ভবতঃ তাঁর ভাগ্নী হবে, ঠিক ৫ই মার্চ্চ সি, এফ, ও সাহেবের একটা ট্যুর প্রোগ্রাম হয়ে গেল। তিনি ট্যুর প্রোগ্রামও করে আসলেন, ভাগ্নীর অন্নপ্রাসনও খেয়ে এলেন। ঠিক এইভাবে বিভিন্ন অফিসারা আমাদের গভর্ণমেন্টের গাড়ী ইউজ করে থাকেন। সি, এফ, ও সাহেবের অফিসে অনেক পত্রিকা রাখা হয়—আনন্দবাজার, যুগান্তর ইত্যাদি। এখন আইনমত আমাদের পত্রিকা বিক্রির যে পয়সাটা সেটা গভর্ণমেন্ট ফাণ্ডে জমা হওয়ার কথা। আপনারা যদি কেউ খোঁজ করে দেখেন তাহলে দেখা যাবে সে সমস্ত পয়সার কোন হিসাব সেখানে নাই।

সেই পয়সা যে কোথায় গেছে তা কেউ বলতে পারেনা এবং আমরা এইরকম শুনে থাকি যে এগুলি নাকি সি, এফ, ও সাহেব নিজেই বিক্রি করে নিজেই খরচ করে থাকেন। অজুহাতের কোন অভাব নেই এবং অজুহাত দেওয়া যেতে পারে যে এগুলি সি, এফ. ও-র অফিসের পেকিং-এর কাজে লাগে। কিন্তু এত পত্রিকা শুধু পেকিং-এর পারপাসে লাগে কিনা সেটা একবার দেখা দরকার এবং যে পত্রিকা নাকি সি, এফ, ও-র অফিসে রাখা হয়, সেগুলি বিক্রি করে সেই বিক্রির পয়সাটা সি, এফ, ওর অফিসে জমা হয় কিনা সেই খোঁজ খবরটা আমাদের নেওয়া দরকার। সি, এফ, ওর অফিসেতে বোধ হয় খুব বেশী সময় ওভারটাইম ওয়ার্ক করানো হয়। কিন্তু সেখানে সবচেয়ে কম ওভারটাইম ওয়েজ দেওয়া হয়। অর্ডার বুকে অর্ডার ইস্যু করা আছে যে তোমাকে বন্ধের দিনেও কাজ করতে হবে কিন্তু তুমি কোন ওভারটাইম ওয়েজ পাবে না। এপ্রিল অথবা মার্চ মাসের অর্ডার বুক যদি দেখা হয়, এনকোয়ারী করা হয় তাহলে দেখা যাবে যে, সেখানে সেরকম অর্ডার দেওয়া আছে যে বন্ধের দিন কাজ করতে হবে, কিন্তু কোন ওভারটাইম ওয়েজ তুমি পাবেনা। ফেবরুয়ারী মাসের অর্ডার বুকও আপনারা খোঁজ করে দেখতে পারেন। কাজেই এইসব জিনিষগুলি যিনি নাকি ফরেষ্ট এর কনসার্নড মিনিষ্টার, তাঁর দেখা উচিৎ। যদি এই সমস্ত অন্যায় বা অবিচার সেখানে চলে তাহলে একটা ডিপার্টমেন্ট-ই বা কি করে চলে বা একটা এমপ্লয়ীই বা সেখানে কি করে কাজ করতে পারে? কিছুকাল আগে সদরের বিভিন্ন ফরেষ্ট অফিসে অর্ডার ইস্যু করা হল যে আট আনা করে per K. G. সোনালের সীডস দিতে হবে কালেকশন করে। এখন আট আনা করে সোনাল সীডস পাওয়া যায় কিনা বা এই আট আনা যে দেওয়া হল সেটা কিসের কস্ট? সেটা কি তার পার্চেজিং কস্ট না সে যে ঘুরে ঘুরে জোগার করল, সেটার কস্ট? কিসের কস্ট কোন কথা নাই। আট আনা করে পার কে.জি, তোমাকে দেওয়া হবে, তুমি আমাকে ৮০ কে, জি, কি ১০০ কে, জি. সোনালের সীডস প্রকিওর করে দাও। এখন কি করবে? তাকে সোনালের সীডস প্রকিওর করতে হবে আট আনা করে কে জি,। তখন সে কি করে? না, তার গার্ডকে পাঠিয়ে দেয়। সে গ্রামে গ্রামে ঘুরে, মানুষের বাড়ী বাড়ী ঘুরে সীডস কালেকশন করে নিয়ে আসে। সারাদিন সে পরিশ্রম করল এই কাজে। তারপর সে সীডস নিয়ে আসল। যে পরিমাণ সীডস যোগাড় হল সেটা অবশ্য জমা দেওয়া হল। এখন আমার জিজ্ঞাস্য হচ্ছে এই যে আট আনা করে, এটা কি হিসাবে দেওয়া হল? সেটা কি তার সীডস-এর দাম অথবা সে যে ঘুরে ঘুরে যোগাড় করল তার পারিশ্রমিক? ফর হোয়াট পারপাস তার কোন মেনশান নাই। ফলে যিনি ফরেষ্টার তাঁর একটা

অসহনীয় অবস্থার মধ্যে পড়তে হয়। কেননা যোগাড় করতে না পারলে চাকরী নিয়ে টানাটানি হবে। এই জিনিষটাকে একটু ক্লারিফাই করা উচিৎ। এটা কি সীডসের কস্ট না লেবার কস্ট অথবা ফর হোয়াট? আমাদের এখানে যারা ফরেষ্টার আছে বা রেঞ্জার আছে তাদের কোন ইউনিফরম দেওয়া হয় না। তারা কোন ইউনিফরম ছাড়াই চলেন বা তাঁরা নিজেদের কস্টে ইউনিফরম তৈরী করেন। আমার মনে হয় এই সিসটেমটাকে পরিবর্ত্তন করা দরকার। গভর্ণমেণ্ট থেকে তাদের ইউনিফরম দেওয়া উচিত। কারণ এখানে তাদের যখন আমরা ফোর্স করি যে তোমাকে ইউনিফরম পরে থাকতে হবে তখন গভর্ণমেণ্ট তাদের কোন ইউনিফরম সাপ্লাই করবেন না সেটা বাঞ্ছনীয় নয়। অনেক ফরেষ্ট অফিসে কোন পানীয় জলের ব্যবস্থা নাই। যেমন কামালঘাট বা আমতলী ইত্যাদি জায়গাতে ফরেষ্টার কাজ করছে, কিন্তু সেখানে কোন ড্রিংকিং ওয়াটারের ব্যবস্থা নাই। ফলে তাদের অত্যন্ত অসহনীয় অবস্থার মধ্যে থাকতে হয়। আমি অবশেষে একটা ব্যাপার এখানে রেফার করব সেটা হল এই যে, ফরেষ্ট ডিপার্টমেণ্টের অনেক এমপ্লয়ীকে উইদাউট অবজার্ভিং প্রেসক্রাইবড রুলস তাদের নানারকমভাবে ছাঁটাই করা হয়েছে, টার্মিনেট করা হয়েছে, ডিগ্রেড করা হয়েছে। আবার তারা হয়ত কোর্টে কেস করে ফিরে আসছে। এখন এইকথা আমাদের এখানে বারবার বলা হয়ে থাকে যে উইলফুলি করা হয়নি। এখন আমি সেটা আগেই দেখাবার চেষ্টা করেছি যে এর সঙ্গে কোন উইলফুলের সম্পর্ক নেই। কারণ গভর্ণমেণ্টের যে মেমরেণ্ডাম সেখানে তাঁরা পরিষ্কার বলেছেন যে আইদার উইলফুলি দে ডিড নট অবজার্ভ অর থ্রু নেগলিজেন্স ফেইলড্ টু অবজার্ভ দি প্রপার প্রসিডিওর।

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—এটা কোন সনের? বোধ হয় ১৯৬১র।

শ্রীআতিকুল ইসলাম :—এটা কি অ্যামাণ্ড করা হয়েছে, এটা কি ইনভেলিড?

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—না এটা অনেক আগের।

শ্রীআতিকুল ইসলাম :—কাজেই সার্কুলার যদি ইনভেলিড না হয়ে থাকে তাহলে এখানে পরিষ্কার যে আইদার উইলফুলী অর থ্রু নেগলিজেন্স এখানে পরিষ্কার করে বলে দেওয়া আছে যে কি করে অফিসার যার অপরাধে বা যার ত্রুটিতে একটা এম্পলয়ীকে ডিগ্রেড করা হল বা টার্মিনেট করা হল আগে তার থেকে কেন যে মানিটা রিকভারী করা হবে না তার আমি কোন কারণ খুঁজে পাই না। জে. সি. কোর্টে রিজার্ভ ফরেষ্ট সম্পর্কে আমি একটা বলছি (এট দিস ষ্টেজ দি রেড লাইট ওয়াজ লিট) দু'মিনিট স্যার। উদয়পুরে রিজার্ভ ফরেষ্ট করা হল। রিজার্ভ ফরেষ্ট করার পর উদয়পুরের তারা কেস করল জে. সি.

কোর্টে এবং জে. সি. কোর্টে গভর্ণমেন্ট হারল। জে. সি.-র কোর্টে গভর্ণমেন্ট হারার পর সি. এফ. ও. জিদ করল এবং সেই মোকদ্দমা সুপ্রিম কোর্টে গেল। সুপ্রীম কোর্টে গিয়েও গভর্ণমেন্ট সেখানে হারলেন। এখন এই যে এত বড় একটা হেভী কষ্ট, আমাদের অফিসাররা দিল্লী গেছেন ফিরে এসেছেন টি. এ. ইত্যাদির জন্য কে রেসপনসিবল? যে গভর্ণমেন্ট অফিসার জিদ করেছেন, যার জিদের ফলে গভর্ণমেন্টের এতগুলি টাকা লস হল এটার জন্য সে-ই রেসপনসিবল। কাজেই মানি যদি রিকভারী করতে হয়, তার কাছ থেকে করার কথা। কিন্তু আজ পর্য্যন্ত আমরা জানিনা যে সি. এফ. ও.র কাছ থেকে প্রপার প্রসিডিওর অবজার্ভ করেনি বলে কোন টাকা রিকভারী করা হয়েছে কিনা। এটা শুধু সি. এফ, ও.র কথা নয় বিভিন্ন ডিপার্টমেন্টে বিভিন্ন অফিসার এটা করে থাকেন। উইদাউট অবজার্ভিং প্রেসক্রাইবড রুলস এম্পলয়ীকে টার্মিনেট করে, ছাঁটাই করে, অনেক কিছু করে। তারপর তারা মামলা মোকদ্দমা করে অনেক হাঙ্গামার পর তারা ফিরে আসেন। ফিরে আসার পর কোন ক্ষেত্রেই যে অফিসার রেসপনসিবল তার থেকে মানিটা রিকভারী করা হয় নি। ফলে এইভাবে এই সমস্ত অফিসার খুব ইনড লাজনস পায়। তারা একটা প্রশ্রয় পায়। কারণ তারা দেখছে যে আমি একটা অন্যায় করলে পরেও আমার সেই অপরাধে কেউ অ্যাকশন নিচ্ছে না এবং যদি আমরা সেখানে এই সমস্ত অ্যাকশন না নেই তাহলে যে সমস্ত অফিসার অন্যায় করে তারা কোন সময় কোন অন্যায় থেকে বিরত হবে না এবং আমাদের এমপ্লয়ীদেরও কোন প্রটেকশন আমরা দিতে পারব না। কাজেই আমি এইদিকে হাউসের এটেনশনটা নিতে চাই।

**MR. SPEAKER :**—Shri Promode Ranjan Das Gupta., Please try to finish within 8 minutes.

**শ্রীপ্রমোদরঞ্জন দাসগুপ্ত :**—মাননীয় স্পীকার মহোদয়, আমি ফরেষ্ট সম্বন্ধে দু'চারটা কথা বলছি। এটা সত্যি কথা যে আমাদের ত্রিপুরা নানা কারণে ডিফারেষ্টেশন হয়েছে এবং তার অ্যাফরেসটেশন তার বৃষ্টির জল আটকাবার জন্য এবং জমির ফার্টিলিটির জন্য এবং সেদিক থেকে যে প্রচেষ্টা হয়েছে সেটাকে পরিপূর্ণ সমর্থন আমরা করব। কিন্তু একটা জিনিস আমাদের লক্ষ্য রাখতে হবে যে আমরা রিজার্ভ ফরেষ্ট করি আর যাই করি সেখানে যেসব ভিলেজার্স আছে তাদের স্বার্থ রক্ষা করতে হবে। প্রথমতঃ—এই জিনিসটার দিকে আমি লক্ষ্য রাখছি যে ফরেষ্ট ভিলেজ। আমি এই ব্যাপারে চীফ ফরেস্ট অফিসারের সাথে দেখা করেছিলাম। তিনি আমাকে বলেছেন যে যারা রিজার্ভের মধ্যে পড়বে তাদের ফরেষ্ট ভিলেজার্স

হিসাবে গ্রহণ করা হবে এবং সেই হিসাবে যারা মোহনপুর এবং সিধাই এলাকায় বড়মুড়ার পাহাড়ে যারা পড়েছেন তাদের অনেকেই ত্রিপুরা রাজ্যের ফরেষ্ট ভিলেজার্স হিসাবে আছে। তবে এই ফরেষ্ট ভিলেজার্স যারা হবে তাদের বাঁচবার একটা পথ করতে হবে। প্রথমতঃ যে সব জায়গা তারা আবাদ করেছে সেইসব জায়গা তাদের দেওয়া উচিৎ। দ্বিতীয়তঃ তাদের জুমিয়া হিসাবে যে রিহেবিলিটেশন গ্রান্ট, সেই গ্রান্ট তারা যাতে পায় তার ব্যবস্থা করা উচিত। তারচেয়ে বড় কথা হচ্ছে যে দিন পড়েছে ফরেষ্টের মধ্যে প্লেনওয়ার্ক হবে সেই কাজে এইসব ফরেষ্ট ভিলেজার্স যারা আছে তাদের ছেলেমেয়েদের সেই কাজে সুযোগ এবং প্রায়রিটি দেওয়া উচিত। সেই দিক দিয়ে প্রভিশন রাখা উচিত এবং স্পেসিফিক ডিরেকশন থাকা উচিত। আর একটা কথা হচ্ছে যে জিনিসটা হচ্ছে আজকালকার দিনে সাধারণ প্রজাদের পক্ষে দুর্বিসহ সেটা হচ্ছে ফ্রি লেবার। যারা ফরেষ্টে জুম করে এবং রিজার্ভ এলেকায় আছে তাদেরকে বলা হয় একটা সময় তারা বিনা বেতনে বিনা পয়সায় খাটতে হবে। এটা আজকের দিনে চলতে পারে,না। যে শ্রম তারা দান করবে সেই শ্রমের জন্য তাকে বেতন দিতে হবে না? আজকে যে দিন যে অবস্থা, যেভাবে জিনিসপত্রের দাম বেড়ে গেছে, সাধারণ গরীব প্রজাদের যে আর্থিক অবস্থা দাঁড়িয়েছে তাতে এইসব কাজ করলে ফ্রি লেবার নেওয়া উচিত নয়, তাদেরকে বেতন দেওয়া উচিত। আমি জানি সদর অফিসের সি, এফ, ও তিনি মোহনপুর এলেকায় বলেছেন যে, জুম করলে পরে ফ্রি লেবার দিতে হবে। সেই কথাটা আমার কাছে রিপোর্ট হয়েছে এবং ফরে ভিলেজাররাই বলেছে। তাই আমি এদিকে দৃষ্টি আকর্ষণ করছি যে এই জিনিষটা যাতে না হয়। আর দ্বিতীয়তঃ আমি দেখেছি যে, জোত ল্যাণ্ড যে গাছ গাছড়া আছে তার উপর সার চার্জ্জ দিতে হয়। এই যে আমি বলেছি যে জোত ল্যাণ্ডের উপর যে গাছ সেই গাছের উপর মাশুল নেওয়া—কারণ ত্রিপুরায় দুইটি ফরেষ্ট অ্যাক্ট আছে। একটি ত্রিপুরা ফরেষ্ট এ্যাক্ট, আর একটি ইণ্ডিয়ান ফরেষ্ট এ্যাক্ট। ইণ্ডিয়ান ফরেষ্ট এ্যাক্টে জোত ল্যাণ্ডের গাছের উপর মাশুল লাগেনা। অতএব সেটা প্রিভেইল করা উচিত এবং সেই দিক দিয়ে আমি বলছি যে ইণ্ডিয়ান ফরেষ্ট এ্যাক্ট এর যে প্রভিশন আছে সেই প্রভিশনটা মেনে নেওয়া উচিত এবং এই যে সারচার্জ্জ, জোতের গাছের উপর সারচার্জ্জ সেটা যাতে না নেওয়া হয় তা আমাদের দেখা উচিত।

আর একটা হচ্ছে রোড সাইড প্লেনটেশন। এখানে একটা প্রভিশন হচ্ছে রোড সাইড প্লেনটেশন, সেখানে আমরা দেখছি অনেক গাছ রক্ষণাবেক্ষণের

অন্য বা কোন কারণে হউক নষ্ট হয়ে যাচ্ছে। সেইগুলি যাতে উপযুক্তভাবে রক্ষণাবেক্ষণ হয় তার কোন প্রচেষ্টা ফরেষ্ট ডিপার্টমেন্টের নাই। গাছ যারা লাগায় লাগানোর পরই দায়িত্ব শেষ। এই জিনিসটা আমাদের মনে রাখা উচিত যে বহু টাকা, যে অর্থ ব্যয় হচ্ছে, এই গাছগুলি যে উদ্দেশ্যে করা সেই গাছগুলি যদি নাই থাকে তাহলে সেই উদ্দেশ্য সাধন হয় না। অতএব রোড সাইড প্লেন্টেশনের দিকে আমাদের নজর দেওয়া দরকার।

আর একটা হচ্ছে আমাদের যারা ক্লাস ওয়ান বা ক্লাস টু ফরেষ্ট অফিসার তাদের রিক্রুট করার আগে তাদের ট্রেনিং দেওয়া দরকার। কাজেই ফরেষ্ট ডেভলপমেন্ট ত্রিপুরায় করা দরকার, বিশেষভাবে করা দরকার এবং সেইদিকে আমাদের ত্রিপুরার আরও বাড়বে, ত্রিপুরার সম্পদও বাড়বে। সেইদিক দিয়ে আমার মনে হয় ত্রিপুরার একটি ফরেষ্টট্রেনিং ইনষ্টিটিউট থাকা দরকার। তার কোন প্রভিশন নাই। মনে করব যে ওয়েষ্ট বেঙ্গলে আছে এবং ত্রিপুরায় যে বন সম্পদ আছে সেইদিক দিয়ে চিন্তা করে আমাদের ছেলেরা এখানে যাতে ট্রেনিং পায় তার ব্যবস্থা করার জন্য এখানে একটা ইনষ্টিটিউট রাখা দরকার এবং প্রত্যেকটা ফরেষ্ট অফিসে বিট অফিসগুলিতে পানীয় জলের ব্যবস্থা করা দরকার, কারণ আমি দেখেছি সীমনা এলাকায় রামশংকরপাড়া সেখানে পানীয় জলের ব্যবস্থা না থাকে তা হলে সেই ফরেষ্ট অফিসের যারা কর্মচারী তাদের অবস্থা দুর্বিসহ হয়ে উঠে। সেইদিক দিয়ে চিন্তা করে সেই সমস্ত ফরেষ্ট অফিসে পানীয় জলের ব্যবস্থা রাখা দরকার। ফরেষ্ট গার্ড থেকে আরম্ভ করে সকলকেই ইউনিফরম এবং কিডস দেওয়া দরকার এবং স্পেসিয়েলিষ্ট যারা, যাদের জঙ্গলে যেতে লাগে আমি দেখেছি তারা খালি পায়ে যায়, বাধ্য হয় যেতে, কারণ এইগুলি কিনবার মত শক্তি তাদের নাই। সেইদিক দিয়ে তাদের প্রভিশন রাখা দরকার। আর কয়েকটা কথা বলব—ইস্যু অফ লাইসেন্স—আমি নিজে লক্ষ্য করেছি এবং জানতে পেরেছি এই জিনিষটা ফরেষ্ট ট্রেনিং-এর জন্য লাইসেন্স পার্মিশন করার ব্যাপারে লোকেরা, সেই লাইসেন্স পারমিশন যতদিন পর্য্যন্ত আগরতলা অফিসের যদি দুই চার টাকা দাক্ষিণা না দেওয়া হয় ততদিন পর্য্যন্ত তাদের একটা লাইসেন্স প্রেরণ করা হয়না এবং সেই লাইসেন্স প্রেরণ যাতে লাইসেন্সটা তাড়াতাড়ি যায় সেই চেষ্টাটা, সেইদিকে নজর দেওয়া উচিত। দ্বিতীয়তঃ আমাদের প্রত্যেকটা ফরেষ্ট অফিসে. প্রত্যেক ফরেষ্ট অফিসারকে, ফরেষ্টারকে, প্রত্যেক বিট অফিসে তিন মাসের যে বিড্ পার্মিট, তিন মাসের যে পার্মিট সেটা দেওয়ার ক্ষমতা দেওয়া উচিত। তাহলে গরীব যারা, ওয়ার্কার যারা, ভিলেজার

যারা তাদের পার্মিট অতি সহজে দিতে পারে। সেই ব্যবস্থা নাই। কারণ সি, এফ. ও ছাড়া কিম্বা রেনজার ছাড়া সেই পার্মিট কেহ দিতে পারে না।

MR. SPEAKER—I would call on Shri M. L. Bhowmik.

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা সকলে এই কথা জানি যে ত্রিপুরা এক সময়ে বনসম্পদে সমৃদ্ধ ছিল এবং এই সমৃদ্ধির কথা আমরা রূপকথার কাহিনীর মত শুনেছি। কিন্তু কালক্রমে ত্রিপুরার এই বন-সম্পদ ধ্বংসের মুখে চলে যায় এবং ক্রমে ক্ষয়িষ্ণু হতে থাকে। যার জন্য—

MR. SPEAKER :—I would request the Hon'ble Minister to finish within 10 minutes. Time at our disposal is short.

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—বনায়নের জন্য আমাদের সরকার বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করেছেন। ত্রিপুরা রাজ্যে প্রিপ্লেন পিরিয়ডে মাত্র ২০০ একর জমিতে আমাদের প্লেনটেশন ছিল। ক্রমে ক্রমে প্লেনটেশন আমরা যা করছি তার মোটামোটি একটা বর্ণনা আমি হাউসে দিতে চাই। ফাষ্ট প্লেন পিরিয়ডে ১,৪৩৫,২০ একর আমরা প্লেনটেশন করি, সেকেণ্ড প্লেন পিরিয়ডে ৪,০৫২.৫০ একর আমরা প্লেনটেশন করি এবং থার্ড প্লেন পিরিয়ডে ২০,০৬৫,৫০ একর ইতিমধ্যে আমরা প্লেনটেশন করি। এই প্লেনটেশন আমরা শুধু মূল্যবান বৃক্ষই করছি না রবার, ছাকাই, ডালখিয়া প্রভৃতি গাছ ও প্লেনটেশন এখানে চলছে।

MR. SPEAKER :—I would request the Hon'ble Minister to speak with an eye to the Cut Motions and the arguments put forward.

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ইয়েস আই এম গোইং টু দেট পয়েন্ট। এইভাবে ত্রিপুরায় আমরা পরিকল্পনা অনুযায়ী বনায়নের উদ্যোগ করছি এবং অনেক-দূর আমরা অগ্রসর হয়েছি। আমার এই বর্ণনা হতে আশা করি হাউস বুঝতে পারছেন। আমরা এই ব্যাপারে ১৮৮.৯১ একর বনভূমি ফরমেলি রিজার্ভ করেছি। রিজার্ভ সম্পর্কে মাননীয় বিরোধী পক্ষের সদস্য মহাশয় বলেছেন যে এইটা আইন অনুযায়ী আমরা রিজার্ভ করছি না। কিন্তু আমরা ইণ্ডিয়ান ফরেষ্ট এক্ট অনুযায়ী আমরা ফরেষ্ট রিজার্ভ করে আসছি। বোধ হয় সেই আইনের খবর তাঁরা রাখেন না এইজন্যই বলেন যে আইন অনুযায়ী রিজার্ভ ডিমার্কেশন ফরেষ্ট এরিয়া করা হচ্ছে না। লোকেল গভর্ণমেন্ট আণ্ডার ইণ্ডিয়ান ফরেষ্ট এক্ট থি সেকশন বন অঞ্চলের যে কোন অংশকে রিজার্ভ করতে পারেন। প্রথমে এটার একটা নোটিফিকেশন দেওয়া হয় গেজেটে. যে কোন অঞ্চল যেটা গভর্ণমেন্ট রিজার্ভ করার সিদ্ধান্ত গ্রহণ করেন সে অঞ্চলের অবস্থান এবং একটা পরিমাণ মোটামুটিভাবে উল্লেখ করে ঘোষণা প্রচার করা হয়, তারপর

আণ্ডার সেকশন ৬ একজন ফরেষ্ট সেটেলমেন্ট অফিসার নিযুক্ত হন, তিনি সেই এরিয়া সার্ভে করেন এবং সেখানে কোন লোকের জায়গা আছে কিনা সেটা তিনি অনুসন্ধান করে তিনি একটা প্রক্লেমেশান দেন, তিন মাস ষ্টাডি করে, সিচ্যুয়েশ্যান সেই ফরেষ্ট এরিয়াতে কারো কোন জায়গা পড়েছে কিনা, কারো কোন সত্ব আছে কিনা ইত্যাদি. আপত্তি আছে কিনা জানাবার জন্য তিন মাস সময় দিয়ে তিনি একটা প্রক্ল্যামেশন দেন। কাজেই তিন মাসের মধ্যে যারা আপত্তি করে, তাদের আপত্তি তিনি শুনেন, তাদের বক্তব্য তিনি শুনেন, শুনে তারপর তিনি যে রিপোর্ট দাখিল করেন সেই রিপোর্টের ভিত্তিতে গভর্ণমেন্ট একটা ফাইন্যাল নোটিফিকেশন দেন রিগার্ডিং টু ফরেষ্ট রিজার্ভ এরিয়া। কাজেই যে এটা করে, আপত্তি না শুনে, হিয়ারিং না দিয়ে এই বাউণ্ডারি ডিমার্কেশন হচ্ছে সেটা ঠিক নয়। রীতিমত হিয়ারিং শুনে অবজেক্‌শন শুনে তারপর যদি প্রয়োজন হয় ফরে এরিয়া থেকে কোন কোন জায়গা এক্সক্লুড করে দেওয়া হয়। এটা আমরা সকলেই জানি যে এইযে আইনের বিধান পুরাপুরিভাবে অনুসরণ করা হচ্ছে, কাজেই মাননীয় সদস্য যে বলেছেন যে কোন কোন জায়গাতে, কালাপানিয়ার কোন কোন অঞ্চলে তারা বহুকাল যাবৎ সে জায়গাতে তারা আছে এবং পুরানো বাস্তুভিটা থেকে তাদের উচ্ছেদ করা হয়েছে, আমার মনে হয় তাঁরা তার কোন খবর রাখেন না, সেটেলমেন্ট অফিসার তিন মাস পর্যান্ত অনুসন্ধান করে কোন আপত্তি আছে কিনা তিনি জানবার জন্য চেষ্টা করেছেন, নোটিফিকেশন দিয়েছেন, তার খবর হয়ত তারা রাখেন না, সেজন্য হয়ত তিন মাস পরে যখন ফাইন্যাল নোটিফিকেশন হয়ে গেল তখন হয়ত আসতে পারেন, তখন হয়ত আপত্তিও তারা দিতে পারেন কিন্তু তখন আর কোন উপায় থাকেনা কাজেই তিন মাস যখন সময় দেওয়া হয় আপত্তি দেওয়ার জন্য সেটা যদি কেউ না শুনে, পরবর্ত্তী সময়ে আপত্তি উত্থাপন করেন যে এই জায়গা আমার খাস জোত প্রভৃতি সত্ব জানিয়ে যদি তারা আপত্তি করেন সেটা শুনবার কথা নয়। তবে নিশ্চয়ই আমার মনে হয় তারা সে অনুযায়ী কাজ করেন নি যার জন্য তারা ফরেষ্ট এরিয়া থেকে এক্সক্লুডেড হননি। আমি জানি অনেক জায়গাতে—ধর্ম্মনগরের জুরি অঞ্চলে যেটা সরকারী রিজার্ভ এরিয়া বলে ঘোষণা করেছিল, রিজার্ভ করবেন বলে সেই এরিয়াতে সেটেলমেন্ট অফিসার তার যে প্রক্ল্যামেশন সেই প্রক্ল্যামেশন আমি দেখেছি তাতে অনেক ট্রাইবেলস তাদের জায়গা বা নন-ট্রাইবেলস তাদের জায়গা তারা ফিরে পেয়েছে. তারা টাইমলি অবজেকশন দিয়েছে এবং সেটা হিয়ারিং করেছেন এবং তারপর প্রপোজড রিজার্ভ এরিয়া থেকে সেটা এক্সক্লুড করা হয়েছে। এছাড়া আরও অন্যান্য দুই একটির কথাও আমি জানি. এই ভাবে আইন অনুযায়ী ফরেষ্ট রিজার্ভেশন'এর কাজ চলেছে, কাজেই মাননীয় সদস্য

যে অভিযোগ এনেছেন যে আমরা আইনের বিধান অনুসরণ করছিনা একথা ঠিক নয়, আমরা ইণ্ডিয়ান ফরেষ্ট এ্যাক্ট পুরোপুরিভাবে অনুসরণ করছি এবং সেই অনুসারে আমাদের ফরেষ্ট এরিয়া ডিমার্কেশন হচ্ছে। তারপর তিনি বলেছেন যে জুম করতে দেওয়া হয়না, এমনকি রিজার্ভ ফরেষ্ট এরিয়াতেও জুম করতে দেওয়া হয় অবশ্য সেটা নিয়ন্ত্রিতভাবে। জুম বন্ধ করে দেওয়া হয়নি এমনকি রিজার্ভ ফরেষ্ট এরিয়ার ভিতরও জুম করতে পারে এবং সেখানে যারা রিজার্ভ এরিয়াতে যারা জুম করছেন সেটা টাংগিয়া সিসটেম, টাঙিয়া প্রথায় করছেন সেটা টাংগিয়া সিসটেম, টাঙিয়া প্রথায় করছেন, সেখানে ট্রাইবেলসরা এক একর জমি প্ল্যানটেশন করে ৪৫ টাকা করে পাচ্ছেন, কাজেই তাদের আর্থিক যে অবস্থা তারও উন্নতি হচ্ছে সে বিষয়ে সন্দেহ নাই। বনায়নের সঙ্গে সঙ্গে আমাদের বনভুমির যে উদযোগ তাতেও তারা সাহায্য করছেন, কিন্তু মাননীয় সদস্যরা বলছেন যে জুমিয়াদেরকে উৎখাত করছি, জুম করতে দেওয়া হচ্ছে না, এই যে অভিযোগ আমি এটা স্বীকার করিনা, জুমিয়ারা জুম করতে পারছেন এমনকি রিজার্ভ অঞ্চলেও। মাননীয় অপর একজন সদস্য বলেছেন ফরেষ্টের ভিতর যে রাস্তা হচ্ছে—কনষ্ট্রাকশন অব রোড হচ্ছে সেগুলির হিসাব-নিকাশ নাই, যেমন খুশি টাকা খরচ হচ্ছে, রাস্তা তৈরী হয় নাই, একথা আমরা স্বীকার করিনা। ফরেষ্টে যে রাস্তা অল্প টাকায় যে পরিমাণ রাস্তা হয়েছে সে রাস্তায় ভাল কাজ হয়েছে বলেই আমরা জানি এবং এই সম্পর্কে কোন এক অধিবেশনে মাননীয় সদস্য বলে-ছিলেন যে এই সমস্ত অডিট অবজেকশন হয়েছে তা ঠিক নয়, অডিট সে অবজেকশন উইথড্র করেছেন, সেটা রাইটফুল হয়েছে বলে আমাদের গভর্ণমেন্টকে জানিয়েছেন, কাজেই তাদের যে অভিযোগ কনট্রাকশন অব রোডস ইরেগুলারভাবে হয়েছে—দ্যাট ইজ নট এ ফ্যাক্ট। (ভয়েস) রাস্তাগুলির অস্তিত্ব আছে কিনা ?

ইয়েস রাস্তা আছে, আমি বলছি কি পরিমাণ রাস্তা আমরা করেছি তার খবর আমরা দিচ্ছি। ফাষ্ট প্ল্যানে ৮ মাইল, সেকেণ্ড প্ল্যানে ১০৩ মাইল, থার্ড প্ল্যানে ৫০ মাইল আপ টু প্রেসেন্ট টাইম। (ভয়েস)—একটা রাস্তারও চিহ্ন নাই ?

ইয়েস অল রোডস আর ইন এক্জিষ্টেন্স। রাস্তা সব আছে এবং অডিটের কোন অবজেকশন বর্ত্তমানে নাই। তারপর তিনি বলেছেন—মাননীয় সদস্য বলেছেন যে সি, এফ, ও একজন হিটলার। তিনি একজন হিটলার এবং তিনি একজন অত্যন্ত জাদরেল শাসক যার ফলে তার (তাঁর কথায় বুঝা যায়) যে চন্দ্রশেখর দেববর্ম্মা তাঁর ভয়ে হার্টফেল করেছেন। আমি শুনে আশ্চর্য হলাম যে একজন অফিসারের ভয়ে একজন লোক প্রাণ ত্যাগ করেন ভয়ে এবং এই চন্দ্রশেখর দেববর্মাকে আমাদের সি, এফ, ও সাহেব··· যখন চন্দ্রশেখর দেববর্মা মারা যান বাগমাতে, তখন তিনি গর্জিতে

ছিলেন তার কোন খবর তিনি রাখেননি. সেটা খুব অস্বাভাবিক নয়. তিনি এক জায়গায় ছিলেন সেখানে তার মৃত্যু সংবাদ নাও পৌঁছতে পারে. তিনি আগরতলায় এসে তার খবর পান এবং তাকে সেখানে যথাসময়ে তার মৃত্যু সংবাদ দিলে আনবার সব ব্যবস্থা করা হয়. কিন্তু তিনি ঠিক এইভাবে পরিহাস করে বললেন যে তার এই মৃত্যুর জন্য—এটা ভয়জনিত মৃত্যু, এই মৃত্যুকে পুরস্কৃত করা হয়েছে এক হাজার টাকা দিয়ে, এইভাবে যে কথাটা পরিহাস করে তিনি বলেছেন. এটা শুনে বাস্তবিক আমি দুঃখিত হলাম, তার কর্তব্যপরায়ণতার জন্য চন্দ্রশেখর দেববর্মাকে সে পুরস্কার দেওয়া হয়েছে, ভয়ের জন্য তার মৃত্যু হয়েছে তার জন্য দেওয়া হয় নাই কিন্তু তিনি সেটাকে এমন ডিস্ট্রর্ট করে বলেছেন যে সি, এফ. ও'র ভয়ে মৃত্যু হয়েছে। অন্যান্যভাবে তার কর্তব্যের ত্রুটির জন্য যদি কোন কিছু হয়ে থাকে সেটা হতে পারে……

MR. SPEAKER :—I would request the Hon'ble Minister not to attend the question comes from the opposition. I would draw the attention o. the Hon'ble Minister always to address the Chair without minding the question on the interruption by the Opposition.

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—মাননীয় সদস্য যে বলেছেন যে ওভারটাইম খেটে ওভারটাইম এ্যালাউন্স পাননা সেটা আমরা স্বীকার করিনা যে ওভারটাইম তারা হোলিডেতে একস্ট্রা টাইম কাজ করেও পাচ্ছেনা একথা আমরা স্বীকার করিনা, ওভারটাইম অনুযায়ী প্রত্যেক সরকারী কর্মচারী পাচ্ছেন। সোনাল সীডস প্রত্যেক কে.জি ৫০ পয়সা করে তিনি সংগ্রহ করছেন এবং এইজন্য যারা সংগ্রহকারী কর্মচারী তাদেরকে ৫০ পয়সা করে এটা কি সংগ্রহকারীকে ৫০ পয়সা করে দেওয়া হচ্ছে না— সোনাল সীডস-এর মূল্য দেওয়া হচ্ছে এটা আমি বুঝতে পারছি না। এখানে পরিষ্কার বলা হয়েছে পার কে. জি. ৫০ পয়সা করে দেওয়া হচ্ছে। যদি কোন ফরেষ্টের কর্মচারী সংগ্রহ করতে স্থানান্তরে তাকে যেতে হয় তাহলে তিনি টি.এ. পাবেন, তিনি ডি.এ. পাবেন সেটার প্রভিশন আমাদের আছে কাজেই যদি তিনি একথা বলে থাকেন যে সরকারী কর্মচারীর প্রাপ্য না বীজের মূল্য তা তিনি বুঝতে পারছেন না আমি বিস্মিত হই যে তিনি কি করে একথা বলতে পারেন যে তার দাম ধরা হয়েছে ৫০ পয়সা পার কে, জি—এটা সরকারী কর্মচারী পাচ্ছেন না সেটা বীজের মূল্য পাচ্ছেন সেটা তিনি বুঝে উঠতে পারছেন না। তারপর তিনি বলেছেন রিজার্ভ সংক্রান্ত মামলায় সরকার হেরে গেছেন……

MR. SPEAKER :—Time is almost up.

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, I am to continue if you permit it after recess, I have got many things to speak.

MR. SPEAKER :—Chief Minister is there again.

শ্রীমনীন্দ্রলাল ভৌমিক :—একথা তিনি বলেছেন যে রিজার্ভ ফরেষ্ট সম্পর্কে মামলা হয়েছে সেই মামলায় সরকার হেরেছেন এটা ঠিক কিন্তু এই যে রিজার্ভ যেটা মহারাজার আমলে হয়েছিল সেটা একটা টেকনিক্যাল গ্রাউণ্ডে সরকার হেরেছেন, মহারাজা করেছিলেন রক্ষিত বনাঞ্চল যার অর্থ তিনি সংরক্ষিত না করে রক্ষিত করার জন্য—টেকনিক্যাল গ্রাউণ্ডের জন্য সরকার হেরে গেছেন এটা সি, এফ, ও'র বা আমাদের বন বিভাগের কোন ত্রুটির জন্য তা নয় এটা জজদের যে অবজার্ভেশন তাঁরা দেখিয়েছেন যে রক্ষিত ডাজ নট মীন রিজার্ভ।

MR. SPEAKER :—House stands adjourned till 2 P. M. The Member speaking will have the floor.

MR. SPEAKER :-The discussion is to go on. I would call on Shri M. L. Bhowmik.

Shri Manindra Lal Bhowmik :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলছিলাম forest সংক্রান্ত যে মোকদ্দমায় সরকার হেরেছেন, সেই মোকদ্দমায় technical ground এ হেরেছিলেন, সেকথা আমি বলেছি। কাজেই C. F. O. থেকে টাকা recovery-র প্রশ্ন এখানে আসে না। তিনি মাত্র মামলা সরকার পক্ষে পরিচালনা করেছেন। কাজেই সেই recovery প্রশ্ন তার থেকে সেটা এখানে আসতেই পারে না। তারপর আর একটা অভিযোগ C.F.O'র সম্পর্কে তিনি করেছেন যে তিনি তার অফিসে অনেকগুলি সংবাদপত্র রাখেন এবং সংবাদপত্রের বিক্রয়লব্ধ অর্থ তিনি আত্মসাৎ করেছেন। আমি আশ্চর্য্য হয়ে যাই যে একজন responsible officer-এর বিরুদ্ধে ঠিক খবর না রেখে তিনি এ জাতীয় অভিযোগ করতে পারেন। তার অফিসে একটি মাত্র পত্রিকা রাখেন সেটি হচ্ছে 'Amrita Bazar Patrika'। সেই পত্রিকাটি নানাবিধ packing ইত্যাদি কাজে ব্যবহৃত হয়। একটি কাগজের অর্থ তিনি নিয়ে নেবেন আশ্চর্য্য হয়ে যাই যে এই জাতীয় অভিযোগ তিনি তার বিরুদ্ধে করতে পারেন। তারপর তিনি বলেছেন যে তিনি সরকারী গাড়ী তিনি তার private purposeএ ব্যবহার করেন। যদি করে থাকেন আমি জানি তিনি সেই তেলের খরচা বহন করেন। So far I know about him তিনি কখনও এজাতীয় সরকারী jeep নিজের কাজে ব্যবহার করেন না। তারপর তিনি বলেছেন যে, উদয়পুরের কোন গকুলনগর বা গকুলপুর এক জায়গায় Reserve forestএ এবং

সোনামুড়ার মেলাঘরে filling হয়েছে এবং সেই filling এর যে গাছ সে গাছ কালামিঞা নামক লোকের সঙ্গে D. F. O.র যোগসাজসে সেটা আত্মসাৎ করার চেষ্টা করেছেন। আশ্চর্য্যের কথা তারা খবর না রেখে কথা বলছেন। সেই সময় একাজ যারা করেছেন তাদেরকে detect করা হয়েছে, তাদের শাস্তি দেওয়া হয়েছে. তাদের fine করা হয়েছে এবং আদায়ও হয়েছে এবং সেই টাকা জমা করা হয়েছে। Forest Reserve সম্বন্ধে আমাদের মাননীয় সদস্য শ্রীদাসগুপ্ত বলেছেন যে এখনকার forest villagerদের free labour দিতে হয়। হঁ্যা forest villagerদের একটা condition আছে যে তাদের grassing-এর জন্য কোন Licence fee দিতে হয় না। তাদের ঘর বাড়ীর জন্য যে সমস্ত বনজ সম্পদের প্রয়োজন হয়, তার জন্য কোন টাকা পয়সা ওদের লাগে না, সেটা free তারা পায় এবং তারা অন্যান্য যে সুযোগ সুবিধা পাচ্ছেন তার বিনিময়ে বৎসরে মাত্র পাঁচ দিন তাদের free labour দিতে হয়। তাও নেওয়া হচ্ছে না। আইনের একটা condition আছে। কিন্তু সেটা কোন জায়গায়ই implement করা হচ্ছে না। তারা খবর না রেখেই একথা বলছেন যে forest villager-রা free labour দিচ্ছে। তারপর তিনি বলেছেন আমাদের এখানে যাতে forest personnelদের trainingএর ব্যবস্থা করা হয়। কিন্তু আমাদের এখানে অফিসারদের যেমন D.F.O., Forester এবং Asstt. Forester উনাদের trainingএর কোন ব্যবস্থা এখানে নেই। মাত্র Guardএর জন্য আমাদের এখানে একটা trainingএর ব্যবস্থা আছে। সিপাইজলাতে "Training Institute for the Guards" সেখানে এই পর্য্যন্ত আমরা ১১৩ জনকে training দিয়েছি। কাজেই training দিয়ে forest guardদের শিখানোর ব্যবস্থা আছে আর অন্যান্য officerদের training দেওয়ার ব্যবস্থা এখানে নাই। অন্যান্যদের আমাদের দেরাদুন এবং অন্যান্য জায়গাগুলি যেখানে forest trainingএর ব্যবস্থা আছে সেখানে পাঠানো হচ্ছে। এ পর্য্যন্ত first planএ আমরা ৪জন Rangerকে training দিয়েছি, ৪৭জন Foresterকে training দিয়েছি, Second Planএ দুইজন officerকে, ২জন Rangerকে ২৪জন Foresterকে training দিয়েছি। Third Plan-এ আমরা একজন officerকে training দিয়েছি, ৬ জন Ranger কে দিয়েছি, এবং ২৪ জনকে দিয়েছি। কাজেই আমাদের এই যে training programme সেই অনুসারেও কাজ চলছে। তারপর মাননীয় সদস্য দাসগুপ্ত বলেছেন যে জোতের গাছের উপরেও তাদের Sur charge দিতে হয়। বাস্তবিকপক্ষে যারা জোতের

মালিক তাদের গাছের জন্য কোন Surcharge দিতে হয় না। কিন্তু অন্য জোতের থেকে যদি তারা গাছ সংগ্রহ করেন এবং সেটা যদি ব্যবসার উদ্দেশ্যে হয় তাহলে পর 10 per cent Surcharge দিতে হয়। এটা হচ্ছে নিয়ম। আমাদের যে সমস্ত কাজকর্ম চলছে Forest Deptt. সেই আইন অনুযায়ী, নিয়ম অনুসারে কাজ চলছে। কাজেই তাদের এই যে ছাটাই প্রস্তাব তার বিরোধীতা আমি করছি এবং আমাদের মুখ্যমন্ত্রী এই forest খাতে যে ব্যয়-বরাদ্দ দাবী করেছেন তা আমি সমর্থন করছি।

MR. SPEAKER:—I would now call on Shri Bulu Kuki.

SHRI BULU KUKI :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই Cut Motion এর সমর্থনে forest-এর উপরে যে Cut Motion দেওয়া হয়েছে এই Cut Motion এর সমর্থনে আমি দু'একটা কথা বলতে চাই। যে জঙ্গল এবং forest-এর প্রয়োজনীয়তা আমরা সকলেই উপলব্ধি করি এবং এটার প্রয়োজন। কিন্তু forest-এর প্রয়োজন বলেই এটাকে যদি মানুষকে মারার ব্যবস্থা করা হয় তাহলে পরে আমার একথা বুঝতে কষ্ট হয় যে মানুষের জীবন বড়, না forest বড়। কারণ আমরা দেখছি অনেক জায়গাতে এই forest-এর নাম করে অনেক মানুষ কষ্ট পাচ্ছে। সেইজন্য forest সম্পর্কে যদি আমরা বিশেষভাবে আলোচনা করি তাহলে পরে আমাদের চোখের সামনে, আমাদের দৃষ্টিতে উপজাতীয়দের উপরে প্রথম পড়ে। কারণ যুগ যুগ ধরে এই উপজাতীয়রা বিশেষভাবে এই জঙ্গলের বা বনের উপর নির্ভরশীল। কারণ তারা এই বনের যে সমস্ত সম্পদ সেইগুলি আহরণ করে জীবিকা নির্ব্বাহ করে, বিশেষতঃ তারা কৃষিকাজে অনভিজ্ঞ। এখন সেই কারণে হঠাৎ যদি তাদের settlement হওয়ার আগে, পুরাপুরি তাদেরকে সুষ্ঠু পুনর্ব্বাসন না দেওয়ার আগে যদি এই সমস্ত উপজাতি অধ্যুষিত এলাকা ফরেষ্ট এর জন্য reserve করা হয় তাহলে স্বাভাবিকভাবে সেখানে যে উপজাতি আছে তাদের অবস্থা কি হবে। কারণ আমি জানি যে অমরপুর বিভাগের ডুলুমা এলাকাটা পুরাপুরি reserve করা হয়েছে। তার ভিতরে সেই reserve এলাকাতে অনেক বৎসর আগে তাদের পুনর্ব্বাসন দেওয়া হয়েছে। অথচ তাদের যে পুনর্ব্বাসনের জায়গা, সেই জায়গা reserve করা হলো। কারণ সেখানে তাদেরকে লোঙ্গা ভূমিতে পুনর্ব্বাসন দেওয়া হয়েছে সেই জায়গাতে কেউ কেউ দুই কাণি, যদিও কারো নামে ৫ কাণি, ১০ কাণি, ১৫ কাণি থেকে থাকে কিন্তু ব্যক্তিগতভাবে এই পুনর্ব্বাসনের জায়গাটা আবাদ করার পর দেখা গেছে মাত্র ২৷২॥ কাণি। এই অবস্থায় শেষ পর্য্যন্ত ঐটার দ্বারা তাদের জীবিকা নির্ব্বাহ করা সম্ভব হয় না। শেষ পর্য্যন্ত তাদের ঐ জুমের উপর পুনরায় নির্ভর করতে হয়। কিন্তু

আজকে ঠিক এইভাবে যেখানে বিশেষভাবে উপজাতি অধ্যুষিত এলাকাগুলি reserve করার ফলে সেই উপজাতীয়দের অবস্থা দিন দিন কাহিল এবং দিন দিন তাদের মধ্যে একটা অভাব সৃষ্টি হয়েছে। যার ফলে দেখা গেছে যে খোয়াই, কাঞ্চণপুর এবং রাইমাশরমা এলাকা থেকে উপজাতীয়রা বিশেষভাবে রিয়াং এবং নোয়াতীয়া সম্প্রদায়ের সাড়ে পাঁচশত পরিবার পাকিস্থানে চলে যায়। তার একমাত্র কারণ হলো যে, ঠিক ঠিক মত তারা এই বনসম্পদ আহরণ করতে পারে না এবং দ্বিতীয়তঃ তারা ঠিক ঠিক মত পুনর্বাসন পেতেও পারেনি। এর কারণে আজকে এই ত্রিপুরার উপজাতীয়রা অন্যত্র চলে যেতে বাধ্য হয়। সেইজন্য এই forest সম্পর্কে কর্তৃপক্ষ এবং সরকার যদি ব্যবস্থা না করেন তাহলে দিনের পর দিন সেই উপজাতীয়দের কি অবস্থা হবে সেইটাই আমাদের চিন্তা করার কথা। আর forest এলাকাতে যে জায়গাতে কাজ করানো হয় বিশেষভাবে যারা উপজাতি সেখানে কাজ করে তাদের মধ্যে করা হয় কি—চুক্তি system, সেই চুক্তি জিনিষটা কি? যে ১ একর, ২ একর, কি ৫ একর কি ২৫ একর তোমাকে কাটতে হবে। তারপর per acre ৫ টাকা, ৬ টাকা এইভাবে তাদেরকে চুক্তি দেওয়া হয়। তারজন্য সেখানকার উপজাতীয়রা শেষ পর্যান্ত যারা forest এলাকাতে কাজ করে তারা ঐকাজ শেষ করতে না পেরে তাদের সমস্ত টাকা পয়সা খেয়ে শেষ করে। কারণ এতে তাদের সঙ্কুলান হয় না। এইদিক দিয়ে যদি নজর রাখা হয় তাহলে পরে যারা forest-এ কাজ করে তাদেরও অন্ততঃ আর্থিক সাহায্য কিছুটা পেতে পারে। কারণ আমি দেখছি গত উপনির্বাচনে নূতন বাজারে যে forest office আছে, সেই জায়গাটাতে যে forest এলাকা আছে সেই জায়গাতে কয়েকজন রিয়াং তারা ১০।১৫ জন হবে, তারা ৩২৫ একর ১০০ টাকাতে চুক্তি নেয়। এই অবস্থা যদি হয়, কারণ এই চুক্তি systemটা আছে কিনা এটা আমার জানা নেই। তবে যদি এটা থেকে থাকে অন্ততঃ আমি এই Minister দের কাছে, এখানে যে কর্তৃপক্ষ আছেন বিশেষভাবে Forest Minister যারা আছেন তারা এই সম্পর্কে আমাকে জানাবেন কারণ এইটা আমি জানিনা। আমি কোথাও দেখিনি যে এই চুক্তি system আছে। অতএব আমি এখানে Speaker এর মাধ্যমে ঐ জিনিষটাকে জানাতে চাই। তারপর ডিমার্কেশন ব্যাপারে আমরা দেখেছি অনেকটা জায়গা অথচ তাদের যে পুনর্বাসন দেওয়া হয়েছে কিন্তু সেই তাদের পুনর্বাসন এলাকা পর্যান্ত, তারা ডিমারকেশনের আগে পুনর্বাসন পেয়েছে এবং তারা জমি বন্দোবস্ত করছে এবং জমি বন্দোবস্ত হয়ে গেছে। ১০।১২ বৎসর পর্যান্ত তারা জমি আবাদ করছে কিন্তু সেই সমস্ত জায়-

গাও এই ফরেষ্ট রিজার্ভ-এর অন্তর্ভুক্ত করা হয়। তার ফলে সেইখানের লোকেরা তাদের ঘরবাড়ী করার জন্য বাঁশ পাওয়ার একটা অসুবিধা হয় এবং গরুবাছুর চড়াবার সেখানে একটা অসুবিধা হয়। শেষ পর্য্যন্ত সেই জায়গাটা বাধ্য হয়ে তাদেরকে বিক্রি করে অন্যত্র যাওয়া ছাড়া আর কোন উপায় থাকে না। কারণ আমি জানি সেই চাওয়াইবাড়ীতে রাস্তার দক্ষিণ দিকে যেটা সেটা সোজাসোজি উত্তর দক্ষিণ দিকে না গিয়া তারা সেই ডিমারকেশন করেছে সোজাসোজি পূর্ব-পশ্চিমে যেখানে নাকি আপনারা ২০।২৫ বৎসর আগে যে জমি তাদেরে আবাদ করার জন্য দিয়েছিলেন এবং সেই জায়গায় তারা প্রতিশ্রুত ছিল। সেই জায়গাগুলিকে তারা reserveএর অন্তর্ভুক্ত করেছে। ঠিক এইভাবে প্রত্যেক জায়গার ডিমারকেশনের ব্যাপারে গণ্ডগোল দেখা যায়। তার ফলে ঐখানকার লোকেরা harrasment হয়। অতএব আমি মাননীয় Speakerএর মাধ্যমে অনুরোধ করব যে যেখানে নাকি ডিমারকেশনের গণ্ডগোল আছে এবং যাতে নাকি অন্ততঃ সেইখানের লোকেরা বাঁশ এবং গাছ কাটার সুবিধা পাইতে পারে সে সমস্ত জায়গাগুলি অন্ততঃ কিছুটা দূরে, অন্ততঃ বাড়ী থেকে এক মাইল দূরে যেন ডিমারকেশন করা হয়। তাহলে তাদের পক্ষে এটা একরকম ভাল হবে এবং অন্ততঃ বাঁশ এবং গাছ কাটার ব্যাপারের দিক দিয়েও তারা কিছুটা সুযোগ সুবিধা পাবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

MR. SPEAKER :—I would now call on the Hon'ble Chief Minister to give his reply.

Sri Sachindra Lal Singh (Chief Minister) :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিরোধী পক্ষের দুইটি Cut Motion আনা হয়েছে। একটি হল Disapproval of Demarcation of Forest Reserves ত্রিপুরা রাজ্যে যে Forest Reserve করা হয় সেটা Indian Forest Act অনুসারে করা হয়েছে এবং সেই অনুসারে যে বিধি আছে, কারণ আছে, সেই অনুসারে সেটি করা হয় এবং করার আগে সেখানে Settlement Officer একজন নিযুক্ত হন। তিনি সেই সমস্ত স্থানে যান, গিয়ে স্থানীয় তদন্ত করেন। তদন্ত করে সেখানকার জনসাধারণের অভিমত নিয়ে সেই সমস্ত অঞ্চলকে Reserve Forest বলে ঘোষণা করার আগে তিন মাসও আবার সময় চাওয়া হয়। এবং সেই অনুসারে Forest বিধিগুলা পালন করা হয় এবং সেইভাবে ডিমারকেশন হয়ে যায়। অতএব এটা আইনগতভাবে করা হচ্ছে এবং জনসাধারণের স্বার্থের দিকে দৃষ্টি রেখে করা হচ্ছে এবং ত্রিপুরার স্বার্থের দিকে দৃষ্টি রেখে তা করা হচ্ছে।

অতএব এই যে ডিমারকেশন ঠিক ঠিক ভাবে হচ্ছে না, এই যে কথা বলা এটা অমূলক। আর একটি কথা বলা হয়েছে mismanagement and irregularities committed in the office of the Forest Department. সেই একটি Department আছে যেট সুষ্ঠুভাবে তার managementও করছেন এবং কোন প্রকারের irregularities নাই বললেও অত্যুক্তি হবে না। ঠিক সেইভাবে তারা তাদের কর্ত্তব্যকর্ম সম্পাদন করে যাচ্ছে। এই জায়গাতে একটি উদাহরণস্বরূপ দেওয়া হয়েছে যে আমাদের কর্মচারী সত্যনিষ্ঠ কর্মচারী এবং কর্ত্তব্যনিষ্ঠ কর্মচারী চন্দ্রকিশোর দেববর্মার মৃত্যু। এই মৃতের প্রতি এমন উক্তি করা হয়েছে যে সে ভীত সন্ত্রস্ত হয়ে মারা গেছে অথচ এই জায়গায় তাহাকে একটি পারিতোষিক দেওয়া হয়েছে, কর্ত্তব্য, কর্মনিষ্ঠার। অতএব মৃতের প্রতি সম্মান ও সৌজন্য আমাদের দেখানো দরকার। আমরা সেই পুরস্কার Republic Dayতে কর্ত্তব্যনিষ্ঠ কর্মচারী হিসাবে দিয়েছি। অতএব সেই কর্ত্তব্যনিষ্ঠ কর্মচারী হিসাবে—দেওয়াটাকে এতো minimise করা হয়েছে। তাতে কর্ত্তব্যনিষ্ঠ কর্মীর প্রতি একটি ইঙ্গিত রাখা হয়েছে। এই ইঙ্গিত অতি দুঃখের ও পরিতাপের। তারপর বলা হয়েছে যে Forest Reserve করা উচিত। এটা ওনারা স্বীকার করেছেন জনসাধারণের স্বার্থের খাতিরে, কৃষকের স্বার্থের খাতিরে, জুমিয়ার স্বার্থের খাতিরে এবং ত্রিপুরার ভূমি সম্পদের সংরক্ষণের খাতিরে এটি করা হচ্ছে এবং সেই সেদিকে লক্ষ্য রেখে জনসাধারণ forestএর খাতিরে, forest যে অমূল্য সম্পদ সৃষ্টি করবে সেই সম্পদ জনসাধারণের স্বার্থেই নিয়োজিত হবে। এই উদ্দেশ্য রেখেই For·st Deptt. তৈরী হয়েছে এবং তারা সেই ভাবে কাজকর্ম চালিয়ে যাচ্ছেন এবং plan periodএ যতগুলা কাজ 1st plan, 2nd plan & 3rd planএ যে টাকা বরাদ্দ হচ্ছে সেই টাকার কাজত তারা করছেনই এবং বাজেটের থেকে অতিরিক্ত টাকা তারা চাচ্ছেন। তারা তাদের কাজের জন্য উন্নতির জন্য Forest plantation, conservation of forestএর জন্য এবং Forest Reserve যেগুলো আছে, Forest village যেগুলো আছে সেগুলির উন্নতির জন্য। Forest villageএ যারা যান তারা Forest villageএর যে আইন কানুন তাদিগকে মানতে হয় সেই অনুসারে Forestএর সুযোগ সুবিধা Indian Forest Actএ আছে। সেই সমস্ত সুখ সুবিধা তাদের দেওয়াই হয় তাহাড়াও যারা ওখানে plantation করেন তারা যাতে তাদের আর্থিক সংগতি বজায় রাখতে পারে। সেইজন্য তাদের প্রতি একরে ৪০ টাকা করে দেওয়া

হয় এবং সেই তারা ঠিক ঠিক ভাবে সেখানকার লোকেরা তা করে যাচ্ছেন বলে forestএর উন্নতি সাধন করছেন। অতএব আমি যে দু'টি Cut motion আছে তার বিরোধীতা করে এবং আমার Main Motionএর সপক্ষে বলে আমি Houseএর কাছে আবেদন করছি যাতে House এটা unanimously সর্বসম্মতিক্রমে গ্রহণ করেন।

MR. SPEAKER :—The discussion of Demand for Grant No. 31 is over. I would now put this to vote. First I put to vote the Cut Motions. First Cut Motion is given notice for by Shri Aghore Deb Barma. I now put that to vote. The question is that the Demand be reduced to Re. 1/- to discuss on (i) Disapproval of demarcation of Forest Reserves in disregard to provisions of the Indian Forest Act.

As many as are of that opinion will please say 'Ayes'

(Voice—'Ayes'.) (Voice—'Ayes.')

As many as are of contrary opinion will please say 'Noes'.

Voice—'Noes'

MR. SPEAKER :—'Noes' have it, 'Noes' have it.

I would now put to vote the Cut Motion by Shri Atiqul Islam. The question is that the demand be reduced by Rs. 100/- to discuss on mismanagement and irregularities committed in the office of the Forest Deptt.

MR. SPEAKER :— As many as are of that opinion will plea e say 'Ayes'

(Voice—'Ayes') (Voice—'Ayes')

As many as are of contrary opinion will please say 'Noes'

Voice—'Noes'

MR. SPEAKER :—'Noes' have it, 'Noes' have it.

I would now put the main Motion to vote the Demand for Grant No. 31—Forest. The question is that a sum not exceeding Rs. 27,70,600/-, [ inclusive of the sums specified in column 3 of the schedule to the Appropriation (vote on account) Bill, 1965 ] be granted to defray the charges which will come in

course of payment during the year ending on the 31st day of March, 1966 in respeat of Demand No. 31—Forest.

As many as we of that opinion will please say 'Ayes'

(Voice—'Ayes'.) (Voice—'Ayes')

As many as are of contrary opinion will please say 'Noes'—

**MR. SPEAKER** :—'Ayes' have it, 'Ayes' have it.

I am now taking the next Demand. I would now call on the Hon'ble Sachindra Lal Singh to move his Demand for Grant No. 19—Co-operation.

**Shri Sachindra Lal Singh** (Chief Minister) :—Hon'ble Speaker, Sir, on the recommendation of the Administrator, I beg to move that a sum not exceeding Rs. 7,25,700/-, [ inclusive of the sums specified in column 3 of the schedule to the Appropriation (vote on account) Bill, 1965 ] be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1966—in respect of demand No 19—Co-operation.

**MR. SPEAKER** :—Against the demand there is one cut motion tabled by Sri Ram Chandra Deb Barma that the demand be reduced by Rs. 100/- to discuss on 'inadequacy of provision of grant in-aid to Village Societies'.

I would call on Shri Ram Charan Deb Barma to move his motion.

**Shri Ramcharan Deb Barma** :—মাননীয় Speaker মহোদয়, আমরা জানি ভারতবর্ষকে অর্থনীতিতে সুদৃঢ় করার জন্য সমবায় পদ্ধতি গ্রহণ করেছি এবং সেই পদ্ধতিকে যদি সুচারুরূপে আমরা পরিচালনা করতে না পারি তাহলে পরে আমরা সমবায়ের ভিত্তিতে অর্থনীতিকে সুদৃঢ় করবার পরিকল্পনা থেকে বিচ্যুত হব। কাজেই এখানে ত্রিপুরায় আমরা Co-operation এর বাজেটে যে 7,25,700 টাকা ধরা হয়েছে, এর মধ্যে শুধু Superintendence এর ব্যাপারে 4,75,000/- টাকা চলে যাচ্ছে এবং grant-in-aid এর মধ্যে থাকছে 2,50,600/- টাকা। কাজেই এখানে আমাদের ভাববার বিষয়বস্তু যে আমাদের যে সমস্ত Co-operative আছে সেগুলো যদি ঠিক ঠিক মত আমরা

পরিচালনা করতে যাই তাহলে পরে এই যে 2,50,000/- টাকা এটা একেবারে নগণ্য বললে অত্যুক্তি হবে না। কারণ হচ্ছে আমাদের Budget Speechএর মধ্যে আমাদের মুখ্যমন্ত্রী এখানে বলেছেন ৬৫৫টি Co-operative রয়েছে এবং সেই Co-operative গুলিকে যদি ঠিক ঠিক ভাবে পরিচালনা করতে যাই তাহলে পরে এই যে 2,50.600 টাকা এইটাতে খুব সামান্যই আমরা সাহায্য করতে পারবো। কারণ এখানে আমাদের অনেক Co-operative আছে। Multipurpose Co-operative আমরা যে এলাকাগুলিতে গঠন করেছি সেই Co-operatives এর মধ্যে যে plot-loan দেওয়া হয় সেই plot-loan তারা যখন পায় তখন তাদের কৃষিকার্যোর সুযোগ থাকে না। কাজেই তখন যে loanগুলি পাওয়ার কথা সেই loanগুলি সময়মত না পাওয়ার ফলে কৃষকগণ যে উৎসাহ ও উদ্দীপনা নিয়ে Co-operativeগুলি গঠন করেছে সেই Co-operativeগুলির মাধ্যমে কিছু আয় উপার্জ্জন বা তার দ্বারা তাদের কিছু উন্নতি, সেটা না দেখে সেই Co-operative Societyগুলিতে যে তাদের সক্রিয় অংশ গ্রহণ, সেই সক্রিয় অংশ গ্রহণ থেকে তারা বাদ পড়ে যাচ্ছে। কাজেই এখানে যে loanগুলি দেওয়া হয়, সেই loan আরও দীর্ঘমেয়াদী হওয়া দরকার এবং ঠিক সময়মত যাতে তারা পেতে পারে, সেই ব্যবস্থা আমাদের Co-operative Societyগুলিকে করতে হবে যাতে সেই Societyগুলির মাধ্যমে আমরা কৃষকদের সুযোগ সুবিধা দিতে পারি। যে সব কৃষক এলাকায় আমাদের Co-operativeগুলি আছে, Multipurpose Co-operativeগুলি আছে, সেই Multipurpose Co-operativeগুলির মধ্যে যাতে তারা বিভিন্নরকমের আয় উপার্জ্জনের পথ পায়, সমবায় সমিতির মারফৎ এবং সেই চেতনা তারা যাতে পেতে পারে সেই দিকে আমাদের নজর রাখা দরকার। আর আমরা দেখেছি Co-operativeএর মধ্যে, আমরা যখন সেই Co-operative চালু করতে যাই তখন শুধুমাত্র সেই পাশাপাশি যারা Supervisor তারা শুধু supervision করে আসলেন। পাশাপাশিও যিনি auditor আসলেন সেই auditor শুধু audit করে গেলেন। তারপর Inspector বাবু যখন যান তখন শুধু সেটাই Inspection করে আসলেন, শুধু Secretaryর সঙ্গে কথাবার্তা বলে আসলেন কিন্তু তার যে Member এবং যারা গ্রামবাসী, সেখানকার লোক, তাদের সঙ্গে এই Co-operative সম্পর্কে সমবায়ের ভিত্তিতে আমরা যাতে আমাদের যে ফসল এবং

আমাদের যা অর্থকরী যাতে আমরা উন্নত ধরণের করতে পারি এবং যাতে সমবায়ের ভিত্তিতে আমরা অর্থকরী উপার্জন করতে পারি এবং নিজেদের খেয়ে বাঁচবার মত আমাদের নিজেদের অর্থনৈতিক দিক থেকে উন্নতি করবার যে পদ্ধতি, সেই পদ্ধতিকে যে আমরা একটু প্রয়াস করব বা তাদেরকে বুঝিয়ে বলব, তাদের এই সম্পর্কে যে সচেতন করব এইদিকে আমরা কোনরকম কাজ পাচ্ছি না। কাজেই ঐদিক থেকে আমাদের যে সমস্ত Co-operativeগুলি আছে সেটা কিরকমভাবে তুলনা করি। মনে করি এই যে Co-operative গুলি আছে, অন্তত: ত্রিপুরাতে Co-operativeগুলিতে Multipurpose Co-operative এলাকার মধ্যে যতগুলি আছে তার মধ্যে সুন্দরভাবে যে চালু আছে বা এটার দ্বারা কিছু হয়েছে বা কাজ হয়েছে এটা আমি আশা করতে পারিনা। কারণ এলাকাগুলির মধ্যে Co-operative এর সঙ্গে আমরা জড়িত এবং সেই Co-operativeএর মধ্যে আমরা আছি। যে উৎসাহ উদ্দীপনা নিয়ে আমরা কাজ করেছিলাম প্রথম তখন যখন আমরা দেখেছি যে কৃষকদের মধ্যে ক্রমশ: নিরুৎসাহ দেখা যাচ্ছে। তার কারণ হল যে আমরা সেখানে একটাও godown করতে পারছি না। এবং যার মাধ্যমে কৃষকদের যে ফসল সে ফসল আমরা সেখানে store করে ঠিক সময়মতো যাতে আমরা বিক্রি করতে পারি, সেইরকম সুযোগ সুবিধা থেকে তারা বঞ্চিত হচ্ছে, তারা পাচ্ছে না। সেইদিক থেকে আমাদেরকে godown এর খাতে যে টাকা রাখা হয়েছে যে ৬৫৫টি co-operative এর মধ্যে এখানে মাত্র ২১,৯০০ টাকা এই godown construction এর কাজে রাখা হয়েছে। কাজেই ৬৫৫টি, একটি godawn যদি আমি ভালভাবে করতে যাই, শুধু সামান্য একটা gowown করতে যাই, তাহলে পরে সেখানে প্রায় ৭।৮ হাজার বা ৯।১০ হাজারের কম সেখানে একটি godown হতে পারে না। কাজেই এইদিক থেকে godown construction এর ব্যাপারে এখানে রাখা হয়েছে ২১,৯০০ টাকা মাত্র। কাজেই co-operative এর প্রতি আমাদের যদি দরদ থাকে, Co-operative যদি আমরা ঠিক ঠিকভাবে গঠন করতে যাই, তার মাধ্যমে যদি একটা অর্থনৈতিক অবস্থা আমরা public এর মধ্যে এবং কৃষকদের মধ্যে বা বিভিন্ন ব্যবসায়ীদের মধ্যে Co-operative-এর মাধ্যমে যদি আমরা অর্থনৈতিক দিকটা একটু উন্নতি করতে যাই, তাহলে পরে সে সেই Co-operativeগুলিকে কিরকমভাবে আমরা সাহায্য করতে পারি, কিরকমভাবে সেই Co-operativeগুলি ঠিক ঠিক ভাবে চলবে এবং সেই

co-operative গুলি যাতে Bank থেকে ভাল ঋণ পেতে পারে এবং যাতে সময় মত কৃষকেরা plot loan পেতে পারে এবং plot loan এর মধ্যেও বক্তব্য হল যে ১৫—১০০ টাকা পর্য্যন্ত ১০০ টাকা পর্য্যন্ত সেই loan দেওয়া হয়। কিন্তু ১৫ টাকা যে loan টা দেওয়া হয় সেই loan ১৫ টাকায় সে কি করবে অথবা সময়মত সে পেলনা। কাজেই সেইদিক থেকে যদি Co-operative এর মাধ্যমে আমরা ভাল কিছু কামনা করে থাকি, তাহলে পরে সেই co-operative গুলিকে ঠিক ঠিক ভাবে পরিচালনার জন্য আমাদের সুষ্ঠু পরিকল্পনা, বাস্তব চিন্তাধারা এবং তার মধ্যে বাস্তব programme রেখে সেই Co-operative গুলি পরিচালনার দিকে আমাদের সুষ্ঠু পরিকল্পনা হওয়া দরকার এবং সেইদিক থেকে আমি মাননীয় Speaker এর মাধ্যমে মন্ত্রীমণ্ডলীকে এই অনুরোধ রাখবো যাতে Co-operative এর মাধ্যমে আমরা ঠিক ঠিক ত্রিপুরার অর্থনীতিকে পুনরোদ্ধার করার জন্য একটা পথ হিসাবে, একটা উপায় হিসাবে আমরা নিতে পারি। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

MR. SPEAKER :—I would call on Shri Aghore Deb Barma. Please try to finish it within seven munites.

SHRI AGHORE DEB BARMA :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, co-operative আমাদের সমাজ জীবনের মধ্যে খুবই একটা নূতন জিনিষ। কারণ আমি নিজে ব্যক্তিগতভাবেও যখন আমরা অনেক সময় আন্দোলন করেছি, দাদন প্রথা ধ্বংস হউক এই সমস্ত আন্দোলন আমরা করেছি। কিন্তু বাস্তবে যখন নাকি co-operative প্রথম এখানে সৃষ্টি হয়। তখন কৃষকদের দাদনপ্রথা ধ্বংস হক, এই slogan তারপর alternative তাদেরকে যদি দাদন থেকে রক্ষা করতে হয়, তাদের ঋণ থেকে যদি রক্ষা করা হয়, আজকে alternative হিসাবে এই Co-operative-কে আজকে গ্রামাঞ্চলে চালু করা দরকার। কারণ এই ধারণা আমার নিজের মনের মধ্যে হয়েছে এবং নিজেও cc- p rative গঠন করেছি এবং recently অনেকগুলা হয়েছে এবং প্রথম বছরে মহাজনরা যে থাইতে পায়নি তা নয়। কিন্তু প্রথমে কৃষকের মধ্যে যে উৎসাহ উদ্দীপনা ছিল পরবর্ত্তী সময়ে তা দেখা যায় না। অর্থাৎ সে plot loan তাদেরকে প্রথমে দেওয়া হয়েছিল, তা যথাযথ বা যথা সময়ে আদায় করে দিতে পারে নাই এবং এরূপ বিভিন্ন কারণে আজকে co-operative গুলির ডিনাতেতালা অবস্থা হয়ে পড়েছে। কাজেই সামগ্রিকভাবে ত্রিপুরার জনসাধারণ ঋণে জর্জ্জরিত, মহাজনের দাদনে ঋণগ্রস্থ। অতএব এই সমস্ত মানুষকে যদি আজকে রক্ষা করতে হয় তাহলে co-operative

কে ভালভাবে চালু করতে হবে। যদি co-operative গঠন করতে গিয়ে কোথায়ও লোকসান হয়ে যায় তবে সেটা বড় কথা নয়। কিভাবে Revive এটাকে করা যায় সেগুলিই আমাদের চিন্তা হওয়া দরকার এবং সেই দৃষ্টিভঙ্গি নিয়ে, আজকে যে সমস্ত co-operative গুলি liquidition-এর পথে সেগুলিকে যাতে revive করা যায় সেদিকে আমাদের নজর রাখা দরকার। মাননীয় অধ্যক্ষ মহোদয় আজকের বাস্তব অবস্থার দিকে লক্ষ্য করে আমি এই কথাগুলি বলতে বাধ্য যে কৃষকেরা এত ঋণগ্রস্ত তাদের ইচ্ছা থাকা সত্বেও অনেকক্ষেত্রে তাদের যে ঋণ তা পরিশোধ করতে পারছে না। কাজেই এই অবস্থার দিকে লক্ষ্য রেখে তাদের যে ঋণ দেওয়া হয়েছিল তা যাতে অন্ততঃ মুকুব করার ব্যবস্থা করা হয় সেই চিন্তা ও চেষ্টা করা আমাদের উচিত। তবে একটা কথা, যদি এই ঋণ হইতে তাদের মকুব করা হয়, তবে হয়তো পরবর্তী সময়ে তাদের একটা স্বভাব হয়ে উঠতে পারে। কাজেই যাদেরকে একবার ঋণ মকুব করা হয় তাদেরকে দ্বিতীয়বার সেই সুযোগ দেওয়া উচিত হবে না। এর ফলে যে সরকারী ঋণ মকুবের ব্যবস্থা করা হয় সেই সম্পর্কে তাদের tendency নষ্ট হয়ে যেতে পারে। কাজেই ভবিষ্যতে যখন ঋণ দেওয়ার প্রশ্ন উঠবে তখন সেটাকে ভালভাবে বিচার বিবেচনা করে দেখতে হবে যাতে করে ঋণ দিয়ে পরে সেটা যেন আদায় করা যায়। কিন্তু এটাও লক্ষ্য রাখা দরকার যে কৃষকরা যেন তাদের প্রয়োজন মত সময়মত ঋণ পায় কারণ অসময়ে ঋণ দেওয়া হলে সেটা হয়তো কৃষকদের কোন কাজেই লাগবে না। সেজন্য কৃষকেরা টাকা ঋণ করে—যেমন বীজধান, গরু অথবা লাঙ্গল প্রভৃতি কেনার জন্য অসময়ে টাকা পেলে তাদের ঐগুলির তো কিছুই হয়না বরং খোরাকির জন্য চাউল ধান কিনে তারা আরো ক্ষতিগ্রস্ত হয়, এভাবে তাদের অবস্থার কোন উন্নতিই হয় না। কিন্তু আমার জানা মত এমন অনেক co-operative আছে সেগুলি কৃষকদিগকে ঋণ দিয়েছিল, সেই ঋণ এখনও হাজারে হাজারে unrealised অবস্থায় পড়ে আছে। কাজেই নূতন করে ভাল ব্যবস্থা অবলম্বন করে যেন co-operative গুলিকে চালু করা হয় এবং কৃষক দর এই অবস্থা হতে মুক্তি দেওয়ার জন্য যেন ঋণ মকুব করা হয়। এই বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

MR. SPEAKER :—Now I would call on the Dy. Minister Dr. B. Das.

SHRI BENODE BEHARI DAS (Dy Minister) :—

মাননীয় অধ্যক্ষ মহোদয়, Demand No. 19 Co-operation এর সমর্থনে এবং যে Cut motion আসছে তার বিরোধীতা করে আমি আমার বক্তব্য রাখছি। ত্রিপুরা রাজ্যের সমবায় সমিতি ও সমবায় আন্দোলন এর একটু ইতিহাস

আমাকে এখানে তুলে ধরতে হয়। সেই ইতিহাসই হল village level এতে village agriculture credit society সেখানে আছে এবং সেখানে কৃষকদের স্বার্থ সবরকমে দেখা হয়, সেখানে স্বল্প মেয়াদী, দীর্ঘ মেয়াদী ঋণ দেওয়া হয়, সেই নিয়ে তারা জমিতে ফসল ফলান এবং সেই ফসলগুলি যাতে আবার Co-operative এ আসতে পারে সেজন্য আমাদের Marketing Co-operative রয়েছে। সেই marketing co-operative এ তারা তাদের যে উৎপাদিত ফসল, সেটা দিয়ে দিতে পারেন এবং 75°/° of the cost তারা সেখান থেকে নিয়ে নিতে পারেন। তারপর বাকী টাকাটা, যখন ফসল বিক্রি হবে তখন তারা সেটাও নিয়ে নিতে পারেন। একটা price বা rate আমরা আগেই বলে দিচ্ছি, যে এই হবে তার rate সেখান থেকে আবার সেগুলি যখন consumers co-oporative এ চলে আসছে তার মাধ্যমে সেগুলিকে বিলি করার ব্যবস্থা আছে। এছাড়া সেখানে আমাদের রয়ে গেছে Appex marketing co-operative society যারা সদরে কাজ করছে এবং Tribal marketing co-operative society ও Consumers co-operative society rural areaতে কাজ করছেন, কাজেই সেখানে শুধু দীর্ঘমেয়াদী ঋণ দেওয়ার জন্যই কাজ করছে না agricultural co-operative যেগুলি সেগুলি স্বল্পমেয়াদী ঋণও দিচ্ছে, এই দীর্ঘমেয়াদী ঋণগুলি ২০।৩০ বছরের জন্য দেওয়া হয়। সমবায়কে সবাই যাতে আগ্রহ সহকারে গ্রহণ করে সেজন্য education এর ব্যবস্থা আছে এবং সাধারণ মানুষ যত সমবায় আন্দোলনকে বুঝতে পারে এবং এই আন্দোলনের নীতিটি বুঝতে পারে…

MR. SPEAKER :—I would like to draw the attention of the Hon'ble Dy Minister the cut motion in which to discus inadequacy provision of grant in aid to village societies.

শ্রীবিনোদ বিহারী দাস :—সেখানে ত্রিপুরা ষ্টেট কো-অপারেটিভ ইউনিয়ন সবাইকে এই সমবায়ের নীতিটি বুঝিয়ে দিতে চেষ্টা করছেন। এখন প্রশ্ন হইল village agricultural credit society এই খাতে যে টাকা ধরা হয়েছে সেটা নাকি কম। সেটি কম নয় একথাই আমি এখানে প্রমাণ করব। আমাদের village agricultural credit society গুলিকে managerial grant দেওয়া হয় সেই টাকাটাই আমরা দেই এবং সেটা standing scale এ দেওয়া হয়। প্রতিটি society তে আমরা মাত্র ৯০০ টাকা দিতে পারি। তাকে ৫ বছরে ভাগ করে দেওয়া হয়, প্রথম বছরে ৩০০ টাকা, ২য় বছরে ২০০ টাকা, ৩য় বছরে ২০০ টাকা, ৪র্থ বছরে ১০০ টাকা এবং ৫ম বছরে ১০০ টাকা। কাজেই

১৯৬০-৬১ যে society সেই managerial grant নিয়েছে সেটা automatecally ১৯৬৫-৬৬এ কমে গিয়েছে। যেহেতু আমরা প্রথম বছরে ৩০০ টাকা দিয়েছি১৯৬৫-৬৬এ সেখানে দেওয়া হয় ১০০ টাকা। ১৯৬৪-৬৫এ যেখানে দেওয়া হয়েছিল ২২,০০০ টাকার মত। এবার সেখানে যেহেতু এর আগের বছর ১৯৬৪-৬৫-এ ২২,০০০ টাকার মত ধরা হয়েছিল সেবার যেখানে আমরা ২০০ টাকা দিয়েছি এবার সেটা কমে ১০০ টাকায় এসেছে। কাজেই সেটা automatically কম হবে এবং calculate করেই যতটা আমাদের দরকার ঠিক ততটাই আমরা বাজেটে ধরেছি। এর বেশী আমরা ধরিনি। কাজেই সেখানে inadequate হয়েছে, একথাটা খাটে না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, কৃষকদের সুযোগ সুবিধা দিতে হবে, সেজন্য village Agricultural Credit Society আছে এবং অন্যান্য society যেগুলি আছে তার মাধ্যমে কি প্রকার সুযোগ সুবিধা দেওয়া হয় তাই আমি তুলে ধরছি। এখানে একটা কথা উঠেছে যে Inspector বাবু নাকি Secretary বাবুর সাথে কথা বলেই চুপচাপ চলে আসেন, মেম্বারদের সাথে কথাই বলেন না। একথাটি ঠিক নয়, Inspector সেখানে যায়, গিয়ে Secretaryর সাথে কথা বলেন, সেখানে meetin gকরে যারা Executive Committeeতে আছেন, তাদের সাথে কথাবার্তা বলেন এবং societyর সমস্ত খবরাখবর নেন যাতে কৃষকদের স্বার্থ এবং যারা Co-operative-এর মেম্বার তাদের স্বার্থ এবং সবাইএর স্বার্থ যাতে রক্ষা হয় সেদিকে তিনি লক্ষ্য রাখেন।

ঋণ পরিশোধ যথাসময়ে করতে পারেন না, নানারকম সুবিধা অসুবিধা আছে। সেইজন্য Co-operative Societyর মেম্বার যারা, তারা সেখানে বসে আলাপ আলোচনা করেন। এখন প্রশ্ন হল Co-operative Bank থেকে যে ঋণ Society নিচ্ছেন, সেই ঋণটি অতি অল্প হারের সুদে ধরা হয় এবং ঐ ঋণটি যদি যথাসময়ে পরিশোধ না করা হয় তাহলে আবার কি করে তারা সেখান থেকে ঋণ নেবে। সেই Co-operative Bankএর টাকা তো Societyরই টাকা; কাজেই যতক্ষণ পর্য্যন্ত সেই টাকাটা আবার Bankএ ফিরে না আসছে তখন আবার কি করে তারা টাকা দেবেন? ঋণ অসময়ে দেওয়া হয়, একথাটি যে কি করে আসে তা আমরা বুঝতে পারি না। Society Bankএর কাছে ঋণের টাকা চায় এবং যথাসময়ে টাকা নিয়ে নেয় এবং কৃষকদের মধ্যে সেগুলি বিলি বন্টন করেও দেয়। মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেই Village Agriculture Credit Society, যেগুলি Managerial grant পাচ্ছে ৯০০ টাকা করে তার

একটা statstics আমরা তুলে ধরছি।

১৯৬১-৬২তে ৭২টি Societyকে ১০,৪০০ টাকা দেওয়া হয়েছে। ১৯৬২-৬৩তে ১১৬টি Societyকে ১৭,৫০০ টাকা দেওয়া হয়েছে। ১৯৬৩-৬৪ তে ১১৬টি Societyকে ১১,১০০টাকা দেওয়া হয়েছে। ১৯৬৪-৬৫তে ২২.৫২৫ টাকা ১৩৬টি সোসাইটিকে দেওয়া হয়েছে। ১৩৬টির জায়গায় সেখানে আরও কমে আসবে, যারা নাকি ৫ বৎসর ধরে managerial grant নিয়েছেন তারা ৫ বৎসর পর আর সেই টাকাটা পাচ্ছেন না। ২২,০২৫ টাকা যেখানে ছিল সেটি কমে এসে ১৩০০০ টাকা হওয়াতে সেটা কেলকুলেশন অনুযায়ীই হয়েছে। সেটা যে কি করে কম হল সেটা আমি বুঝতে পারছি না। এইটুকু আবারও আমি তুলেধরতে চাই।

তারপর পাবলিসিটি এবং প্রোপাগাণ্ডার জন্য ১৯৬৪-৬৫তে ছিল ৭০০০ টাকা এবারে ধরা হয়েছে ১৭০০০ টাকা। কাজেই grant-in-aid বলে যে কথাটা আছে এবং যেভাবে তারা সবাইকে শিখিয়ে বা জানিয়ে তুলছেন এবং সবাইকে বুঝাতে চেষ্টা করছেন এবং সমবায় নীতি নিয়ে যেভাবে তারা অন্দোলন চালিয়ে যাচ্ছেন। সেইভাবে এই টাকাটা কি করে যে কম ধরা হয়েছে, ওনারা বলেছেন সেটা আমি কিছুতেই বুঝে উঠতে পারছি না। State Co-operative Union ৬৫৭ জন অফিস বেয়ারয়ারকে ট্রেনিং দিয়েছেন এবং ১৬০৮ জন মেনেজিং কমিটির মেম্বারকে শিখিয়েছেন। আর ১০৫৪৮ জনকে অর্ডিনারী মেম্বারকে আজ পর্যান্ত তারা ট্রেনিং দিয়েছেন। এমনি ভাবে Coperative movement এখানে আমরা চালিয়ে যাচ্ছি। আজ পর্যান্ত যতগুলি সোসাইটি এখানে কাজ করছেন, তার মধ্যে ৩৮৯টি হচ্ছে Village Agricultural Credit Society এই নিয়ে আমাদের মোট ৬৫৫টি, অন্যান্য সোসাইটিও আছে। তারপর আরও সোসাইটি করে যাতে কৃষকদের সুবিধা দেওয়া যায় তারজন্য চেষ্টা করা হচ্ছে। তাছাড়া আমাদের যে সোসাইটি আছে তার তুলনায় আমাদের নাকি godown কম, অতএব আমি এখানে বলব যে আমাদের মোট ৫৩টি godown আছে। এছাড়াও আমাদের আরও ২০টি godowan আছে tribal scheme এতে। কাজেই এক্ষেত্রে godown এর যে অভাব আছে একথা কি করে আসতে পারে তা বুঝিনা এবং আমারা যে এই ব্যপারে চুপ করে বসে নাই একথাও আমি সদস্য মহোদয়দিগকে বলে দিতে চাই। মাননীয় অধ্যক্ষ মহোদয় বাজেট প্রভিশন আমাদের কম ধরা হয়েছে, একথার যুক্তিযৌক্তিতা আমি কিছুই দেখতে পাচ্ছি

না, তাই আমি Cut motion এর বিরোধীতা করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

MR. SPEAKER :—I would call on Shri Atiqual Islam.

Seri Atiqul Islam :—মাননীয় অধ্যক্ষ মহোদয় কো অপারেটি যে আমাদের অনেক হয়েছে তার একটা ফর্দ্দ তারা দিয়েছেন এবং অনেক টাকা যে বিলি বন্টন করা হয়েছে তারও একটি বর্দ্ধিত হিসাব তারা দিয়েছেন। এখন আমার বক্তব্য হল যে টাকাগুলি Co-operativeগুলিকে দেওয়া হয় সেগুলি ফেরত পাওয়া যায় কিনা বা টাকাগুলি ঠিক ঠিকমত ব্যয়িত হয় কিনা, না Co-operativeগুলি করা হয় শুধু সরকারের টাকা আত্মসাৎ করার জন্য। আমি এমন অনেক Co-operative দেখেছি, যার কোন হিসাবপত্র নাই। Co-operativeএ যারা Secretary বা office bearer তারা সেই Co operative থেকে টাকা নিয়ে নিজেদের বাড়ী ঘর করেন। শত enquiry করেও কিছু করা যায় না, audit করা যায় না। আজকে সারা ত্রিপুরায় Co-operativeএর চেহারা হচ্ছে এ রকম। যখন কেউ মনে করে যে আমাদের কিছু টাকা পয়সা পাওয়া দরকার তখন তারা Co-operative করেন এবং সেই Co-operative করে গভর্ণমেন্ট থেকে তারা কিছু loan আদায় করেন এবং গভর্ণমেন্টও সেই loan দিয়ে দেন। কারণ গভর্ণমেন্ট মনে করে যে যারা Co-operative করেছেন তারা আমারই মানুষ। সুতরাং loan দিলে তারা কিছু টাকা পয়সা পেতে পারে। একথা বলছি আমি এজন্য যে যদি Co-operative গুলির দিকে আমরা তাকাই তাহলে দেখব সেখানে শুধু লোকসান হচ্ছে এবং লোকসান হওয়ার পর হিসাব নিকাশ করে কোন কিছু পাওয়া যায় না। যে সমস্ত Co-operative refugee পরি বা কলোনি Co-operative সেখানে দেখা যায় যে Supervisor কমিটির কোন ধার ধারেন না, তার যখন যা খুসী সেভাবে টেণ্ডার দেন। কমিটীতে বসে কোন রকম সিদ্ধান্ত করা refugee Co-operative গুলিতে হয় না এবং হয়না বলে সেখানে Supervisor এর সঙ্গে কমিটীর একটা বিরোধ সৃষ্টি হয় যার ফলে সেখানে একটা বিশৃঙ্খলা দেখা দেয়। আমি মেলাঘর Co-operative এর কথা জানি। সেই

Co-operativeর যিনি Secretary. তার বিরুদ্ধে কমিটী অনেক আপত্তি জানিয়েছেন এবং ইদানিংকালে তারা মিটীং করে নূতন প্রেসিডেন্ট, নূতন সেক্রেটারী করেছেন। সেখানে তারা হিসাব করে দেখছেন যে তাদের ২১,০০০৲ টাকা লোকসান হয়েছে, Supervisor তার খুসীমত কাজ করেছেন। অথচ কমিটিকে দায়িত্ব নিতে হয়েছে পুরাপুরি। এ সম্পর্কে যারা উপরওয়ালা যারা authorty তাদেরকে তাহা জানিয়েছেন, কিন্তু ফল কি হয়েছে, না হয়েছে তা আমি জানি না। কৈলাসহর ফটিকরায়েও রাজনগর Co-operativeএর যিনি সেক্রেটারী তার কাছে বহুবার Co-operativeএর হিসাবপত্র চাওয়া হয়েছে। কিন্তু সেই সেক্রেটারী আজ পর্য্যন্ত তার কোন হিসাবপত্র দিচ্ছেন না। পূর্বে যিনি চীফ কমিশনার ছিলেন মিঃ পট্টনায়ক, তিনিও সেখানে গিয়েছিলেন এবং সেই হিসাবপত্রের কথা বলেছিলেন। কিন্তু আজ পর্য্যন্ত তার কোন হিসাবপত্র দেন নি। তিনি জেদ করে বসে আছেন যে আমি হিসাব দেব না দেখি আমাকে কে কি করতে পারে। এটা মুখ্যমন্ত্রী ও অন্যান্য মন্ত্রীরাও জানেন এবং তারা সেখানে গিয়ে অনেক বলেও এসেছেন, কিন্তু আজও তার কাছ থেকে কোন হিসাব আদায় করা যায়নি।

মাণিকভাণ্ডারে বাস্তুহারা সমবায় সমিতির প্রেসিডেন্ট নলিনী পুরকায়স্থ সেখানকার একজন কংগ্রেস নেতা বটে। তিনি সেই Co-operativeর নাম করে অনেক টাকা নিয়েছেন, নিয়ে অনেকের নামে খরচ দেখিয়ে একটা হিসাবও দিয়েছেন। কিন্তু প্রকৃতপক্ষে যাদের নামে হিসাব দেখানো হল তারা এই সম্বন্ধে কিছুই জানেনা। সেই টাকা দিয়ে তিনি মস্ত বড় একটি বিল্ডিং করেছেন, সেই বিল্ডিং সেখানে এখনও আছে, সেই Co-operative এর পুরা হিসাবপত্র আজ পর্য্যন্ত পাওয়া যায়নি। হিসাবের জন্য বারবার বলা হচ্ছে কিন্তু হিসাব আর পাওয়া যাচ্ছে না। আগরতলা যোগেন্দ্রনগরের যে Co-operative এর সেক্রেটারী অনেক টাকা Co-operative থেকে নিয়েছেন। যে সমস্ত refugee টাকা নেয়নি, তাদের নামে টাকা দেখানো হয়েছে। এবং সেই টাকা তিনি নিজেই

আত্মসাৎ করেছেন। তারপর অনেকদিন যাবত তার কোন হিসাবপত্র পাওয়া যায়নি, Court Case হয়েছে কিনা আমার জানা নেই।

দুধপুর Co-operative Society এর হিসাবে ৮০।৯০ হাজার টাকা লোকসান দেখানো হয়েছে। আমি সমস্ত Co-operative এর নাম বলে আর সংখ্যা বাড়াতে চাই না। আমার বক্তব্য হল যখন Co-operative করা হয়, Govt. তখন টাকা লোন দিচ্ছেন। তারপর সেই টাকার কি হল না হল Co-operative যে টাকা নিল সেই টাকা ঠিকমত ব্যয় হইল কিনা না, না Co-operative এর নাম করে personal purpose এ ব্যয়িত হল তার কোন খবর সরকার রাখেন কিনা। রাখা প্রয়োজন মনে করেন কিনা। মনে হয় এটা যেন গৌরীসেনের টাকা। আমি বিলি করে দিলাম, কোথায় গেল না গেল সেটা আমার দেখার দরকার নেই। টাকা বাজেট ধরা হল, আমি সেই অনুযায়ী খরচ দেখিয়ে দিলাম। যে figure আছে সেই figure মিলে গেল। ত্রিপুরা রাজ্যের প্রায় শতকরা ৯০টি Co-operativeএর এই চেহারা। Co-operative করছে করে গভর্ণমেন্ট থেকে লোন নিচ্ছে, নিয়ে যার যার personel purposeএ খরচ করছে। কিন্তু Co-operativeএর কোন উন্নতি হচ্ছেনা কাজেই এদিকে যদি দৃষ্টি দেওয়া না হয় তাহলে Co-operative করার যে উদ্দেশ্য তা কোন কালেই সফল হবে না। অবশ্য সেই টাকা দিয়ে দল গঠন করা যেতে পারে। মন্ত্রী মণ্ডলী দেখলেন যে যারা Co-operative গঠন করছে তারা আমার দলের মানুষ, তাদেই আমরা ধরবো না, তারা টাকা নিয়ে যা খুসী করুক। আর যদি দলের লোক না হয় তাহলে যে কোন কারণে তাদেরকে আমরা শাসাব, শাস্তি দেব। কাজেই সরকারী টাকা নিয়ে দল গঠন করার যে মনোবৃত্তি, সেটা অবিলম্বে পরিত্যাগ করা উচিত। যদি Co-operetive গঠন করতেই হয় তবে এ মনোভাব পরিত্যাগ করা উচিত।

**Mr. Speaker** :— I would now call on the Hon'ble Chief Minister to give his reply.

**শ্রীশচীন্দ্র লাল সিংহ (চীফ মিনিষ্টার)** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিরোধী পক্ষের সদস্যদের পরপর বিরোধী যে উক্তি inadequacy of provision of grant-in-aid to village Society, আমি বুঝি না যে তারা কি করে এর বিরোধিতা করছে। একদিকে বলা হচ্ছে inadequacy of provision of grant-in-aid to village Society আর একদিকে বলছেন যে টাকা জলের মত খরচ হচ্ছে, জনসাধারণের কোন উপকারই হচ্ছে না, আবার বলেছেন যে যারা ঋণগ্রস্ত হয়ে পড়েছেন তাদের বকেয়া টাকা মাপ করে দেওয়া হউক। আর একজন বলছেন যে যারা এ ভাবে Liquidation এর পথে আছেন, তাদের বিরুদ্ধ কেস করা হউক এবং যাহারা নাকি এখানে Supervisor আছেন, তারাই নাকি ঐ সব প্রস্তাবগুলি করেন, কিন্তু প্রকৃতপক্ষে যাহা বলা হচ্ছে, সেটা সম্পূর্ণ সত্যের বিপরীত বলে পরিলক্ষিত হচ্ছে। কারণ যারা Co-operative করে Co-operative এর Memberরা Resolution করে সেই Resolution এ কি কি কাজ করা হবে তা ঠিক করা হয় এবং সে ভাবে তারা কাজ গ্রহণ করেন। অতএব তাদের কাজ কর্ম অনুসারে যদি কিছু লাভ লোকসান হয়ে থাকে তবে তা হতেও পারে, না ও হতে পারে। কিন্তু সেখানে Supervisor এর উপর অভিযোগ করলে আইনতঃ সেটা কার্যকর হতে পারে না।

এক জায়গায় বলা হয়েছে যোগেন্দ্রনগরে Co-operative Society এর কথা—যোগেন্দ্রনগর Co-operative এর যে Resolution আছে, সেই Resolution সেখানে Co-operative করছে। Supervisor সেখানে ছিলেন to inspect it, তার বিরুদ্ধে যে অভিযোগ করা হয়েছিল উনি অনেক লোকের থেকে যে দরখাস্ত গ্রহণ করেছেন, সেটা জাল সেগুলিও পরীক্ষা নিরীক্ষা করা হয়েছে Hand-writing expert দিয়ে সেটা দেখা হয়েছে এবং তাতে এটা প্রমাণিত হয়েছে যে টা তার হাতের অক্ষর নয়। অতএব সেখানে যে অভিযোগ করা হয়েছে তা অমূলক বলে মনে হচ্ছে। তারপর রাজনগর Co-operative এর কথা বলেছেন যে সেখানকার Supervisor report দিচ্ছেন না। কারণ সেখানকার যে Supervisor, যে Co-operative resolution করে কাজ কর্ম করেছেন, Profit & loss এর দায়িত্ব সেই Co-operative এর।

সুতরাং যদি কোন কিছু হয়ে থাকে সেটা Co-operative এর লোকেই করেছে এবং Co-operative resolution অনুসারে যা করবে সেটাই সরকার গ্রহণ করবে এবং সেখানে যে Rules and regulations যা আছে, সেই অনুসারে যদি কাজ করে যায় সেই জায়গাতে ধমক দিয়ে যদি কাউকে বলা হয় যে তোমাকে এটা করতে হবে, তবে সেটা বে-আইনী হয়। সে সেটা পারবে না, বে-আইনী করতে যদি বলা হয়, তবে সেটা Supervisor কেন করবে? অতএব সেদিকে লক্ষ্য রাখতে হবে এখানে যে অভিযোগ করা হয়েছে সেগুলি সত্যের সম্পূর্ণ বিপরীত। আর এখানে inadequacly of provision সম্বন্ধে বলতে গিয়ে, বলা হয়েছে যে টাকা আরো বাড়িয়ে দেওয়া হউক। কোন টাকাটা বাড়িয়ে দেওয়া হবে। Co-operative আন্দোলন তারা নিজেরা গড়ে তুলবে, সে জন্য এখানে Co-operative Bank আছে, এখানে যে সব Co-operative society আছে তাদের Representative নিয়ে Co-operative Bank এর Board of Directors গঠিত হয় এবং সেখানে জন প্রতিনিধিমূলক ব্যবস্থা নিয়ে Co-operative bank গড়া হচ্ছে। কেন করা হয়েছে? যারা এখানকার Co-operative করেছেন তারা যাতে ঠিক ঠিক ভাবে আগের যে ব্যবস্থা ছিল অর্থাৎ কৃষির জন্য হউক, ব্যবসার জন্য হউক, যে কোন

ব্যাপারে loan নিতে হলে সরকারের নিকট আসতে হত, বুঝতে হত, অতএব সে সব অবস্থা থেকে তাদিগকে বাঁচিয়ে তারা যাতে অগোণে টাকাটা পেতে পারে অতিঅল্প সময়ে, প্রয়োজন মত টাকাটা পেতে পারে, সেই অনুসারে এই সমস্ত ব্যঙ্ক করা এবং এই সমস্ত ব্যাঙ্ক থেকে তাদেরকে loan দেওয়া হয়। এখন তারা যদি সেই সমস্ত টাকা ঠিকমত শোধ করে দেয়, তাহলে Co-operative শক্তিশালী হতে এবং Co-operative বর্দ্ধিত করতে পারে। ঐ সকল দিকে লক্ষ্য রেখে Co-operativeগুলি করা হচ্ছে এবং এই Co-operative যাদের টাকা, লোকসানে আছে, তা যদি পূর্ণ করতে হয় বা বাদ দিয়ে দিতে হয় তাহলে ত্রিপুরার যে সমস্ত কৃষক বা শ্রমিকেরা Co-operative গড়ে তুলেছে, তাদিগকে সর্বনাশের পথে ঠেলে দেওয়া হবে। কাদের টাকা আমি দিয়ে দেব। সে সমস্ত জনসাধারণের টাকা, সেই টাকা তারা পরিশ্রম করে রোজগার করেছে, তাদের টাকা মাপ দিয়ে দেওয়ার কথা হইল Co-operativeগুলিকে ধ্বংশের মুখে ফেলে দেওয়া। অতএব এই জায়গাতে আমাদের লক্ষ্য রাখতে হবে। আর Co-operative যে প্রচার করছেনা বলা হচ্ছে এটাও ঠিক নয়। কারণ Co-operativeএর একটা union আছে, সেই union প্রত্যেক জায়গাতে প্রচার করছে এবং সেই প্রচারের মাধ্যমে জনসাধারণকে Co-operative গঠন করার জন্য উৎসাহ উদ্দীপনা ও সংঘবদ্ধ করছে। এভাবে যদি Co-operativeগুলি গঠিত হয়ে থাকে কংগ্রেস কর্মীর দ্বারা, তাহলে কংগ্রেস কর্মিরা সেই সুফল অবশ্যই পাবে। তারা যদি Co-operative করে না থাকেন তবে সেই দুঃখ ও তাদিগকে ভোগ করতে হবে। কারণ তারা যদি তার বিরোধিতা করে যতদিন পর্যন্ত কোন Co-operative না করে থাকেন তাহলে কমিউনিষ্টপার্টি Co-operative করবেন না বলে ত্রিপুরার জনসাধারণ Co-operative করা বন্ধ করে বসে থাকতে পারে না। অতএব ত্রিপুরাতে যারা উদ্বাস্তু, ট্রাইবেল ও জুমিয়া আছে তারা তাদের প্রয়োজন অনুসারে Co-operative গঠন করেছে এবং Co-operative গঠন করে তাদের অর্থনৈতিক অবস্থাকে শক্তিশালী করার জন্যই করেছেন। অতএব যারা এই কাজ করেছেন তারা যদি সমস্তই কংগ্রেসের লোক হয়ে থাকেন তবে আমি তাদিগকে অভিনন্দন জানাই।

**Mr. Speaker** :—The discussion is over. I now put the demand to vote. First I would put to vote the cut motion tabled by Sri Ram Charan Deb Barma "The question is that the demand be reduced by Rs. loo-to discuss inadequacy of provision of grant-in-aid to village societies,

As many as are of that opinion will please say '**Ayes**'

Voice—"Ayes."

As many as are of contrary opinion will please say "Noes".

Voice—"**Noes.**"

'Noes" have it, "Noes" have it. I would now put to vote the main motion—The Demand for grant No. 19 Co-operation. The question is that a sum not exceeding Rs. 7.25,700/- [ inclusive of the sums specified in the Column 3 of the schedule to the Appropriatien ( vote on account ) Bill, 1965 ], be granted to defray the chargss which will come in course of payment during the year ending on the 31st day of March, 1966 in respect of Demand No. 19 Co-operation

As many as are of that opinion will please say Ayes.

Voice—"Ayes".

As many as are of Contrary opinion will please say "Noes".

Aves have it Ayes have it We now pass on to the next demand

I would now call on the Chief Minister. Hon'ble Sachindra Lal Singh to move his demand for grant No. 21—Community Dev. projects, National extension service & Local Dev. works.

**Shri Sachindra Lal Singh** ( Chief Minister ) :— Hon'ble Speaker Sir on the recommendation of the Administrator I have to move that a sum not exceeding Rs. 30, 55, 400/- [ inclusive of the sums specified in col. 3 of the schedule to the Appropriation (vote on account) Bill 1965 ] be granted to defary the Charges which will come in course of payment during the year ending on the 31st day of March 1966 in respect of Demand No. 21 Community Dev. Projects, National extension service & Local Dev. works.

**Mr. Speaker** :— Against this demand there is one cut motion tabled by Shri Hlura Aung Mog that the demand be reduced by Rs 100/- to discuss on "to abandon the practice of provding C. D. Block with Jeeps".

I would call on Shri Hlura Aung Mog.

**শ্রীলুড়া আং মগ** : — মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে Community Developmentএর মাধ্যমে আমরা যে টাকা প্রতি বৎসর খরচ করি সেই অনুপাতে C. D Blockএর মাধ্যমে কাজ আদায় হয় না। কোন কোন জায়গায় দেখা যায়, অফিসারেরা তাদের নিজেদের ইচ্ছামত যে সমস্ত জীপ্ গাড়ী গভর্ণমেন্ট থেকে তাদের দেওয়া হয়েছে সেই সমস্ত নিয়ে হাওয়া খেয়ে বেড়ান, কোন কাজই তাদের মাধ্যমে হয়না। কারণ দেখা যায়, যে সমস্ত অফিসারকে আমরা জীপগাড়ী দিই তাতে তাদের তেল খরচ লাগে ২০,০০০৲ টাকা এবং গাড়ী maintenances এর জন্য এখানে বাজেটে ১২,৫০০৲ টাকা রাখা হয়েছে। এতে জনসাধারণের একটা মোটা টাকা নষ্ট হচ্ছে, যে টাকা ব্যয় করে Village development works অনেকটা অগ্রসর হত। এই সম্পর্কে আমাদের প্রধান মন্ত্রী লালবাহাদুর শাস্ত্রী ও এই জীপ্ গাড়ী না দেওয়ার জন্য একটা মতামত প্রকাশ করেছেন। এই মতানুযায়ী আমিও এখানে আমার বক্তব্য রাখছি যে C. D. Block মারফতে যে সমস্ত কাজ করা হয়, সেগুলি ঠিক ভাবে করা হয়না। কাজেই Development workএ আমরা যে টাকা খরচ করছি সেই অনুপাতে এই C. D. Block এর মাধ্যমে কোন ফল পাওয়া যাচ্ছে না। C. D. Blockএর মাধ্যমে আমরা গ্রামাঞ্চলে যে সমস্ত পুকুর খনন করি তাতে প্রায় সময় জল থাকে না। C. D. Blockএর মাধ্যমে যে টাকাটা আমরা বাঁধ তৈরীর জন্য দেয় বা জল সেচের কুপ প্রভৃতির খননের জন্য দেওয়া হয় ৭৫০৲ টাকা সেখানে Dev. officerরা ঠিক ভাবে কাজ কর্ম করেছেন না। ঐ টাকাটা তারা অন্য ভাবে খরচ করে। যেমন পুকুর ইত্যাদি খননের জন্য যে ৭৫০৲ টাকা grant দেওয়া সেটা তারা বাঁধ তৈরীর মধ্যে খরচ করে থাকে। বিলোনীয়াতে দেখা যায় পুকুর খননের জন্য যে টাকা দেওয়া হয় তা দিয়ে বাঁধ কাটার জন্য অফিসারের মাথা ঘামায় এবং এ ভাবে সেগুলি খরচ হয়ে গেছে। বিলোনীয়া এলেকায় দেখতে পাওয়া যায় ২৫০০৲/৫০০০৲ টাকা করে পুকুর খননের জন্য দেওয়া হয়, সেটা Block কমিটির আলোচনার মাধ্যমে পাশ হয়ে যায়। বড়পাথরিয়া এলেকায় দশধানিয়াতে একজনের ২৫০০৲ টাকা loan হিসাবে মঞ্জুর হয় কিন্তু সেটা তাকে না দিয়ে অন্য কাউকে দেওয়া হয়ে গেছে।

এবং সেখানে আমরা আরো খবর পাই যে Development Officer নাকি যার নামে এই পুকুর sanction হয়েছিল তার থেকেও সে টাকা চেয়েছিল, কিন্তু সে টাকা না দেওয়ায় সেই পুকুর অন্যকে দেওয়া হয়েছে। আরো সেই Development Officerরা কি করে কাজ করে চলেছে, এমন কি বিলোনীয়াতে গত বৎসর প্রথম যে পঞ্চায়েত Election হয়, সেই পঞ্চায়েত Electionএর মধ্যে এমন ভাবে তার Political কাজ প্রকাশ পায় যার জন্যে যখন একজন Candidate সেখানে গ্রাম পঞ্চায়েতের Member পদে নিযুক্ত হয় ভোটে, তাকে harras করার জন্য থানাতে ধরে আনে এবং সেই থানাতে তার influence খাটিয়ে, Development Officerএর influence খাটিয়ে সেই মানুষকে সেখানে মারপিট করায় এবং সেই জায়গাতে এই Development Officer এবং S. D. O. উপস্থিত ছিলেন। সেই পাইকপাড়াতে শুধু মারপিট করে Officer রা যদি এ ধরণের পুলিশী কাজ করে তাহলে আমরা কি করবো ? এ রকম নজীর পাওয়া যায়। Development Officer দের মধ্যে এরকম Political কাজ করার জন্য, Congress-ই কাজ করার জন্য একমাত্র সেখানে Development এর কাজ বঞ্চিত হচ্ছে বলে আমি মনে করি। যা work করেন সেখানে Officerরা কংগ্রেসের meetingএ সমস্ত information দেওয়ার পর্যান্ত ব্যবস্থা রয়েছে। যখন কাঠালছড়ায় মিটিং হবে তখন Development Officeএর পশ্চিম দিকে একটা ছাউনি ফেলে কংগ্রেসীরা একটা আলোচনায় বসে গেছে। সেখানকার কোন information আমরা পাই না। কেন এই কাজগুলা করা হচ্ছে Development Officerএর মাধ্যমে এবং সেই নজির আমরা দেখতে পাই এবং বিভিন্ন জায়গায় এই Development Officerএর মাধ্যমে কি রকম ভাবে মন্ত্রিরা কাজ করে যাচ্ছে যে যখন গাড়ো বাজারে মিটিং করা হয়, আমাদের Deputy Minister, R. P. Choudhury যখন যান গত বৎসরে সেই গাড়ো বাজারে একটা মিটিং হয়, সেই Development Officer কে উপস্থিত করে............

**Mr. Speaker** ;— I would draw the attention of the Hon'ble Member that the cut motion is to give up the Practice of Providing C. D. Block with Jeeps.

( Voices )

এবং Developmentএর কাজে আমরাই তাকে নিযুক্ত করছি, উন্নয়নের কাজ না করে শুধু যদি meetingএ বক্তৃতা নিয়েই থাকেন তাহলে আমরা তার থেকে কি আশা করতে পারি। দেখি আর একখানে আমাদের socialএর যে মাষ্টার দক্ষিণ ইচাছড়ায় বর্ত্তমানে নিযুক্ত, শচীন শর্ম্মা নামে night school master হিসাবে নিযুক্ত আছে। আমি জানি না সে কয়টি ছাত্রকে পড়াইয়া এই ২।৩ বৎসরে শিক্ষিত করেছেন। তিনি শুধু এলাকা ঘুরে কংগ্রেস work করে এবং কোথায় জুমিয়া পুনর্ব্বাসন দেওয়া হবে, কোন জায়গাতে, তখন সেখানে গিয়া টাকা পয়সা বণ্টন থেকে আরম্ভ করে বিভিন্ন সাংগঠনিক কাজ করে চলছে। কাটাল ছড়ায় যখন মিটিং হয়েছে, গত সেপ্টেম্বর মাসে তখন সেই এলাকাতে সে জনসাধারণকে এমন বিভ্রান্ত করল যে তোমাদের জন্য গাড়ী আসবে এইখানে, তোমরা টাকা পয়সা তুলে দাও আমি তোমাদের গাড়ীতে তুলে দেব। এইভাবে সে বহু টাকা সংগ্রহ করেছে—এই শচীন শর্ম্মা, কোন কাজ করে না, সাব্রুম থেকে বিলোনীয়া এই দুইটি ডিভিশনে শুধু কংগ্রেসী কাজকর্ম্ম চালিয়ে যাচ্ছে। এখন তার কোন কাজ নেই, রাতে কি দিনে তার কোন কাজ নেই, শুধু বসে বসে খাওয়া ছাড়া কাজ নেই। তার একটা কাজ হচ্ছে সংগঠন কাজ, কংগ্রেসী সংগঠন কাজ। এইভাবে যদি developmentএর টাকাকে রাজনৈতিক purposeএ খরচ করে এবং সেইদিকে যদি কর্মচারীকে নিয়োগ করে কাজ করান সেটার জন্য আমি সরকারকেই দায়ী করব এবং সেটার জন্য মন্ত্রিরাই ইন্ধন যোগার করে দিচ্ছে, উৎসাহ দিচ্ছে, কিছু বলে তাদিগকে এবং সেই সংগঠনের কাজ করার জন্য বলে এব সেটা বিভিন্ন ভাবে আমরা দেখতে পাচ্ছি। এই Social

Educationএর আমরা grant পাই ৫০ হাজারের মত। সেই জায়গাতে সেই শিক্ষা যদি আমরা না পাই শিক্ষকের মাধ্যমে তাহলে সেই টাকা আমরা সেই Political purpose এ খরচ হয়েছে বলতে পারি। কারণ এই টাকার মাধ্যমে কতজন শিক্ষিত হচ্ছে কি ভাবে সে তার এলাকা শিক্ষিত করছি সেটার যদি আমরা হিসাব না পাই, সেই টাকার বদলে যদি শিক্ষা না পাই তাহলে বলব এটা শুধু তাদের কাজ করার জন্য এই টাকা ব্যয়িত হচ্ছে. এছাড়া এর কোন মানে হয় না। এবং সেদিকেই আমি বলছি যে Development work এ রকম হয়। পূর্ব্ব টিলার এলাকার একটা রাস্তা যখন হবে তখন একটা মিটিং করে কমিটির মাধ্যমে, পঞ্চায়েত President-এর মাধ্যমে টাকাটা দেওয়া হয়। পঞ্চায়েত president-এর কাছে টাকাটা খরচ করার জন্য দেওয়া হয়েছে এবং সেটা অনুমোদিত হয়। সেই টাকাটা Development officer, তাকে না দেওয়ার চক্রান্ত করে, অন্যের মারফতে কাজ করার জন্য চক্রান্ত করে। এবং সেখানে সেই প্রধানকে গিয়ে বললো তোমরা communist party র সঙ্গে যোগা-যোগ রাখ, গিয়ে কথা বল। সুতরাং তোমার মারফতে এই রাস্তার টাকা খরচ করা হবে না। তুমি কেন communist-এর সঙ্গে মেলামেশা কর? এই ভাবে ভয় দেখানো হয় পঞ্চায়েত president-কে। এই ভাবে সর্ব্বত্র ভয় দেখানো হচ্ছে। বিলোনিয়াতে মানিক মজুমদার নামে একজন অফিসার আছেন তাকে কি কংগ্রেস সংগঠনের জন্য দেওয়া হয়েছে, না Development-এর কাজের জন্য দেওয়া হয়েছে? সেকথা আমি বলতে চাই। কারণ সেই স্থানের মধ্যে, যেখানে congress committee meeting হবে, যেখানে congress-এর কোন মন্ত্রী যাবে, সেখানে সে সমস্ত পঞ্চায়েতকে খবর দিয়ে আনার জন্য তার উপর একটা Information জারি করা হয়, সেটা ঠিক। সেই জন্যই বললো সেই টাকা Development-এর কাজে ব্যয় না হয়ে কংগ্রেসের সংগঠনীক কাজে খরচ করা হচ্ছে। সেজন্য আমি বলব আমাদের যে জীপ গাড়ী তার মাধ্যমে দেওয়া হয়েছে, তা তার আনন্দ ফুর্ত্তি করার জন্যই দেওয়া হয়েছে। সেদিকে আমি বলবো Development officerদের জীপ দেওয়ার যে provision আছে সেটা যাতে উঠিয়ে দেওয়া হয়। আমাদের প্রধানমন্ত্রী লাল বাহাদুর শাস্ত্রী ও এমত প্রকাশ করেছেন। সেটি বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** :— I would call on Smti. Renu Chakraborty.

**Smti Renu Chakraborty** :— মাননীয় অধ্যক্ষ মহোদয় Demand No. 21 Community Development project, National Extension service and Local Development works এর খাতে যে ব্যয় বরাদ্দ এই হাউসের সামনে রাখা হয়েছে আমি তা সম্পূর্ণ সমর্থন করি। এই ব্যয় বরাদ্দ রাখার উদ্দেশ্যই হল জনসাধারণদের মনে সমাজ চেতনা ও সমাজ বোধ জাগ্রত করে আত্মনির্ভরতা ও সঙ্ঘ শক্তির প্রভাবে সমাজের উন্নতি সাধন। সেই উন্নতি সাধনের জন্য স্বাধীনতার পর মহাত্মা গান্ধী বলেছিলেন যে আমাদের দেশের শতকরা ৯০ জন লোকই গ্রামে বাস করে। সেই গ্রামের উন্নতি না হলে আমাদের দেশের সামগ্রিক উন্নতি কিছুতেই হতে পারে না। তার জন্যই কয়েকটি বেকওয়ার্ড ক্লাসকে একত্র করে কতকগুলি ব্লক ও প্রজেক্ট করে সেখানে নানারকম প্ল্যান করে বিভিন্ন রকম উদ্দেশ্য নিয়ে ডেভেলাপমেন্ট ওয়ার্কস গ্রহণ করা হয় এবং সেই ভাবে সেখানকার কার্য্য পরিচালনা করা হয়। সেখানে গ্রো-মোর ফুডকে আরও শক্তিশালী করার জন্য কৃষি পরিকল্পনা গ্রহণ করা হয়। সেই কৃষি পরিকল্পনাকে শক্তিশালী করার জন্য আমন ধান, আউস ধান ইত্যাদি শস্য যাতে বেশী পরিমাণে উৎপাদন করা যায় তার জন্য নানা রকম উন্নত ধরণের বীজ ও সার সরবরাহ করা হয়। তার জন্য নানা রকম

প্রদর্শনী করেও কৃষকদের উৎসাহিত করা হয় এবং কৃষকদের পুরস্কৃত করা হয়। সেই রকম পশু পালনের জন্যও উন্নত ধরণের হাঁস, মুরগী, পশুপক্ষী ইত্যাদির বংশ বৃদ্ধি করার জন্যও নানা রকম পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। তারপর Irrigation-এর ব্যাপারেও সেই সমস্ত গ্রামে জলের অবস্থার উন্নতি সাধনের জন্য নানারকম জলসেচ, জলাভূমির পুনরোদ্ধার প্রভৃতি কার্য্য করা হয়েছে। মাননীয় বিরোধীপক্ষের সদস্য সেদিন বলেছিলেন কূপ খননের টাকা বাঁধের কাজের জন্য রাখা হয়েছে, বাঁধের টাকা কূপ খননের জন্য রাখা হয়েছে। কিন্তু আমার মনে হয় বাঁধ, খাল ইত্যাদি সব কিছুই Irrigation এর কাজেই ব্যবহৃত হয়। এতদ্ব্যতীত emergencyর ব্যাপারে আমরা এক Item এর টাকা অন্য Itemএও খরচ করতে পারি। তাতে কোন বাধা নেই। স্বাস্থ্যের ব্যাপারেও নানা রকম ব্যবস্থা অবলম্বন করা হয়। Bleaching powder, মশার তৈল সরবরাহ করা হয়। শিক্ষার ব্যাপারেও সরকার তৎপর, গ্রামে গ্রামে শিক্ষার প্রসারের জন্য সরকার নানাপ্রকার ব্যবস্থা অবলম্বন করেছেন। গ্রামের লোকের মন তত উদার নয়। দলাদলি ও অন্যান্য সংকীর্ণতা যাতে না থাকে সে শিক্ষা গ্রামবাসীকে দেওয়ার চেষ্টা সরকার থেকে করা হচ্ছে। গ্রামে গ্রামে যোগাযোগ স্থাপনের জন্য সেতু, culvert স্থাপন করা হচ্ছে। শিক্ষা প্রসারের জন্য বালোয়ারী স্কুল, সমাজ শিক্ষা কেন্দ্র স্থাপন করা হচ্ছে। ত্রিপুরার পূর্বে সামাজিক যে বৈচিত্র ও বিধি ছিল গ্রামে তা লুপ্ত প্রায়। সেই পুরাতন শিক্ষা ও সভ্যতাকে পুনর্জীবিত করার জন্য সরকার নানাপ্রকারে চেষ্টা করছেন। এই সমস্ত কারণেই এখানে যে cut-motion আনা হয়েছে আমি তার সম্পূর্ণ বিরোধিতা করি। গাড়ীর ব্যাপারে যে অভিযোগ করা হয়েছে তার উত্তরে আমি বলতে চাই যে সরকারের যে বহুমুখী পরিকল্পনা, গ্রামে গ্রামে যোগাযোগ স্থাপনে সরকারের যে উদ্যম তার রূপায়নের জন্য গাড়ীর দরকার হবে। কেন না পায়ে হেটে যে সবসময় কাজ করা সম্ভব নয়। অভিযোগ করা হয়েছে যে Development Officer যারা আছেন তারা সরকারের কাজ না করে কংগ্রেসের কাজ করেন। কিন্তু আমি বলবো তারা কংগ্রেসের কাজ করেন না। কংগ্রেসে যে আদর্শ সে আদর্শকেই তারা রূপায়িত করেন। সুতরাং এই বলে মূল প্রস্তাবের সমর্থন করে cut-motion এর এর বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**Mr. Speaker** :—I call on Shri Aghore Deb Barma.

**Shri Aghore Deb Barma :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, Demand No. 21—Community Development Project, National Extension Service and local Development Works ইত্যাদি আছে। ৩০ ৫৫, ৪০০৲ টাকা এই খাতে ধরা হয়েছে। অর্থাৎ এই Development এর মাধ্যমে আজকে ত্রিপুরা রাজ্যের অর্থ নৈতিক অবস্থাকে শক্তিশালী করা হবে। এই হচ্ছে তার Plan, কিন্তু কার্য্যতঃ এই খাতে যে টাকা রাখা হয়েছে তা যদি আমরা তুলনামূলকভাবে দেখি তাহলে আমরা দেখতে পারব, আজকে ত্রিপুরা রাজ্যের বাস্তব চিত্র যদি আমরা চোখের সামনে দেখি তাহলে আমরা দেখতে পাই যে প্রথম, দ্বিতীয়, তৃতীয় এইসব পঞ্চবার্ষিকী পরিকল্পনার মাধ্যমে যে টাকা খরচ করা হয়েছে, তার মাধ্যমে এই Developmentগুলির যে সমস্ত টাকা ব্যয় বরাদ্দ করা হয়েছে, তাতে আজকের দিনে একথা মনে করার কোন কারণ নাই যে এই Development এর মাধ্যমে ত্রিপুরার অর্থনৈতিক অবস্থা উন্নত হয়েছে বা শক্তিশালী হয়েছে। কারণ অধিকাংশ ক্ষেত্রে আমরা দেখতে পাই বাজেটের যে ব্যয় বরাদ্দের টাকা সেটা যদি আমরা তুলনামূলকভাবে দেখি যে সমস্ত খাতে খরচ করলে কৃষকদের সত্যিকারের উন্নতি হবে বা অগ্রগতি হবে, তাদের অর্থনৈতিক অবস্থা শক্তিশালী হবে, সেই খাতে টাকা ব্যয় বরাদ্দ করা হউক।

কিন্তু অপর পক্ষে আমরা দেখতে পাই, যদি গ্রামের অবস্থার দিকে তাকাই, বিভিন্ন Developmental Office বা Community, Developmental Block ইত্যাদির দিকে যদি আমরা তাকাই, এখানে একটি কথা বলা হয়েছে যা অস্বীকার করার কোন কারণ নাই। Block Officeগুলির মধ্যে বাড়ী, গাড়ী, staff দালান, quarter ইত্যাদি হয়েছে স্বীকার করি কিন্তু কার্য্যত: কাদের জন্য আমরা এগুলি করছি। জনসাধারণের অর্থ নৈতিক অবস্থাকে আমরা উন্নত করবো, কিন্তু আমাদের আসল যে লক্ষ্য সেই লক্ষ্যের দিকে যদি আমরা দেখি—আজকে জনসাধারণের অর্থ নৈতিক অবস্থা দিনের পর দিন আরো দুর্গতির পথে এগিয়ে যাচ্ছে। এই হলো অবস্থা। কাজেই এই বাজেটের ব্যয় বরাদ্দের টাকা বেশীর ভাগই আজকে দালান বাড়ী, গাড়ী ইত্যাদির জন্য খরচ করা হয়। কার্য্যতঃ যে সমস্ত কাজের মধ্যে টাকা পয়সা খরচ হলে জনসাধারণের প্রকৃত উন্নতি হতো সেই খাতে টাকার ব্যয় বরাদ্দ কম। কাজেই আজকে আমরা এই C. D. Block এর মাধ্যমে যে সমস্ত Deptt.গুলি Work করছে তার মধ্যে আছে Agriculture, Co-operation, Industry, Communication, Social Education, Animal Husbandary ইত্যাদি। এই Department এর সমস্ত, যেমন Agriculture Extension officer প্রত্যেকে block office মধ্যে থাকেন। এই Agriculture Extension officer এর মাধ্যমে আজকে গ্রামাঞ্চলে কৃষিকাজগুলিকে উন্নত ধরনের করার দিক দিয়ে কতটুক সাহায্য করা হয়েছে যার ফলে গ্রামাঞ্চলে আজকে আমরা এ কথা বলতে পারি যে আজকে উন্নত ধরনের কৃষি পদ্ধতির প্রচার Propoganda এবং শিক্ষার ফলে জনসাধারনের যে কৃষি তা আগের তুলনায় অধিকাংশ ক্ষেত্রে উন্নত হয়েছে। যেখানে পূর্ব্বে ৭ মন হত সেখানে আজকে ১০ মন হচ্ছে তা মনে করার কোন কারণ নাই। আজকে দিনের পর দিন হয়তো কোন কোন ক্ষেত্রে আমরা দেখি কোন ক্ষেত্রে রাস্তার পাশে For Demonastration কিছু জমি চাষ করলো কিন্তু তা ঐ পর্য্যন্তই শেষ। শুধু জাপানী প্রথায় চাষ করলেই হয়না তার সময়মত জলের দরকার, সারের দরকার। শুধু একটা নমুনা দেখানোর জন্য করা হলো কিন্তু কার্য্যতঃ আমরা সেখানে দেখতে পাই এ গুলিও ঠিক ঠিকভাবে করা হয় না। কিন্তু officer আমাদের ঠিকই আছে। এই Co-operation, coperative office তারা আছে, সেখানে আমরা office ই দেখি, মানুষই দেখি এবং Industry র ও কিছু কিছু Centre আছে। কিন্তু তার মাধ্যমে যে আমাদের জনসাধারনের অর্থনৈতিক উন্নতি সাধন হয়েছে সে কথা মনে করার কোন কারণ নেই। তারপর Health. জনসাধারনকে আমরা স্বাস্থ্যের দিক দিয়ে রক্ষা করবো, বিভিন্ন অসুখ-বিসুখ থেকে আমরা রক্ষা করবো, বিশুদ্ধ পানীয় জলের সরবরাহ করবো. কিন্তু আমরা আজকে গ্রামাঞ্চলের অবস্থা কি দেখি। আমি পানীয় জলের একটি ঘটনার কথা বলি। আমাদের প্রথম, দ্বিতীয়, তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনা শেষ হওয়ার পথে—এখন পর্য্যন্ত বড়জলা একটা বিরাট এলাকা, সেখানে একটি Tube well ও নেই, Ring well ও নেই। আর যে সমস্ত Tube well, Ring well ইতিমধ্যে দেওয়া হয়েছে আমাদের এই block গুলির মাধ্যমে অনেক লক্ষ লক্ষ টাকা খরচ করে Ringwell দিয়েছি, কোন কোন ক্ষেত্রে Tubewell দিয়েছি, কিন্তু কার্য্যতঃ যদি এগুলির আমরা খোজখবর নিতে যাই তাহলে আমরা দেখতে পাব অধিকাংশক্ষেত্রে সেগুলি অচল। আমার গ্রামের মধ্যে যে Ringwell হয়েছে তা আরম্ভ হওয়ার সাথে সাথেই নষ্ট হয়ে গেছে। এভাবে আজকে কত হাজার হাজার Ring well পরিত্যক্ত অবস্থায়, মানুষের ব্যবহারের অযোগ্য হয়ে পড়ে আছে তার কোন সীমা নেই। Tube well এর ও এই রকম অবস্থা। কাজেই বৎসর বৎসর আমরা এই কাজের জন্য টাকার অঙ্কের ব্যয় বরাদ্দ রাখি এবং করি। কার্য্যতঃ আমাদের বা মূল লক্ষ্য—জনসাধারণকে আমরা বিশুদ্ধ জল পান করাব তা আর হয়ে উঠে না।

তা সঙ্গে সঙ্গে নষ্ট হয়ে যায়। এ দিক দিয়ে অন্তত: দৃষ্টি রাখা উচিৎ। যে টাকা আমরা খরচ করবো তার মাধ্যমে কিছুটাও যাতে মানুষের উপকার করতে পারি সে চেষ্টা আমাদের অবশ্যই করা দরকার। আর Communication এর দিক—দিয়ে Development এর মাধ্যমে অনেক রাস্তাঘাট হয়েছে, সে বিষয়ে অস্বীকার করার কোন কারন নাই। প্রায় অনেক খানেই হয়েছে সেটা আমি নিজে স্বীকার করি। কিন্তু রাস্তাঘাট করার সঙ্গে সঙ্গেই যেন সমস্ত দায়ীত্ব শেষ হয়ে গেল। যেমন jirania community block যখন হয় তার আসে পাশে এলাকাগুলির মধ্যে বহু রাস্তা করা হয়েছে, কিন্তু আজ পর্যন্ত কেহই কোন খোজখবর করে নাই বলে, আজ সেখানে যার ফলে, Bridge করা হলো. Culvert করা হলো, রাস্তাঘাট করা হলো—এটা কোন মান্ধাতার আমালে করা হয়েছে যার অস্তিত্ব আজ খুঁজে পাওয়াই মুস্কিল। এই ভাবে বহু লক্ষ টাকা খরচ করে আমরা রাস্তাঘাট তৈরী করি, কিন্তু মানুষের ব্যবহারে আমরা এগুলি লাগাতে পারি না। সঙ্গে সঙ্গেই এগুলি নষ্ট হয়ে যায়। তার একটা maintenance এর ব্যবস্থা থাকা দরকার। এটা যদি না থাকে তাহলে লক্ষ লক্ষ টাকা খরচ করে এই রাস্তা তৈরী করার যে কি অর্থ আছে আমি কিছু বুঝতে পারি না। এমন কতগুলি ঘটনা আছে যেখানে স্থানীয় জনসাধারণের নিজেদের উদ্যোগে রাস্তাঘাট করল, সেখানে কিছু টাকা মাত্র সাহায্য দেওয়া হলো। সেখানে কোন culvert এর ব্যবস্থা নেই, Bridge এর ব্যবস্থা ও সেখানে সাময়িক। Bridge এবং culvert এর ব্যবস্থা যদি করা যায় তাহলে লোকের নানাদিক দিয়ে সুযোগ সুবিধা হতো। এগুলি আমরা করি না। B. D. O.র মাধ্যমে আমরা পাঞ্চায়েত নির্বাচনগুলি Run করাই। কিছুদিন আগে বিশালগড় একটি নির্বাচন হয়ে গেছে। কিন্তু একটা নির্বাচন Run করাতে গেলে কত পরিশ্রমের দরকার, কত লোক জনের দরকার, কত Energyর দরকার এটা, মাননীয় অধ্যক্ষ মহোদয়, Ruling partyর কেহ অস্বীকার করবেন না। কিন্তু এই নির্বাচন পরিচালনার ব্যপারেও আমি দেখেছি যে আজকে তিন তিনটি constituencyর মধ্যে সেখানে আবার নাকি re-election করতে হবে। কিন্তু এই যে re-election করবে, একটা re-election করতে গেলে কত ঝামেলা, এটার জন্য দায়ী কে? আজকে আমরা যেখানে Expert রাখি, Officer Areaতে রাখি এবং সমস্ত trained মানুষকে আমরা সেখানে depute করি একটা Election পরিচালনা করার জন্য। আজকে তিনটি জায়গার মধ্যে—

**Mr. Speaker :—** That is not quite relevent to the point,

**Shri Aghore Debbarma :—** আচ্ছা। মাননীয় অধ্যক্ষ মহোদয়, তাহলে আমি আমার বক্তৃতা এখানেই শেষ করছি।

**Mr. Speaker :—**I would now call on Dr. B. Das, I would request him to be brief.

**Shri B. Das :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে Demand for grant No. 21 রেখেছেন তা আমি সমর্থন করি। আর যে cut-Motion এসেছে "To abandon the Practice of Proceeding C. D. Block with jeep তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য পেষ করছি। আমাদের সমগ্র ত্রিপুরা রাজ্যে সবশুদ্ধ Block আছে, C. D. আর T. D. মিলিয়ে. ১৭টি। তার মধ্যে ৫টি T. D. Block, এবং ২টি হচ্ছে C. D. Block। এখন সেই Blockগুলির যদি আমরা Area দেখতে যাই, তাহলে সবচেয়ে যেটি ছোট সেটি হচ্ছে ১৫০ স্কোয়ার মাইল। আর যেটি সবচেয়ে বড় সেটি হচ্ছে ৩২২ স্কোয়ার মাইল। কাজেই যেখানে একটি Block এর Area সবচেয়ে যেটি কম সেটি ১৫০

স্কোয়ার মাইল। আর সবচেয়ে যেটি বেশী সেটি হচ্ছে ৩২২ স্কোয়ার মাইল। সেইক্ষেত্রে Officerদের বলা হলো যে আপনারা সমস্ত কিছু দেখুন—আপনারা সেখানে যান, গিয়ে সমস্ত কিছু খোঁজ খবর রাখুন এবং Block এর যে Programme সেই Programme অনুযায়ী কাজ করুন। এই ৩২২ স্কোয়ার মাইল Areaতে Jeep ছাড়া কি করে যে ওনারা যেতে পারেন, একথাটা আমি অন্ততঃ বুঝতে পারছিনা। মাননীয় সদস্য বলেন, মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে ওনারা হাওয়া খেতে বের হন। তিনি যখন ৩২২ স্কোয়ার মাইল যান তখন তো হাওয়া খেতেই যান। গাড়ী চলে যে mediaতে তা হাওয়ারই media. সেখানের যে Programmeগুলো, blockএর যে Programmeগুলো, সেই Programmeগুলোর B. D. Cর মিটিং এ আলোচনা হয়। সেখানকার সেই পরিকল্পনা অনুযায়ী কাজ হচ্ছে। কিন্তু সেখানে Execute করবার জন্যই B. D. O. সেখানে B. D. O. তার খেয়াল খুশীমত এটা সেটা করছেন, সেখানে উনি গাড়ী নিয়ে হাওয়া খেতে যাচ্ছেন এই কথাটা বলা তাদের পক্ষেই সম্ভব যারা এ সম্বন্ধে কোন খোঁজ খবর রাখেন না এবং যারা কাজ হউক এটুকু কোনদিন ভাবেন না বা চান না। Jeep maintenance এর জন্য রাখা হয়েছে ১৬ হাজার টাকা। যেখানে ৩০, ৫৫, ৪০০ টাকা এই খাতে ধরা হয়েছে সেখানে Jeep এর জন্য ১৬ হাজার টাকা কি খুব বেশী হয়ে গেল? ৩২২ স্কোয়ার মাইল যেখানে আমি যাব, সেখানেও Jeepর দরকার নেই। আমি সেখানে বীজ নিয়ে যাব, Fertiliser নিয়ে যাব তথাপি আমার Jeepএর দরকার নেই। যখন officer বীজ নিয়ে যাচ্ছেন, Fertiliser নিয়ে যাচ্ছেন, তখন তিনি কাজের জন্য যাচ্ছেন না। হাওয়া খেতে যাচ্ছেন। এই হচ্ছে, মাননীয় অধ্যক্ষ মহোদয়, সমালোচনার ভঙ্গি কিংবা নমুনা। পুকুর কাটার টাকা সে নাকি অন্য খাতে খরচ করে। কিন্তু পুকুর তৈরী করছে কে? B. D. C.এর মিটিং বসে, সেখানে আলোচনা হয়, সেই যে plan আছে, পরিকল্পনা আছে, যে Scheme আছে, সেই Scheme অনুযায়ী আলোচনা হয়ে সেখানে স্বীকৃত হয় এবং যেখানে পুকুর কাটা দরকার মনে হয় সেখানেই পুকুর কাটানো হয়। B.D.C.র মিটিং এর সিদ্ধান্ত অনুযায়ীই সেখানকার সমস্ত কাজকর্ম করা হয়। B.D.O. নিজের খেয়ালখুশীমত একটা কিছু করেন, একথা কি করে যে বলতে পারেন আমি বুঝতে পারি না, আমার মনে হয় উনাদের মধ্যে অনেকে B. D. Cর member ও আছেন তবুও ওনারা এরকম বলে থাকেন। এখন সেই block এর মাধ্যমে আমাদের দেশকে উন্নত করতে হবে। সেখানে যে programme আছে সেই অনুসারে আমাদের কাজ করতে হবে, অফিসারদের আমাদের পাঠাতে হবে, তাদের অফিস করতে হবে, কিন্তু তাদের জন্য কোন ঘর বাড়ী কিছুই দরকার নাই। তারা গাছ তলায় থাকবেন, আর হাওয়া খাবেন এভাবে তারা কাজ করবেন। এই হচ্ছে মাননীয় সদস্যদের উক্তি। কাজেই এই বাহুল্য উক্তির প্রতিবাদ করতে যাওয়াটাও কেমন যেন ঠেকছে। Communication মানে রাস্তা ঘাট তৈরী করা, block প্রভৃতির মাধ্যমে সেইসব রাস্তা ঘাট তৈরী হয়, রাস্তা তৈরী করতে হলে scheme এর দরকার, কাজেই B. D. Cতে মেম্বারগণ বসে সেই schemeগুলি স্থির করেন। সেখানে আমাদের আর একটি programme আছে। সেটা people's Contribution এই কথাটিই আমি এখানে তুলে ধরতে চাই। সেখানে আমরা যখন রাস্তাঘাট তৈরী করতে যাব, তখন জনসাধারণ সেখানে আসবেন, তাদের সামর্থ্য অনুযায়ী তারা contribute করবেন। এই সব দিকে লক্ষ্য রেখেই আমরা এগিয়ে যাচ্ছি। তারপরে Agricultural Extension Officer নাকি কিছুই করেন না, কিন্তু তিনি সেখানে কি করেন না করেন সেদিকে লক্ষ্য রাখা উচিত। আমাদের প্রতি ৫টি গ্রামে একটি করে V. L. W. আছে।

তাদের মারফতে সমস্ত খবরা খবরAgricultural Extension Officer পেয়ে থাকেন এবং তিনি যে ভাবে direction দেন তারা সেই ভাবেই কাজ করেন, এবং তিনি নিজেই Demonstration farm এতে কি ভাবে অধিক খাদ্য ফলানো যায়। demonstrate করে দেখান। কাজেই V. L. W, Agricultural Extension Officer, Project Officer B. D. O. প্রভৃতি plan & programme অনুযায়ী প্রত্যেকে প্রত্যেকের কাজ করে যাচ্ছেন। কিন্তু হঠাৎ করে যদি বলে দেওয়া হয় যে, না, তোমাকে গ্রামে Seeds পোঁছিয়ে দেওয়ার দরকার নেই, সার পৌছিয়ে দেওয়ার দরকার নেই, পুকুর ইত্যাদি কাটার জন্য কোন টাকা খরচ করার দরকার নেই, জীপে চলার কোন দরকার নেই, ঐ সব বাড়ীঘরে থাকবার কোন দরকার নেই—তুমি কেবল হাওয়া খাও, আরহেঁটে হেঁটে ৩২২ স্কোয়ার মাইল area তে কাজ কর। মাননীয় স্পীকার মহোদয়, এই হ্ল বিরোধী দলের উক্তি, সমালোচনার নমুনা। এজন্য আমি এখানে যে cut-motion রয়েছে তার বিরোধীতা করছি এবং আমাদের মাননায় মুখ্যমন্ত্রী যে demand উপস্থিত করেছেন তা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** :— I would now call on the Hon'ble Chief Minister to give his reply.

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে ছাটাই প্রস্তাব রাখা হয়েছে তার বিষয়বস্তু হ'ল Jeep গুলিকে বাদ দিয়ে দেওয়া। কারণ সেখানে বলা হয়েছে to abandon the practice of providing C. D. Block with Jeep. ত্রিপুরা এমন একটা জায়গা যেখানে জীপ ছাড়া অন্য কোন যান-বাহনের interiorএ যাওয়ার সুবিধা নেই। সেই জায়গাতে Jeep থাকবে না, অথচ সেই সমস্ত জায়গাতে agri extension এর যে কাজ হচ্ছে, industrial extension এর যে কাজ হচ্ছে, রাস্তাঘাট তৈরীর জন্য খোঁজ নিতে হচ্ছে, bridge or communication কোন কিছু অচল হয়ে রইল কিনা, এই সমস্তই পর্যবেক্ষণ করতে হবে। Seeds ও manure ইত্যাদি ঠিক সময় সেই সমস্ত জায়গায় পোঁছাতে হবে, আর এই, সমস্ত কাজগুলি প্রায় সবটাই জীপ দ্বারা হয়ে থাকে। কাজেই জীপগুলিকে বাদ দেওয়ার মানে হ'ল এই যে আজকে যে সমস্ত improvemental works হচ্ছে, সেগুলিকে disintegrated করে দিয়ে ভবিষ্যতের উন্নতি ও আশা আকাঙ্খা কে ধূলিসাৎ করে দেওয়া।

তারপরে Prime Minister এর কথা ওনারা এখানে বলেছেন যে তিনি নাকি Jeep গুলিকে বন্ধ করে দেওয়ার কথা বলেছিলেন। উনি যে সমস্ত জায়গার কথা বলেছেন, ঐ সমস্ত জায়গার সাথে ত্রিপুরার অবস্থার কথা তাদের চিন্তা করতে বলব। উনি এমন কথা বলেননি যে জীপটাকে উঠিয়ে দেওয়া হউক। যেখানে কোন Comminucation নেই সেখানে যদি seeds, manure পাঠাতে হয় বিভিন্ন জায়গার মধ্যে যোগাযোগ রাখতে হয়, যেখানে অন্যকোন ব্যবস্থা নেই, সেখানে জীপ বন্ধ করে দেওয়া হউক এমন কথা উনি বলতেই পারেন না। কিন্তু কেন যে ওনাকে এখানে টেনে আনা হল তার আসল উদ্দেশ্য আমি কিছুই বুঝতে পারছিনা।

তারপরে ওনারা কতকগুলি অভিযোগ করেছেন যে কোন কাজই হচ্ছে না। যেমন রাস্তার কথা—অথচ জনসাধারনের সহযোগিতা নিয়ে প্রয়োজনানুসারে সমস্ত জায়গাতে রাস্তা তৈরী হচ্ছে। জনসাধারণেরাই সেই সব রাস্তা তৈরী করেন এবং তারাই সেগুলি সংরক্ষণ করে থাকেন। Bridge, culvert ইত্যাদি কোন প্রকার কিছু করতে গেলে ও জনসাধারণের সহযোগিতা নেওয়া হয়ে থাকে।

যদি কোন জায়গার জনসাধারণ কংগ্রেসকে সভাসমিতি করার জন্য অনুরোধ করিয়া থাকেন তবে সেখানে যদি তা করা হয় তাহলে কি দোষ থাকতে পারে, সেটা আমি চিন্তা করে উঠতে পারছিনা।

এখন কথা হ'ল এই কংগ্রেসের মিটিং যদি করতে হয়, ত্রিপুরা রাজ্যে ১৭টি block রয়েছে, যে কোন জায়গাতে যে কোন দলেই করুক না কেন তবে একটা না একটা block এর জায়গায় তা করতে হবে। অতএব তাতে Block অশুদ্ধ হয়ে গেল এমন কোন কারণ থাকতে পারেনা। Political meeting যদি সেখানকার জনসাধারণ তাদের জায়গাতে allow করে তাহলে পরে তারা সেই জায়গায় meeting করবে, সভা সমিতি করবে, দেশের জনসাধারণের উন্নতির যে ব্যবস্থা তার পরিপ্রেক্ষিতে চিন্তা করে —যদি সেই সমস্ত কাজ হয়ে যায় তাহলে অন্যায় বলে বলার ক্ষমতা ন্যায়সঙ্গত ভাবে কারো নেই। তারা এখানে তাদের বক্তব্যে এমন সবকথা রেখেছেন যেগুলি কর্ম-চারীদের আচরণের বিরুদ্ধে হয়েছে, আমার মনে হয় তারা শুধু এই কথা এই মিটিং এই বলেননি, এর আগের মিটিংএও বলেছিলেন। প্রথম কথা হল tribal দের উন্নতির জন্য যদি tribal conference হয় সেটা block এর সীমানার মধ্যে করতে পারবেনা এমন কোন বাধা নিষেধ জারী করা নেই। অতএব তারা তা করতে পারেন। সেখানে এই সব কথা বার বার বলার অর্থ হল এই যে, সত্যের বিপরীত যদি অনবরত বলতে থাকি তাহলে জনসাধারণ সেটাকে সত্য বলে মনে করতে পারেন। অতএব এরকম মনে করে যদি তারা বলে থাকেন তাহলে আমার এতে আর কিছু বলার নেই। কিন্তু জনসাধারণ এতে কোন কর্ণপাত করছেন না বা আমল দিচ্ছেন, না বরং তারা এগুলিতে উষ্মা প্রকাশ করছেন। আর সে জন্যই এখানে এই cut-motion রাখা হয়েছে। কাজেই এই সব কারণেই আমি তাদের cut-motion এর বিরোধীতা করছি, এবং আমার যে motion আছে তাকে গ্রহণ করার জন্য আমি হাউসের কাছে আবেদন করছি।

**Mr. Speaker** :— The discussion is over. I would now put the demand for grant No. 21 to vote. First I put to vote the cut motion by Sri Hlura Aung Mog. The question is that the demand be reduced by Rs. 100/- to discuss on abandon the practice of providing C. D. Block with jeeps.

As many as are of that opinion will please say, Ayes.

Voice—Ayes

As many as are of contrary opinion will please say 'Noes.'

Voice—'Noes.'

Noes have it, Noes have it.

I now put the original motion demand for grant No 21 Community Development Projects, National extension service and local development. works. The question is that a sum not exceeding Rs. 30, 55, 400/- [inclusive of the sums specified in, col. 3 of the schedule to the Appropriation ( vote on account ) Bill, 1965,] be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1966 in respect of demand No 21—Community Development. Projects, National Extension Service & Local Develpment works.

As many as are of that opinion will please say 'Ayes.'

Voice—Ayes.'

As many as are of contrary opinion will please say Noes.

Ayes have it, Ayes have it.

I would now take up the grant No. 22. I would now call on the Hon'ble Sachindra Lal Singh, Chief Minister to move his demand for grant No. 22 Labour and Employment.

**শ্রীশচীন্দ্র লাল সিংহ** :— Hon'ble Speaker Sir, on the recommendation of the Administrator, I beg to move that a sum not exceeding Rs. 6, 26 100/- [inclvsive of the sum specified in Col 3 of the schedule to the Appropriation (vote on account) Bill, 1965]. be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1966 in respect of demand No. 22—Labour & Employment.

**Mr. Speaker** :— Against this demand there are two cut Motions. But one is fallen through on account of the absence of the member given notice. The one remaining is by Sri Atiqul Islam that the demand be reduced by Rs. 100/- to discuss on

i) Failure to pay bonus in accordance with tripartite agreement to Tea garden Labourer.

ii) Failure to introduce and implement the latest, amendment of the Bengal shop Assistance Act.

iii) Failure to revise minimum wages for motor and bidi workers in the light of rising cost of living index.

I would call on Shri Atiqul Islam.

**Shri Atiqul Islam** := মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের এখানে Motor Workers এবং bidi Workers রা আইন সঙ্গতভাবে যে সব সুযোগ সুবিধা পাওয়ার কথা তারা যে সে জিনিষটা পাচ্ছে না ইহাই আমি আলোচনা করতে চাই। আলোচনা করতে চাই এই জন্য যে আইন করার পরও যদি তারা কোন রকম ফল ভোগ করতে না পারে তাহলে সেই আইনটা কাগজেই থাকে, সে আইন করার কোন স্বার্থকতা থাকে না। আমাদের এখানে অনেক দোকান কর্ম্মচারী আছে। দোকান কর্ম্মচারীদের যে আইন Bengal Shop Establishment Act, যা না কি আমাদের এখানে চালু করা হয়েছে সেই মতে এখানে সাপ্তাহিক ছুটি ধার্য্য করার কথা। এই আইন অনুষায়ী আমাদের এখানকার দোকান কর্মচারীদের সপ্তাহে একদিন ছুটি ভোগ করার কথা। এখন আমাদের এখানের কর্ম্মচারীরা ঠিক সেই সুযোগ সুবিধা পাচ্ছে না। এইসব সম্পর্কে অনেক representation দোকান কর্মচারী সমিতি দিয়েছেন। তারা সেখানে একথা বলেছেন রাত্রি নয়টার পরে দেকান বন্ধ করে রাখার কথা, কিন্তু মালিকরা রাত্রি নয়টার পরেও দোকান বন্ধ করে রাখেন না। তারা দোকানের সামনেটা বন্ধ করলেও অধিক রাত্র পর্য্যন্ত ভিতরে কাজকর্ম করান। তাদের appointment letter দেওয়ার কথা আছে আইনে কিন্তু তাদেরে সে রকম কোন appointment letter দেওয়া হয় না। যখন ছাটাই করা হবে তখন dismissal order দেওয়ার কথা আছে কিন্তু তাদের ছাটাই করার সময় সেই রকম কোন চিঠি দেওয়া হয় না। আইনে আছে দোকানে Inspection book রাখতে হবে, কিন্তু কোন দোকানে কোন Inspection book রাখা হয় না। সপ্তাহে কোন্ দিন দোকানটা ছুটি থাকবে সে কথাটা দোকানের সামনে ঝুলিয়ে রাখার কথা, কিন্তু অধিকাংশ দোকানে, আগরতলায় সেটা ঝুলিয়ে রাখে না। একটা হাজিরা বই রাখার কথা, কিন্তু কোন দোকানেই হাজিরা বই রাখছে এমন আমি দেখতে

পাই নি। ফলে যে আইনটা আমরা এখানে আনলাম দোকান কর্মচারীদের জন্য, সে আইনের কোন রকম benefit তারা পাচ্ছে না। আইনমতে ৮ ঘণ্টা খাটাবার কথা এবং যদি over time খাটায়ও তাহলে কোন ক্ষেত্রেই দশ ঘণ্টার বেশী খাটানো চলবে না। কিন্তু ১০ ঘণ্টা ১২ ঘণ্টা ১৪ ঘণ্টা—সকাল ৭টা থেকে আরম্ভ করে রাত্রি ১২টা পর্যন্ত সারাদিন খাটাখাটী করে এবং এই নিয়ে তারা যদি মালিকের নিকট কোন প্রতিবাদ করতে যায় তাহলে সেই সমস্ত কথা মালিক গ্রাহ্য করে না। মালিক সরাসরি বলে দেন তোমরা একেবারে চলে যাও। আমাদের সঙ্গে যদি ঝগড়া করতে চাও, আমাদের এখানে না আসলেই পার, অন্যত্র চলে যাও। এই সব করতে গিয়ে অনেক ঝগড়া হয়েছে। যেমন দোকান কর্মচারী সমিতির যে caseটা আমি আগেও refer করে ছিলাম, সেই caseটা দোকান কর্মচারী সমিতির Secretary নিয়েছিল এবং সেইজন্য মালিক তাকে ডাকিয়ে নিয়ে বললেন তোমাকে আর আমাদের দরকার নেই, তাকে ছাঁটাই করে দেওয়া হল। তারপর conciliation বসল এবং conciliation এ বেতন ইত্যাদি ধরে কয়েক শত টাকা দেওয়ার সিদ্ধান্ত হল। অঙ্কটা ঠিক মনে নেই। এখন কি তাকে payment করা হল সেটা এক জিনিষ, আর একটা প্রশ্ন হল একজন মালিক কত খামখেয়ালী ভাবে তার ইচ্ছার বিরুদ্ধে গেলে একটা কর্মচারীকে ছাঁটাই করে। ফলে দোকান কর্মচারীরা মালিকদের বিরুদ্ধে কোন কথা বলতে সাহস করে না। কারণ যেখান থেকে protection পাওয়ার কথা, যে Government থেকে protection পাওয়ার কথা, যে Labour Deptt. থেকে protection পাওয়ার কথা, সেখান থেকে কোন protection তারা পায় না। কোন কোন দোকান সপ্তাহে একদিনও বন্ধ রাখে না তার list দিয়ে দোকান কর্মচারী সমিতি complain করেছিল Labour Deptt. এ কিন্তু তারপরও তার প্রতিকার হয় নি। Labour Inspector যিনি তাকে নিয়ে দেখিয়েছে যে বন্ধের দিনেও ঐ দোকান গুলি খোলা আছে। এই সমস্ত ঘটনা চাক্ষুষ দেখানোর পরও সেই ঘটনা আজও একরকম ভাবে চলছে, কোন প্রতিকার আজ পর্যন্ত হয় নি। তাহলে আমি জিজ্ঞেস করছি, এই সমস্ত আইন করার স্বার্থকতা কি? যদি আইনটা কাগজেই থাকল, যদি সেটা use না করা হল, যদি Labour Deptt. labour এর স্বার্থ না দেখেন তাহলে এই Deptt. টাকে Show হিসাবে দাঁড় করিয়ে রেখে লাভ কি? তাহলে বড় কথা বলার কি স্বার্থকতা আছে যে আমি একটা আইন করেছি। তার তো কোন স্বার্থকতা নেই। যে আইন আমি চালু করলাম কিন্তু কার্যকরা করলাম না, সে আইন কে মানে, কে মানে না, তা জানার পরও কোন Step নিলাম না। তখন সেই সমস্ত আইন চালু করার কোন স্বার্থকতা নাই। একটা Show করা ছাড়া। আইন চালু করলাম আর আইনের কোন Benefit পেল কিনা তা দেখার কোন দায়িত্ব নিলাম না। মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে দোকান কর্মচারী সংক্রান্ত আইন শুধু আগরতলায় চালু আছে এবং এটা নিশ্চয়ই সারা ত্রিপুরায় ক্রমশঃ effect দেওয়া হবে দোকান কর্মচারীদের মঙ্গলের জন্যে যে আইনটাকে আমি সারা ত্রিপুরায় চালু করবো যদি দেখি প্রকৃতপক্ষে কর্মচারীরা সে আইনের কোন benefit পাচ্ছে না তাহলে সারা ত্রিপুরায় কেন, সারা বিশ্বে প্রয়োগ করলেও কোন কাজে আসবে না। কাজেই এই দিকটা আমি দেখাতে চাই যে Labour Deptt. বা Labour Minister শ্রমিকদের স্বার্থ রক্ষিত হচ্ছে, কি হচ্ছে না তা দেখছেন না—এই কথা আমি বলব এই জন্য যে একটা Case যদি Labour Deptt এ যায় সেটা দীর্ঘকাল পড়ে থাকে ৫ মাস ৬ মাস বা ১ বৎসর তারপর যখন conciliation হয় মালিক পক্ষ সে conciliation মানেন না। আবার দীর্ঘকাল সেটা পড়ে থাকে। Labour Deptt. caseটাকে Labour Courtএ পাঠান না। Labour Officer আজ পর্যন্ত একটা caseও Labour Courtএ পাঠান নি অথচ অনেক ক্ষেত্রে মালিক পক্ষ

সিদ্ধান্ত মানছে না। এখন মালিকপক্ষ জিদ ধরে বসে থাকতে পারে। Labour Officer বা Minister বলতে পারেন আমরাত Pursue করছি। এদিকে Pursne করতে করতেত শ্রমিকদের অবস্থা শেষ। শ্রমিকত নিঃস্ব হবার যোগাড় তারত আর কিছু নেই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার সময় আর কত খানি ?

**Mr. Speaker** :— Only three minutes more seven minites already been passed.

**Shri Atiqual Islam** :— আমিত এর মধ্যে সব শেষ করতে পারব না। Kindly আমাকে সময় একটু বাড়িয়ে দিন।

**Mr. Speaker** :— Only five minutes.

**Shri Atiqul Islam** :— কাজেই যে আইনটাকে আমরা চালু করলাম সেই আইনটায় শ্রমিকদের যে benefit পাওয়ার কথা তারা তা পাচ্ছেন না। যদি Inspector যায়, কখন দোকান খোলে কখন বন্ধ হয় তা তিনি নিজেই দেখবেন। ৮ টায় দোকান খুলতে হবে, এবং রাত্রি ১১ টার পর কোন দোকান খোলা থাকতে পারবে না সে Hotelই হউক, Restaurentই হউক, রাত্রি ১১ টার পর খোলা থাকতে পারবে না। কিন্তু আমাদের এখানে রাত্রি ১১টা, ১২টা ১টা পর্য্যন্ত হৈ হল্লা চলে, Restaurent খোলা থাকে আড্ডা হয়। সেখানে কি না হয়, সবকিছুই হয়। তারপরেও কোন রকম step বা action সেখানে নেওয়া হচ্ছেনা। ফলে আইনটার কোন benefit, কোন employee পাচ্ছেনা। আমার যতটুকু মনে আছে দোকান কর্ম্মচারী সমিতি থেকে ২৯।৮।৬৪-এ একটা complain পাঠিয়েছিল Labour Deptt.-এর কাছে যে কতকগুলি দোকান বন্ধের দিন খোলা রাখছে। যেমন মডিম ষ্টোরস্, শিবশঙ্কর ভাণ্ডার, গৌর ভাণ্ডার, নেপাল চন্দ্র পাল, মহাদেব ষ্টোরস্ রাইচরণ ক্ষেত্র মোহন সাহা ইত্যাদি দোকান কর্ম্মচারী সমিতি থেকে Complain করেছিল যে এরা বন্ধের দিন দোকান খোলা রাখে। এবং তারপরে Inspector গিয়ে দেখলেন যে দোকান খোলাই রাখে। তারপর যথা পূর্বং তথাপরং ; অথচ বরাবর এ কথা বলা হয় যে আমাদের Welfare State, আমরা labourদের interest দেখি, এসব কথার আমি কোন সার্থকতা দেখি না।

( Voice )

আজ্ঞে আপনি যাবেন আমার সাথে দেখিয়ে দেব কি হয় না হয়। Do you agree ? আপনি যদি আমার সাথে যান আমি দেখিয়ে দেব দোকান বন্ধ হয় কি হয় না। এখন সেটা প্রশ্ন নয় ; দোকান বন্ধ করে আমি অনেক কাজ করতে পারি। রাত্রে ৯টার পর দোকান বন্ধ করে আমি হিসাব নিকাশ করতে পারি, আমার কর্ম্মচারীকে সেখানে খাটাতে পারি এবং দোকান বন্ধ করে আমি বেচা-কেনাও করতে পারি। আইন হচ্ছে ৯টার পর দোকান বন্ধ করতে হবে। কিন্তু রাত্রি ৯টার পর দরজাটা বন্ধ করে অনেক কাজকর্ম করা হয়। বন্ধের দিনে দোকানের একটা Part খোলা রেখে সারাদিনই বেচাকেনা চলে। যে কেউ যদি যান, আমার সাথে, মন্ত্রী মহাশয় আমি দেখিয়ে দিতে পারি যে বেচা-কেনা হয় কিনা।

জনৈক সদস্য—আপনারাইত বলেছেন overtime পায় তারা।

**Shri Atiqul Islam** :— তারা overtime ইত্যাদি পায়না, তারা কিছুই পায়না এবং জোর করে তাদেরকে খাটানো হয়। তারা যদি বলে যে আমরা কাজ করবনা তাহলে তাদেরকে বলা হয় এখনই চলে যাও, দরকার নেই তোমার। এ সম্বন্ধে আমি আর বেশী বলতে চাইনা। এখন আমি বলছি

Motor Workers কি benefit পায়। আমাকে এ কথা বলা হয়েছে যে Motor Workers rule টা সেটা সবটা এখানে চালু করা হয়নি। আমিও জানি সবটা চালু করা হয়নি। এখন আমার প্রশ্ন হচ্ছে, যতটুকু চালু করা হয়েছে সেটুকুও কার্য্যকরী হয় কিনা? চালু করা হয়েছে। The whole of these Rules except Rule 17 to 23 and 25 shall come into force at-once কাজেই ১৭ থেকে ২৩ পর্য্যন্ত এর ২৫ নং যে Rule সেটাকে effect দেওয়া হয়নি। কিন্তু বাকী Rules গুলিকে at once effect দেওয়া হয়েছে। এখন যে গুলিকে বাদ দেওয়া হয়েছে সেগুলি কি important নয়। Particularly Medical সংক্রান্ত ধারা effect দেওয়া হলনা তাতে কর্মচারীরা একটা মস্ত বড benefit থেকে বঞ্চিত হন। 25—Medical benefit, Medical facilities প্রাপ্ত এটাকে বাদ দিয়ে আর সবটা rule সেখানে চালু করা হয়েছে। Naturally আমি আশা করব যে আর যেসব benefit পাওয়ার কথা rule অনুযায়ী সে সব benefit তারা পায়। কিন্তু যদি আমরা খোঁজ করি, মাননীয় Deputy Minister Shri Bhowmick যদি খোঁজ করেন তাহলে দেখবেন যে এই আইন অনুযায়ী শ্রমিকরা benefit পাচ্ছে না। আইনে কথা আছে যে একজন motor worker কে ৮ ঘণ্টা খাটতে হবে। তারা কত ঘণ্টা খাটছে তা আপনি খোঁজ করুন গিয়ে syndicate এ অথবা যে কোন firm যারা নাকি register করেছে তাদের কাছে গিয়ে। ১০ ঘণ্টা, ১২ ঘণ্টা করে তারা কাজ করছে, তারা সেখানে মালিকদের কিছু বলতে পারে না, বললে তাদের চাকুরী থাকেনা। কাজেই তারা কাজ করে যাচ্ছে। আইনে আছে notice of hour of workers, কে কতক্ষন কাজ করবে, কোন্ গাড়ী চালাচ্ছে তাকে তা notice board এ লিখে রাখতে হবে। কিন্তু কোন খানেই তা মানা হয় না। তারপরে আইনে আছে যে leave book দিতে হবে, register of worker রাখতে হবে। তারা এই সমস্ত রাখেন না। তাদের leave book দেওয়া হয় না। প্রত্যেক ড্রাইভারকে control book দেওয়ার কথা, কিন্তু সেই control book তাদেরকে দেওয়া হয় না। সুতরাং আইন যদি দেখি, একটার পর একটা যদি আমরা তলিয়ে দেখি, তাহলে দেখব, যে rules গুলি effect দেওয়া হয়েছে সেই ধারাগুলি অনুযায়ী যেসমস্ত সুযোগ সুবিধা motor workers দের পাওয়ার কথা তা তারা পাচ্ছেন না। ফলে আইন থাকছে কাগজে, শ্রমিক থাকছে মাঠে। এই যদি অবস্থা চলে তাহলে এই সব আইন করার প্রয়োজন কি? আজকে সবচাইতে বেশী যা বলব তা হচ্ছে এই যে syndicate গাড়ীগুলিকে control করে। কিন্তু গাড়ীর licence syndicate এর নামে নয়, individual এর নামে, ফলে আইনটাকে ফাঁকি দেওয়ার every scope তারা পাচ্ছে। আইনে আছে ৫ জন বা তার বেশী workers থাকলে নাম registry করাতে হবে। সেটাকে escape করানোর জন্য ভাইয়ের নামে, ছেলের নামে, স্ত্রীর নামে টুকরা টুকরা করে মালিকানা দেখানো হচ্ছে। দেখানোর পর সকলে মিলে গিয়ে একখানে একটা company করে গাড়ী চালাচ্ছে। এখন সেখানে large number of workers কাজ করছে কিন্তু যেহেতু মালিকানাটা syndicate এর নয় সেই হেতু তার benefit workersরা পাচ্ছে না। কাজেই আজকে আমাকে এমন একটি Rule তৈরী করতে হবে যাতে এই syndicate টাকে আমি আইনের আওতায় আনতে পারি। syndicate road permit নেয়। তারা যখন road permit নেয়। তখন ইচ্ছা করলে তাদেরে আমরা আইনের আওতায় আনতে পারি। অথবা যেখানে ৫ জন বা তার বেশী workers থাকলে Registry করতে হয় সেটাকে কমিয়ে ৩ জন বা ২ জন করতে হবে যাতে নাকি মালিকরা সেখানে ফাঁকি দিতে না পারে। কারণ

আমার যে Motor Transport Act, সেখানে এমন কোন বাধ্যবাধকতা নেই যে ৫জন রাখতে হবে। আমি ইচ্ছা করলে সংখ্যা আরও কমাতে পারি। সেখানে পরিষ্কার বলা আছে যে State Govt. ইচ্ছা করলে তার Rules তৈরী করার সময়েতে ৫ জনের জায়গায় সংখ্যা আরো কমিয়ে আনতে পারে। ৩ জনও করতে পারে ২ জনও করতে পারে। কাজেই আজকে যেটা Major problem আমাদের worker দের কাছে, সেটা হচ্ছে এই যে, যেভাবেই হউক syndicate টাকে আইনের আওতায় আনতে হবে। Rules এ এরকম কিছু থাকতে হবে যাতে আমি syndicateটাকে আইনের আওতায় আনতে পারি। অথবা যে number of workers এর কথা বলা হয়েছে তাকে reduce করতে হবে। এই যদি আমি না করি তাহলে আমার আইন, সমস্ত Rules এর কোন স্বার্থকতা থাকে না। কাজেই আমি এখানে দু'টা সমস্যা দেখছি—একটা হচ্ছে মালিকরা আইনকে ফাঁকি দিচ্ছে আর একটা হচ্ছে আইন অনুযায়ী যে সব সুযোগ সুবিধা পাওয়ার কথা, শ্রমিকরা যে সমস্ত সুযোগ সুবিধা পাচ্ছে না। তাহলে দেখা গেল দোকান কর্মচারীরা, দোকান কর্মচারী আইন অনুযায়ী যে সমস্ত সুযোগ সুবিধা পাওয়ার কথা, তার কোন সুযোগ সুবিধা তারা পাচ্ছে না এবং মালিকরাও তার খুশীমত, Motor ownersরা যেমন শ্রমিকদের খুশীমত ছাটাই করে দোকান কর্মচারীর বেলায়ও মালিকেরা তাদেরে খুশীমত ছাটাই করে। আমাদের এই সব সমস্যাগুলির দিকে লক্ষ্য রাখা দরকার এবং যদি লক্ষ্য আমরা না রাখি তাহলে এই সমস্ত আইন করার কোন স্বার্থকতা আমি খুঁজেও পাই না, একটা লোক দেখানো ভাওতাভাডা। আমি এইখানে শুধু আর একটা জিনিষের প্রতি House এর attention draw করতে চাই। আমাদের Labour Deptt. এ Implementation Officer. Labour Officer এবং concilation Officer থাকার কথা। এখন ধরে নিলাম যে আমাদের এখানে Labour Officer আর conciliation Officer একজনই হতে পারেন কিন্তু Implementation Officer আমাদের আলাদা থাকা দরকার। তা নাহলে পরে কাজ চলে না। কারণ একই ব্যক্তির পক্ষে তিনটা কাজ করতে যাওয়া অসম্ভব। কাজেই আমাদের এখানে Implementation Officer একজন স্বতন্ত্র থাকা প্রয়োজন এবং তা না হলে পরে এই যে conciliation করা হবে সেটা মানছে কি মানছে না সেটাকে persue করার প্রকৃতপক্ষে কেউ থাকে না।

আর আমি যতদূর জানি যে আমাদের Labour Deptt এ Inspector এর number যা আছে, খুব সম্ভবতঃ সেই numberটা খুব adequate নয় এবং L. O. সাহেব প্রায়ই বলে থাকেন যে আমার এখানে Sufficeint number of Inspector না থাকার ফলে আমাদের যে সমস্ত কাজকর্ম করার কথা, যে সমস্ত Inspection করার কথা, আমরা সেগুলি করতে পারি না। কাজেই এই জিনিষটা আমাদের দেখা দরকার এবং যাতে আমাদের number of Inspector বাড়তে পারে সেই দিকে দৃষ্টি দেওয়া প্রয়োজন। (Dy. Speaker in the chair)

**Mr. Deputy Speaker :—** I now call on Hon'ble Deputy Minister Sri M. L. Bhowmik.

**Sri Manindra Lal Bhowmik :—** মাননীয় অধ্যক্ষ মহোদয় এই Motion এর উপর যে cut Motions এসেছে আমি তার বিরোধিতা করি। মাননীয় সদস্য আর একটা Cut Motion বাদ দিয়ে দিয়েছেন দেখা যাচ্ছে, Cut Motion item No 1. দ্বিতীয়টা হচ্ছে Failure to introduce & Implement the latest amendnent of the Bengal shop Assistance Act এটা Cut

Motion এ লেখা আছে Bengal shop Assistance Act. কিন্তু তিনি বলেছেন Bengal shop Establishment Act, আমি এটার অর্থ বুঝতে পারলাম না। Cut Motion এ আছে Bengal shop Assistance Act. আর তিনি মুখে বলছেন Bengal shop Establishment Act. Bengal shop Assistance Act আমাদের ত্রিপুরা রাজ্যে আছে বলে আমি জানি না, এখনও এখানে Established হয়নি। কাজেই এই Cut Motion does not stand. The Cut Motion of Bengal shop Assistance Act এই রকম কোন আইন আছে বলে আমার জানা নেই এবং এটা এখানে আজও extended হয়নি, থাকলেও extended হয়নি। কাজেই extended না হলে পরে আইনতঃ এটা হচ্ছে কিনা সেটা দেখার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। তবে Bengal Shop Establishment Act এ রাজ্যে চালু আছে এবং তার আইনসঙ্গত যে ধারা সেই ধারা অনুসারে কাজ হচ্ছে বলে আমরা জানি। তবে তিনি বলেছেন কয়েকটি দোকান রাত্রি ৯টার পরেও দরজা বন্ধ রেখে আলো জালিয়ে কাজ করেন। তা যদি কেউ কাজ করতে চান ঘরের ভিতরে, কোন দোকানের মালিক তাতে কি আপত্তি থাকতে পারে আমি বুঝতে পারি না। মালিক কাজ করতে পারেন। কাজেই দোকানের মালিক যদি ঘরের দরজা বন্ধ করে কাজ করেন তাহলে কোন আপত্তি আছে বলে আমি মনে করি না। কাজেই বন্ধ রাখার দিনেও যে কর্মচারীরা কাজ করছেন এ জাতীয় কোন অভিযোগ আমাদের কাছে নেই।

জনৈক সদস্য—আছে।

**Shri Manindra Lal Bhowmik** :—(Dy. Minister). আমাদের কাছে নেই।

জনৈক সদস্য—আপনাদের কাছে আছে।

**Shri Manindra Lal Bhowmik** :—(Dy. Minister). কিন্তু দোকানের মালিক সারা রাত্রই কাজ করতে পারেন বন্ধের দিন। আর একটি cut-motion হচ্ছে Failure to revise minimum wages for Motor and Bidi Workers. কিন্তু তিনি শুধু Motor Workers এর কথা বললেন. তিনি Bidi Workersদের কথা কিছুই বলেন নি। তিনি Bidi Workers এর কথা ভুলেই গেছেন। তবে Motor Workersদের minimum কোন wage এখনও Fixation হয়নি। আমি মাননীয় সদস্যকে একথা জানাতে চাই যে Motor Workersদের minimum wage এখনও Fixation হয়নি। কাজেই এই প্রশ্ন minimum wageটা কি হওয়া উচিৎ সেটা পরে যখন Rule হবে তখন সেটা ঠিক হবে। আর তিনি বলেছেন তারা ৮ ঘণ্টা কাজ করবার কথা, ৮ ঘণ্টার চাইতেও তারা বেশী কাজ করছেন। যদি সেটা বেশী কাজ করে থাকেন নিশ্চয়ই তারা তার জন্য overtime পান।

জনৈক সদস্য - পান না।

**Shri Manindra Lal Bhowmik** :—(Dy. Minister). আমরা পায় বলেই জানি।

মাননীয় অধ্যক্ষ মহোদয় তিনি বলেছেন পান না. আমি বলছি পান। সেটা তিনি প্রমাণ করবেন সময়ান্তরে। কিন্তু আমাদের জানা, মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে, যে সমস্ত Motor শ্রমিক যারা ৮ ঘণ্টার উপরে কাজ করছেন তারা D. A. পাচ্ছেন। Daily allowance পাচ্ছেন overtime পাচ্ছেন। যে আইন আছে সেই আইন অনুসারেই পাচ্ছেন। Bidi Workersদের কথা যদিও তিনি বলেন নি কিছু তবু আমরা একথা বলছি যে Bidi Workersদের সম্পর্কে যে Tripartite agreement হয়েছিল সেই agreement অনুসারে কাজ হচ্ছে। ১.৭৫ পয়সা Per thousand Bidi, সেটা তারা পাচ্ছেন। বর্তমানে আমাদের আগে সে রকম সংখ্যা ছিল Bidi

Worker এর, প্রায় ১২০০ কিন্তু এখন দাঁড়িয়েছে প্রায় ৪০০ এর মত। কাজেই শ্রমিকের সংখ্যা কমে গেছে। কাজেই তারা এখন আর তেমন মালিকটিকে খুব বেশী তাড়া দিচ্ছেন না কারণ আমাদের স্থানীয় যে Bidi তার প্রতিযোগিতায় বাইরের যে Bidi এখানে আসছে তার প্রতিযোগিতায় পারছেন না। যদি তাদের যে minimum rate সেটা চালু রাখার জন্য খুব জোর দেন তাহলে পর যে মালিক, তার দোকান, তার Factory বন্ধ করে দেবেন। ফলে unemployment আরো বাড়বে। কারণ আমাদের রাজ্যে যে materials তার দাম বেশী পবে এবং materials এর যে দাম এবং তার যে Production cost, সব মিলে Import এর যে Bidi তার চাইতেও দাম বেশী পবে। প্রতিযোগিতায় তারা পারেন না, সেইজন্য তারা যে Rate চালু আছে তার চাইতেও কম নেন এবং সেটা শ্রমিকেরা নিজের স্বার্থে নেন। কারণ শ্রমিকরা যদি বেশী চাপ দেন মালিককে তার Tripertite agreement অনুসারে দেওয়ার জন্য তাহলে তাদের Employmentই যাবে। কারণ তারা জানে যে মালিকদের যদি বেশী চাপ দেওয়া হয়, তাহলে পর তাদের factory তারা বন্ধ করতে বাধ্য হবেন। কাজেই Bidi workersরা তাদের ন্যায্য যে পারিশ্রমিক তা তারা পাচ্ছেন।

( হৈ চৈ )

এই যে দুইটি cut-motion সেই দুইটি cut-motion ধোপে টিক্‌ছে না। কাজেই আমি তার বিরোধীতা করছি এবং মাননীয় মুখ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করেছেন তা আমি সমর্থন করি।

**Mr. Dy Speaker :—** I would now call on Hon'ble Member Shri Aghore Deb Barma.

**Shri Aghore Deb Barma :—** মাননীয় অধ্যক্ষ মহোদয় আমাদের Deputy Minister Shri M. L. Bhowmick বিড়ি সম্পর্কে যে তথ্য এখানে এখানে পরিবেশন করলেন, এটা মোটেই সত্য নহে। কারণ সরকারী তরফ থেকে বিড়ি শ্রমিকদের যে wage বেঁধে দেওয়া হয়েছিল তারা সেইটা সেইমতে পাচ্ছে না। কারণ সেইমতে যদি তারা পাইতে চায় তাহলে প্রায় সমস্ত বিড়ি কারখানা বন্ধ হয়ে যাওয়ার উপক্রম। কাজেই তাদের বর্ত্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে জিনিষ পত্রের দর যে ভাবে দিনের পর দিন বাড়ছে তার প্রতি লক্ষ্য রেখে যে wage ঠিক করা হয়েছিল, সেইমতে তারা আজকে পাচ্ছে না, আইন থাকা সত্বেও তারা সেই protection পাচ্ছে না, এই হল অবস্থা। কাজেই আজকে সরকার আইন করা সত্বেও বিড়ি শ্রমিকদের আমরা সেরকম ভাবে সাহায্য করতে পারছি না। এই কথা বলতে গিয়ে তিনি যে সমস্ত কথা বলেছেন তা অনেকটা আবোল তাবোল।

**Mr. Dy. Speaker :—** আবোল তাবোল is unparliamentary.

**Shri Aghore Deb Barma :—** আচ্ছা, I withdraw it. এই ভাবে তিনি Houseকে ভুল তথ্য পরিবেশন করেছেন। তার আর একটা কথা হল বিড়ি কারখানা যদি আমাদের এখানে রক্ষা করতে হয়, শ্রমিকদের wages যদি বাড়াতে হয়, বাহির থেকে যে সমস্ত বিড়ি এখানে আমদানী হয়, সেটা control করা দরকার। যাতে করে এখানকার বিড়ি কারখানাগুলি protection পায়, শ্রমিকদের কাজ যাতে আমরা দিতে পারি, ঠিক সেই ব্যবস্থা সরকার পক্ষ থেকে থাকা দরকার এবং subsidy তাদের দেওয়া দরকার। আমার আর একটা বক্তব্য হল এই, আজকে চা বাগানগুলির মধ্যে যে ভাবে Labour wages আমরা দেই বর্ত্তমানে চালের দর জিনিষ পত্রের দর এবং প্রত্যেকটা নিত্য ব্যবহার্য্য জিনিষের দাম যেভাবে হু হু করে বাড়ছে, এই অবস্থার মধ্যে পুর্ব্বের যে সমস্ত নির্দ্ধারিত

wage এটা দিয়ে আজকার দিনে তাদের পক্ষে চলা অসম্ভব। কাজেই সেইদিকে লক্ষ্য রেখে যাতে আজকে শ্রমিকরা বাঁচতে পারে, তারা আর একটু better wayতে চলতে পারে সেদিকে লক্ষ্য রেখে এই wage গুলা বাড়ানোর চেষ্টা সরকার পক্ষ থেকে করা দরকার এবং আইন ইত্যাদি করা দরকার। আর একটি কথা হল, আজকে আমরা Forest plantation এর মধ্যে দেখি অনেক Forest plantation এর মাধ্যমে অনেক শ্রমিক কাজ কর্ম্ম করছে। কিন্তু আজ যেভাবে দিনের পর দিন জিনিষ পত্রের দর বা চালের দর ইত্যাদি বাড়ছে, আজও যদি তাদের এক টাকা ছয় আনা rate বেঁধে রাখি তাহলে এই অবস্থার মধ্যে তাদের পক্ষে সারাদিন খেটে জঙ্গল সাফ করার পর বাড়ীতে গিয়ে পেট ভরে পাওয়ার মত অবস্থা থাকে না। তদুপরি আজকে Forest plantation এর মাধ্যমে যে সমস্ত শ্রমিক কাজ করে তারা

(Interuption)

আজকে দিনের পর দিন যেভাবে Forest labour বাড়ছে, সেইদিক দিয়ে তাদের protection এর ব্যবস্থা করা দরকার। কোন কোন সময় তারা কাজ পায়না; যখন তাদের কাজ থাকেনা তখন তাদের উপোস থাকতে হয়। আমি আঠারোমুড়ায় প্রায় সময়ই দেখছি যখন কাজ থাকে তখন একটু খাওয়া পায়, কাজ যখন বন্ধ হয় তখন তারা খেতে পায়না এই হল অবস্থা। কাজেই এই অবস্থা যাতে সৃষ্টি না হয় Permanently তাদের একটা কাজের ব্যবস্থা করে খাওয়ার ব্যবস্থা করতে পারি, সেই দিকে নজর রেখে একটা আইন করা দরকার বলে মনে করি। এই বক্তব্য রেখে আমি এখানে শেষ করছি।

**Mr. Deputy Speaker:** —I would now call on Hon'ble Chief Minister Sri S. L. Singh.

**Shri Sachindra Lal Singh :**— (Chief Minister) মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে মাননীয় সভ্য আত্তিকুল ইসলাম মহাশয় "Failure to pav bonus in accordance with Tripartite agreement to Tea Garden Labour" এই Cut Motionটি রেখেছেন অথচ আমরা জানি যে Tea garden labourকে Tripartite agreement অনুসারে তার যে হার সেটা মানা হচ্ছে এবং সেই অনুসারে দেওয়াও হচ্ছে। সেইরূপ "Failure to introduee & implement the latest amendment of the Bengal Shop. Assistance Act." এই জায়গাতে Bengal Shop Assistanee Act নেই। অতএব এটার উপর ভিত্তি করে যেটা আনা হয়েছে সেটা একটা অমূলক ব্যাপারের উপরেই Cut Motion রাখা হয়েছে। অতএব এখানে যেটা আছে সেই Act অনুসারে এখানে সেই কার্য্য চলছে। Failure to revise minimum wages for Motor & bidi workers in the light of rising cost of living index. Living index অত্যাধিক হারে বেড়ে গেছে এবং তার পরিপ্রেক্ষিতে Motor workers এবং bidi workers যারা আছে তাদের মাইনা বৃদ্ধি করার জন্য একটি Cut Motion আনা হয়েছে। অতএব এখানে Motor workers Act অনুসারে এবং bidi workers Act অনুসারে যে যে ব্যবস্থা আছে, সেটা ঠিক সেইভাবেই প্রতিপালিত হচ্ছে। অতএব এই জায়গাতে এই যে Cut Motionটি আনা হয়েছে এটি একটি অমূলক ব্যাপারের জন্য আনা হয়েছে। এর সাথে বাস্তবের কোন যোগাযোগ আছে বলে মনে করি না।

"Failure to implement plantation Act & Rules." এই সম্বন্ধে ও একটি Cut Motion আছে। অতএব plantation Act, কি Tea plantation না Rubber plantation না Cashewnut plantation তার কোন উল্লেখ নাই। যাহোক এই কয়েকটি বক্তব্য রাখা হয়েছে। এই

দিক দিয়ে আমাদের চিন্তা করতে হচ্ছে rising index যেমন বলছেন, তার সাথে সাথে চিন্তা করতে হবে, ভাবতে হবে যে ত্রিপুরা Stateএ যে Labour Deptt. রয়েছে সেটা অতি অল্প দিনের সংস্থা এবং state সংস্থা। ত্রিপুরার পরিপ্রেক্ষিতে যে যে আইন রচনা করা দরকার সেই সমস্ত আইন সেই পরিপ্রেক্ষিতে রচিত হয়েছে। শ্রমিক কল্যাণের জন্যই, এখানে এই Labour Depttd রাখা হয়েছে এবং সেই অনুসারে কাজ চলছে। এখানে লক্ষ্য করার ব্যাপার যে বক্তব্য রাখতে গিয়ে কতগুলি কথা বলা হয়েছে যে motor workers যারা আছে তাদের minimum wage কি হবে? এসম্বন্ধে মাননীয় সদস্যরা কোন কিছু বলতে পারেননি যে তাঁদের minimum wage কি হবে এবং সেই সম্বন্ধে Motor workers union এটা চিন্তা করছেন এবং সরকারও চিন্তা করছেন যে এই পরিপ্রেক্ষিতে এখানে যে motor শ্রমিক আছে, তাদের অবস্থার দিকে দৃষ্টি রেখে এবং এখানে যারা মালিক, motor পরিচালনা করছেন তাদের দিকে দৃষ্টি দিয়ে উভয়ের সম্মিলিত প্রচেষ্টায় যাতে একটা ভাল সংস্থা গড়ে উঠতে পারে, শ্রমিক এবং Capitalist উভয়ের যাতে মঙ্গল সাধিত হতে পারে সেই উদ্দেশ্য নিয়ে চিন্তা করা হচ্ছে এবং সেটা যদি কোনরকমে অসুবিধা হয় এই বর্ত্তমান আইনে, তাহলে সেটাকে পরিবর্ত্তন ও পরিবর্দ্ধন করার ক্ষমতা নিশ্চয় আছে এবং বিড়ি workersদের সম্বন্ধে যে কথাটি বলা হয়েছে সেটি সম্বন্ধে আমি মাননীয় সদস্যকে দৃষ্টি দান করতে বলব। কারণ এ জায়গাতে বিড়ি workersদের যে factory গুলা হয়েছিল সেগুলি যখন refugee আসেন তখন তারা সেখান থেকে loan নিয়ে প্রাইভেট দোকানগুলা, factory গুলা করেছিল। সেটা সেই সময়ের যে পরিবেশ, সেই পরিবেশ বিচার করে সেখানে তাদের এই wage নির্দ্ধারিত হয়েছিল এবং সেই অনুসারে এই যে বিড়ি factory, তার প্রধান সমস্যা হচ্ছে যে manufactured বিড়ি সেটা অন্য জায়গা থেকে আসছে আর তারা যে materials দিয়ে তৈরী করছে এবং বিড়ি যারা তৈরী করছেন তারা যে কেবল এইখানেই factoryতে বসে বসে করছে তা নয়। তারা part time labour হিসাবে বাড়ীতেও করে। অতএব এইদিকে দৃষ্টি দিয়ে ত্রিপুরার একটি শিল্পকে বাঁচিয়ে রাখার দিকে দৃষ্টি দিতে হবে, শ্রমিকদের দিকেও দৃষ্টি দিতে হবে। উভয় দিকে দৃষ্টি দিয়ে চিন্তা করতে হবে যে সেটাকে সংরক্ষণ করা চলে কিনা, সেটাকে বাঁচিয়ে রাখা চলে কিনা। হাজার হাজার বিড়ি workers আছেন এবং বিরাট capital ও এখানে সেখানে খাটছে। অতএব capital কেও বাঁচাতে হবে এবং সেই দিক দিয়ে আর একটি চিন্তা করতে হবে। আমাদের এখানে যে manufactured বিড়িগুলা যা আসছে বাহির থেকে এবং এখানে যে raw materials আনা হচ্ছে বাহির থেকে, raw materials এনে সেটাকে manufacture এখানে করা হচ্ছে এবং তার যে cost তা অত্যন্ত বেশী পড়ছে। অতএব এই দিক দিয়ে দৃষ্টি দিতে হবে যে আমাদের যদি তা বাড়াতে হয় তাহলে দেখতে হবে তামাকের উপর যে tax, পাতার উপর যে tax এবং তার পরিপ্রেক্ষিতে আমরা এখানে raw materials আনছি এবং সেখানে যে বিড়ি তৈরী হবে তা manufactured বিড়ির competition এ সে থাকতে পারবেনা এবং থাকলে পরেও এটা দেখতে হবে যে যারা consumers তারা আকৃষ্ট হচ্ছেন কিনা। অতএব সেই সমস্ত দিক লক্ষ্য করে শ্রমিক মালিক যে wage টা সেই দিক দিয়ে লক্ষ্য রেখে সেটা বিধি ব্যবস্থা করার জন্য চিন্তা করতে হবে। এবং সেই ভাবে চিন্তা করে আমাদের অগ্রসর হতে হবে। অতএব এমন কোন কথা নেই যে আইন রয়েছে সে আইনের পরিবর্ত্তন বা পরিবর্দ্ধন করা চলবে না। মানুষের প্রয়োজন যখন পড়বে তখন সত্যিই সেই দিক দিয়ে চিন্তা করতে হবে, শ্রমিকদের দিকে চিন্তা করে আমাদের ভাবতে হবে যে তাদের উন্নয়নের জন্য আমরা ব্যবস্থা করব, এই জন্যই আইন করা হয়েছে। অতএব এই আইনের

পরিবর্ত্তন, পরিবর্দ্ধন করতে হবে। অতএব এই যে ছাটাই প্রস্তাব গুলো রাখা হয়েছে, তা অবাস্তব অবস্থার উপর কল্পনা করেই তারা রেখেছেন। সেইজন্য আমি তার বিরোধিতা করেছি, করে আমার এ main motion সেই motion কে house এর সামনে সস্থাপন করছি। আশা করি house সেটা সর্ব্বসম্মতিক্রমে গ্রহণ করবে।

**Mr. Deputy Speaker :—**

The discussion on Demand for grant No. 22--Labour and employment is over I would now put the Motion to vote. First I would put to vote the Cut Motions. The Cut Motion moved by Shri Atiqul Islam that the Demand be reduced by Rs. 100/- to discuss on (i) failure to pay bonus in accordance with tripartite agreement to Tea Garden Labour, (ii) failure to introduce and implement the latest amendment of the Bengal Shop Assistance Act, (iii) failure to revise minimum wages for motor and bidi workers in the light of rising cost of living index.

As many as are of that opinion will please say 'Ayes'

Voice—Ayes

As many as are of contrary opinion will please say 'Noes.'

Voice--Noes

Noes have it, Noes have it

**Mr. Deputy Speaker :**

I would now put the main motion to vote. The question before the House is that a sum not exceeding Rs. 6,26,100/-, [ inclusive of the sums specified in column 3 of the schedule to the Appropriation ( Vote on Account ) Bill 1965 ], be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March 1966 in respect of Demand No. 22 - Labour and Employment

As many as are of that opinion will please say 'Ayes'

Voice– 'Ayes'

As many as are of contrary opinion will please say 'Noes.'

Ayes have it, Ayes have it.

I now call on Hon'ble Chief Minister Shri Sachindra Lal Singh to move his Demand for grant No. 23 and 42 together.

**Shri Sachindra Lal Singh** ( Chief Minister ) : -- Hon'ble Speaker, Sir, on the recommendation of the Administrator I beg to move that a sum not exceeding Rs. 9,56,100/-, [ inclusive of the sums specified in column 3 of the schedule to the Appropriation ( Vote on Account ) Bill 1965 ], be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st day of March, 1966 in respect of Demand No. 23—Miscellaneous, Social and Developmental organisations.

Hon'ble Speaker Sir, on the recommendation of the Administrator, I beg to move that a sum not exceeding Rs. 1,84,000/-, [ inclusive of the sums specified in

